ক্বচিৎ প্রতিপৎশেষেঽপি চন্দ্রদর্শনম্।
অনভ্রায়াঞ্চ শরদি হেমন্তেঽপ্যতুষারিণি।
রবেঃ সার্দ্ধদশাংশেঽপি দৃশ্যতামেতি চন্দ্রমাঃ।

শতানন্দঃ।—

মাঘ্যাং যদি মঘা নাস্তি সিংহে গুরুরকারণম্।

অত্রৈব মাণ্ডব্যঃ।—

শ্রুতিবেধজাতকান্ন-প্রাশনচূড়াদিকঃ সর্ব্বঃ।
রবিভবনস্থে জীবে কার্য্যো বর্জ্জ্যো বিবাহস্তু ॥ ৭৭ ॥

---

যাতি। তথাচ সূর্য্যসিদ্ধান্তঃ—"অল্পা বিবস্বতঃ প্রাচ্যামস্তং চন্দ্রজ্ঞভার্গবাঃ। ব্রজন্ত্যভ্যধিকাঃ পশ্চাদুদয়ং শীঘ্রযায়িনঃ।" বুধোঽপি এবং প্রকারেণ দ্বাদশভিশ্চতুর্দ্দশভিরংশৈর্ব্বক্রশীঘ্রগতি-ভেদাদস্তমুদয়ঞ্চ প্রাপ্নোতি ॥ ৭৬ ॥

'অনভ্রায়াং' মেঘরহিতায়াং সার্দ্ধদশাংশে ইত্যনেন প্রতিপত্তিথিরস্তীতি সূচিতম্ দ্বাদশাংশাত্মকত্বাৎ তিথেরিতি ভাবঃ। 'মাঘ্যাং' মাঘপূর্ণিমায়াম্ 'অকারণং' কালাশুদ্ধেঃ কারণং নৈবেত্যর্থঃ। অত্র বিশেষমাহ জ্যোতির্নিবন্ধে রাজমার্ত্তণ্ডঃ "সিংহরাশৌ তু সিংহাংশে যদা-ভবতি বাক্পতিঃ। সর্ব্বদেশেষ্বয়ং ত্যাজ্যো দম্পত্যোর্নিধনপ্রদঃ।" সিংহাংশে পঞ্চমনবাংশে। বশিষ্ঠঃ "ভাগীরথ্যুত্তরে তীরে গোতম্যা দক্ষিণে তটে। বিবাহো ব্রতবন্ধো বা সিংহস্থেজ্যে ন দূষ্যতি।" "মঙ্গলানীহ কুর্ব্বীত সিংহস্থো বাক্পতির্যদা। ভানৌ মেষগতে সম্যাগিত্যাহুঃ শৌনকাদয়ঃ।" এবমেব মুহূর্ত্তচিন্তামণিঃ ॥ ৭৭ ॥

---

কম হইলে পূর্ব্বদিকে উদিত হয়, সেইরূপ শীঘ্রগতি শুক্র ১০ অংশ কম হইলে পূর্ব্বদিকে অস্তমিত ও ১০ অংশ বেশী হইলে পশ্চিমদিকে উদিত হয় এবং বক্রী বুধ ১২ অংশ ও শীঘ্রগতিবুধ ১৪ অংশ অধিক ন্যূন ও ন্যূনাধিকক্রমে শুক্রের ন্যায় অস্তমিত ও উদিত হয়। ৭৫।৭৬।

কোন কোন সময় প্রতিপদের শেষভাগেও, চন্দ্রদর্শন হয় যথা—শরৎকালে আকাশমণ্ডল মেঘশূন্য হইলে কিম্বা হেমন্তকালে তুষার-বিহীন হইলে সূর্য্যের সার্দ্ধদশাংশ গত-চন্দ্র দেখিতে পাওয়া যায়। শতানন্দ বলেন—মাঘী পূর্ণিমায় মঘাযোগ না হইলে সিংহস্থগুরু-জন্য কালাশুদ্ধি হয় না। এই বিষয়ে মাণ্ডব্য বলেন সিংহস্থগুরুতে বিবাহমাত্র পরিত্যাগ করিবে। ৭৭।

রবিভবনস্থে সিংহস্থে। বিবাহে বিশেষো বক্ষ্যতে, ভোজরাজঃ—

একরাত্রং পরিত্যজ্য কুর্য্যাৎ পাণিগ্রহং গ্রহে।
প্রয়াণে সপ্তরাত্রস্তু ত্রিরাত্রং ব্রতবন্ধনে।
অনিষ্টে ত্রিবিধোৎপাতে সিংহিকাসূনুদর্শনে।
সপ্তরাত্রং ন কুর্ব্বীত যাত্রোদ্বাহাদিমঙ্গলম্‌ ॥ ৭৮ ॥

ভৃগুঃ।—

কম্পে রাজনি সপ্তাহো ব্রাহ্মণানাং ত্র্যহং তথা।
শূদ্রস্যার্দ্ধদিনং প্রোক্তং সর্ব্বকার্য্যেষু বৈ ভৃগুঃ ॥

গর্গঃ।—

দিগ্দাহে দিনমেকন্তু গ্রহে সপ্তদিনানি চ।
ভূকম্পে চ সমুদ্ভূতে ত্র্যহাণি পরিবর্জ্জয়েৎ।
উল্কাপাতে চ ত্রিতয়ং ধূমে পঞ্চদিনানি চ।
বজ্রপাতে দিনমেকং বর্জ্জয়েৎ সর্ব্বকর্ম্মসু ॥ ৭৯ ॥

---

বিবাহে বিশেষো বক্ষ্যতে বিবাহপ্রকরণ ইতি শেষঃ। 'গ্রহে' গ্রহণে 'প্রয়াণে' যাত্রায়াং ব্রতবন্ধনে উপনয়নে। 'ত্রিবিধোৎপাতে' ভূকম্পোল্কাপাতকেতূদ্গমেষু। 'সিংহিকাসূনুঃ' রাহুঃ ॥ ৭৮ ॥

জাতিভেদেন বিশেষমাহ রাজনি ক্ষত্রিয়ে, ধূমে ধূমকেতূদয়ে ॥ ৭৯ ॥

---

সিংহস্থ বৃহস্পতি সম্বন্ধে বিবাহ প্রকরণে বিশেষ বলা যাইবে। ভোজরাজ বলেন—গ্রহণে একদিন পরিত্যাগ করিয়া বিবাহ করিবে এবং যাত্রায় ৭ দিন ও উপনয়নে ত্রিরাত্র পরিত্যাগ করিবে। অনিষ্টজনক ভূকম্প, উল্কাপাত, ধূম-কেতুর উদয় হইলে কিম্বা গ্রহণ হইলে ৭ দিন পর্য্যন্ত যাত্রা বিবাহাদি মাঙ্গলিক কার্য্য করিবে না। ৭৮।

ভৃগু বলেন—ভূকম্প হইলে ক্ষত্রিয় ৭ দিন, ব্রাহ্মণ ৩ দিন ও শূদ্র অর্দ্ধ দিন পরিত্যাগ করিয়া সকল কার্য্য করিবে। গর্গমুনি বলেন—দিগ্দাহে এক দিন, গ্রহণে ৭ দিন, ভূকম্পনে ৩ দিন, উল্কাপাতে ৩ দিন, ধূমকেতুর উদয়ে ৫ দিন, বজ্রপাতে ১ দিন পরিত্যাগ করিয়া সকল কার্য্য করিতে পারিবে। ৭৯।

গ্রহে রবীন্দোরবনীপ্রকম্পে কেতূদ্গমোল্কাপতনাদিদোষে।
ব্রতে দশাহানি বদন্তি তজ্‌জ্ঞাস্ত্রয়োদশাহানি বদন্তি কেচিৎ।

গ্রহণে ভূকম্পোল্কাপাতকরকাপাতবজ্রপাতাদিসমাহারে ত্রয়োদশাহমশুদ্ধম্। কিঞ্চিন্ন্যূনতৎসমাহারে দশাহম্। একৈকোদয়ে ত্র্যহমিতি মিশ্রাঃ॥ ৮০॥

কাশ্যপঃ, উল্কালক্ষণম্।—

বৃহচ্ছিখা চ সূক্ষ্মাগ্রা রক্তনীলশিখোজ্জ্বলা।
পৌরুষী চ প্রমাণেন উল্কা নানাবিধা স্মৃতা।

অথ নির্ঘাতঃ, গর্গঃ।—

যদান্তরীক্ষে বলবান্ মারুতো মরুতা হতঃ।
পতত্যধঃ স নির্ঘাতো জায়তে বায়ুসম্ভবঃ॥

অথ কেতুঃ।

কেতবশ্চ শিখাবন্তি জ্যোতীংষি স্থিরতরাণ্যুৎপাতরূপাণি॥ ৮১॥

---

'রক্তনীলশিখোজ্জ্বলা' কাচিদ্ রক্তবর্ণাশিখয়া কাচিচ্চ নীলশিখয়া সমুজ্জ্বলা 'পৌরুষী' সার্দ্ধত্রিহস্তমিতা। 'স্থিরতরাণি' বহুদিনপর্য্যন্তং দর্শনীয়ানি॥ ৮১॥

---

গ্রহণ সময়ে ভূকম্প উল্কা ধূমকেতু-দর্শন বজ্রপাত প্রভৃতির মধ্যে তিনটি উৎপাত হইলে ১০ দিন পরিত্যাগ করিয়া উপনয়ন করিবে এবং তিনের অধিক হইলে ত্রয়োদশ দিন পরিত্যাগ করা বিধেয়। এক একটি উৎপাতে তিন দিন পরিত্যাগ করিবে। ৮০।

গর্গ বলেন—অন্তরীক্ষস্থ বলবান্ বায়ু, বায়ুদ্বারা আহত হইয়া অধঃপতিত হইলে তাহাকে নির্ঘাত বলে। উল্কা নানাবিধ, কোনটি বৃহৎ শিখাবিশিষ্ট, কোনটি সূক্ষ্মাগ্রশিখাযুক্ত, কেহ বা রক্তশিখা, কেহ নীলশিখাবিশিষ্ট দেখা যায়; তাহাদের পরিমাণ সাড়ে তিন হাত। উৎপাতস্বরূপ জ্যোতির্ম্ময় শিখাবিশিষ্ট যে পদার্থ আকাশে উদিত হইয়া থাকে, তাহাকে কেতু বলে; ঐ কেতু নানাবিধ। ৮১।

দীপিকায়াং।—

গুর্ব্বাদিত্যে গুরৌ সিংহে নষ্টে শুক্রে মলিম্লুচে।
যাম্যায়নে হরৌ সুপ্তে সর্ব্বকর্ম্মাণি বর্জ্জয়েৎ॥

প্রতিপ্রসবে ন্যূনাধিকাদিবিরোধে রাজমার্ত্তণ্ডঃ।

উক্তানি প্রতিসিদ্ধানি পুনঃ সম্ভাবিতানি চ।
সাপেক্ষ-নিরপেক্ষাণি মীমাংস্যানীহ কোবিদৈঃ॥ ৮২॥

অথাকালবৃষ্টিঃ, কৃত্যচিন্তামণৌ।—

মার্গাম্মাসাৎ প্রভৃতি মুনয়ো ব্যাসবাল্মীকিগর্গা-
শ্চৈত্রং যাবৎ প্রবর্ষণবিধৌ নেতি কালং বদন্তি।
নাড়ীজঙ্ঘঃ সুরগুরুমুনির্বক্তি বৃষ্টেরকালৌ।
মাসাবেতাবশুভফলদৌ পৌষমাঘৌ ন শেষাঃ॥ ৮৩॥

---

'নষ্টে' অস্তমিতে 'যাম্যায়নে' দক্ষিণায়নে। উক্তানি কথিতানি নিষিদ্ধকর্ম্মাণি পুনর্যদি সম্ভাবিতানি কালসংকোচরূপপ্রতিপ্রসবেন কর্ত্তব্যত্বেন উক্তানি তত্র সাপেক্ষনিরপেক্ষ-ভেদেন কোবিদৈঃ পণ্ডিতৈর্মীমাংস্যানি, কালভেদদোষাঃ পরিহর্ত্তব্যা ইতি ভাবঃ। সাপেক্ষত্ব-মত্র কালবিলম্ব-সহত্বং, নিরপেক্ষত্বং কালবিলম্বাসহত্বং বোধ্যম্॥ ৮২॥

মার্গাদিত্যবধৌ পঞ্চমী; "পৌষাদিকচতুর্ম্মাসে জ্ঞেয়া বৃষ্টিরকালজা।" ইত্যেকবাক্যত্বাৎ। পৌষাদিচৈত্রপর্য্যন্তমেকঃ কল্পঃ পৌষমাঘৌ চাপরঃ। অশক্তেনাপি শেষকল্পঃ পরি-হরণীয়ঃ॥ ৮৩॥

---

গুর্ব্বাদিত্য ও সিংহস্থ বৃহস্পতিতে, শুক্র অস্তমিতে, মলমাস, দক্ষিণায়ন ও হরিশয়নে সর্ব্বকর্ম্ম পরিত্যাগ করিবে। যে সময়ে যে কার্য্য একবার নিষিদ্ধ হইয়াছে এবং পুনর্ব্বার করিবার জন্য উপদেশ আছে, সেস্থলে সাপেক্ষ ও নিরপেক্ষ ভেদে মীমাংসা করিবে। অর্থাৎ যে কার্য্য কালবিলম্বে করিতে পারিবে তাহা নিষিদ্ধ দিনে করিবে না আর কালবিলম্বে করিতে অসমর্থ হইলে ঐ প্রতি-প্রসূত দিনের মধ্যেই করিবে। ৮২।

অগ্রহায়ন হইতে চৈত্র পর্য্যন্ত সময়ের মধ্যে বর্ষণ হইলে ব্যাস বাল্মীকি ও গর্গমুনি অশুদ্ধকাল বলেন। নাড়ীজঙ্ঘ ও বৃহস্পতির মতে পৌষ ও মাঘমাস অশুদ্ধকাল। ৮৩।

স্মৃতিসারে জ্যোতিষম্।—

একরাশৌ স্থিতৌ স্যাতাং যদি রাহুবৃহস্পতী।
বিবাহব্রতযজ্ঞাদি সদা সর্ব্বত্র বর্জ্জয়েৎ।

ভীমপরাক্রমে।—

বাপীকূপতড়াগাদি নিষিদ্ধং সিংহগে গুরৌ।
মকরস্থে তু তৎ কার্য্যং ন দোষঃ কাললোপজঃ।
কার্য্যং মকরগে জীবে বিবাহাদ্যখিলং বুধৈঃ।
নতু সিংহগতে জীবে কুর্ব্বাণো মৃত্যুমাপ্নুয়াৎ॥ ৮৪॥

মুহূর্ত্তামৃতে।—

অতি বলবান্নহি চন্দ্রোঽহনিষ্টফলঃ কৃষ্ণপঞ্চমীপরতঃ।
অতিবিষমগাপি তারা সিতপক্ষে নাশুভং কুরুতে।
গ্রহেণ বিদ্ধোঽপ্যশুভান্বিতোঽপি
বিরুদ্ধতারোঽপি বিলোমগোঽপি।
করোতি পুংসাং সকলার্থসিদ্ধিং
বিহায় পাণিগ্রহণং হি পুষ্যঃ॥ ৮৫॥

---

কাললোপজঃ কালাশুদ্ধিজন্য ইত্যর্থঃ। অত্রায়ং বিশেষঃ ব্যবহারচণ্ডেশ্বরে 'নীচরাশিগতো জীবঃ প্রশস্তঃ সর্ব্বকর্ম্মসু। নীচাংশকগতস্ত্যাজ্যো যস্মাদংশেষু নীচতা।" নর্ম্মদাপূর্ব্বভাগে তু শোণস্রোত্তরদক্ষিণে গণ্ডক্যাঃ পশ্চিমে ভাগে মকরস্থো ন দোষভাক্।" সিংহস্থগুরাবপি প্রতিপ্রসবোঽভিহিতঃ প্রাক্॥ ৮৪॥

অতিবলবান্ চন্দ্রোঽহনিষ্টফলো ন ভবতি কৃষ্ণপক্ষীয়পঞ্চম্যাঃ পরতশ্চ তথা নৈবানিষ্টফলো

---

রাহু ও বৃহস্পতি এক রাশিস্থ হইলে বিবাহ উপনয়ন যজ্ঞাদি কোন কার্য্য করিবে না। ভীমপরাক্রমে লিখিত আছে যে, সিংহস্থ বৃহস্পতিতে বাপী কূপ পুষ্করিণী প্রভৃতি করিতে পারে না। কিন্তু মকরস্থ বৃহস্পতিতে সে সকল করিতে পারিবে। বিবাহাদি সকল কার্য্য মকরস্থ বৃহস্পতিতে করিবে। কিন্তু সিংহস্থ বৃহস্পতিতে বিবাহ প্রভৃতি কার্য্য করিলে মৃত্যু হয়। ৮৪।

অতি বলবান্ চন্দ্র যেমন অনিষ্টকারী হয় না, তেমন কৃষ্ণপক্ষের পঞ্চমীর পরেও অনিষ্টকারী হয় না এবং শুক্লপক্ষে তারা অশুভদায়িনী হয় না; পুষ্যা-

পুষ্যঃ পরকৃতং হন্তি ন চ পুষ্যকৃতং পরঃ।
অপি দ্বাদশগে চন্দ্রে পুষ্যঃ সর্ব্বার্থসাধকঃ।
ধ্রুবমমৃত-করেঽষ্টমেঽপি পুষ্যে
বিহিত-মুপযাতি সদৈব কর্ম্ম সিদ্ধিম্।

বশিষ্ঠঃ।—

ক্ষীণোঽপি যস্যেহ শুভক্রিয়াসু ক্রূরো বিলগ্নে মদনেঽথবা স্যাৎ।
আসন্নমৃত্যুং তমুদীরয়ন্তি সন্তোঽথবা মৃত্যুগৃহং প্রপন্নঃ॥ ৮৬॥
লগ্নদোষাশ্চ যে কেচিদ্ গ্রহদোষাস্তথাপরে।
তে সর্ব্বে বিলয়ং যান্তি লগ্নে গুরুভৃগূ যদা।

শ্রীপতিব্যবহারনির্ণয়ে।—

বিষ্টাবঙ্গারকে চৈব ব্যতীপাতে শনৈশ্চরে
নিধনে জন্মনক্ষত্রে মধ্যাহ্নাৎ পরতঃ শুভঃ।

---

ভবতি। কৃষ্ণে বলবতী তারা শুক্লপক্ষে বলী শশীত্যুক্তত্বাদিতি ভাবঃ। তথা শুক্লপক্ষে তারা চাশুদ্ধাপি নৈবাশুভা ভবতীত্যর্থঃ॥ ৮৫॥

পরকৃতং দোষং হন্তি কিন্তু পরঃ পুষ্যকৃতং দোষং ন হন্তি ইত্যর্থঃ। 'অমৃতকরে' চন্দ্রে উপযাতি উপগময়াত সিদ্ধিমিত্যনেনান্বয়ঃ। ক্ষীণোঽপি দুর্ব্বলোঽপি ক্রূরঃ পাপগ্রহঃ মদনে সপ্তমে 'সন্তঃ' মহাত্মানঃ মৃত্যুগেহম্ অষ্টমরাশিম্॥ ৮৬॥

কর্ম্মকালীনলগ্নে গুরৌ ভৃগৌ বা সতি সর্ব্বে দোষা বিলয়ং বিনাশং যান্তি। কালভেদেন

---

নক্ষত্র গ্রহবিদ্ধ বা পাপযুক্ত বা বিরুদ্ধ বিলোমগত হইলেও বিবাহ ব্যতীত সকল কার্য্যে শুভকারক হইয়া থাকে। ৮৫।

পুষ্যানক্ষত্র পরকৃতদোষ নষ্ট করে, কিন্তু পুষ্যাকৃত দোষ আর কেহই বিনষ্ট করিতে পারে না। চন্দ্র দ্বাদশ রাশিস্থ হইলে পুষ্যানক্ষত্র সর্ব্বার্থসাধক হয় এবং চন্দ্র অষ্টমস্থ হইলেও পুষ্যানক্ষত্রের যোগ থাকিলে কার্য্যে সিদ্ধিলাভ হয়। শুভকার্য্যের সময় লগ্নে বা সপ্তমে অবস্থিত পাপগ্রহ দুর্ব্বল হইলেও কর্ম্মকর্ত্তার শারীরিক অসুখ হইবে এবং অষ্টম স্থানে ঐরূপ পাপগ্রহযোগে উক্ত ফল হইবে। ৮৬।

কর্ম্মকালীন লগ্নে বৃহস্পতি বা শুক্র থাকিলে লগ্নের দোষ ও অন্যান্য সকল

তথা,—রেবতী রবিবারেণ হস্তা সোমেন সংযুতা।
পুষ্যোঽপ্যবনিপুত্রেণ রোহিণী বুধসংযুতা।
স্বাতী চ গুরুণা যুক্তা শুক্রেণোত্তরফল্গুনী।
মূলস্তু পঙ্গুসঙ্গেন সর্ব্বকার্য্যেষু শস্যতে॥ ৮৭॥

ভীমপরাক্রমে।—
অশ্বিনী সহ সূর্য্যেণ সোমে মৃগশিরস্তথা।
অশ্লেষা ভৌমবারেণ বুধে হস্তা তথৈব চ।
অনুরাধা গুরোর্ব্বারে বৈশ্বদেবস্তু ভার্গবে।
বারুণং শনিসংযুক্তমানন্দোঽয়ং প্রকীর্ত্তিতঃ॥ ৮৮॥

অমৃতযোগমাহ দীপিকায়াম্।—
ভূমিপুত্রার্কয়োরহ্নি নন্দা মরুদ্বারুণার্দ্রান্ত্যচিত্রাহিমূলাগ্নিভিঃ।
ভার্গবৈণাঙ্কয়োরহ্নি ভদ্রা ভবেৎ ফল্গুযুগ্মাজযুগ্মোডুসংযুতা।
সোমপুত্রস্য বারে জয়া স্বাম্যগোপেন্দ্রগুর্ব্বিন্দ্র-যাম্যাভিজিদ্বাজিভিঃ।

---

বিষ্টিভদ্রাদীনাং প্রতিপ্রসবমাহ বিষ্টীতি। অঙ্গারকঃ কুজঃ 'নিধনে' বধতারায়াম্। পঙ্গুঃ শনৈশ্চরঃ॥ ৮৭॥

বৈশ্বদেবমুত্তরাষাঢ়া, বারুণং শতভিষা অয়ম্ আনন্দযোগঃ॥ ৮৮॥

অমৃতযোগমাহ ভূমিপুত্রার্কয়োরহ্নি রবিমঙ্গলবারে নন্দাতিথিঃ স্বাতীশতভিষার্দ্রারেবতী-চিত্রাশ্লেষামূলাকৃত্তিকানামন্যতমেন যুক্তা ভবেত্তদা অমৃতং ভবতি। এবং পরত্রাপি বোধ্যম্।

---

দোষ নষ্ট হইয়া যায়। বিষ্টিভদ্রা, মঙ্গলবার ব্যতীপাত, শনিবার, বধতারা জন্মনক্ষত্র ইহারা মধ্যাহ্নের পর শুভ হয়। রবিবারে রেবতী, সোমবারে হস্তা নক্ষত্র, মঙ্গলবারে পুষ্যা, বুধে রোহিণী, বৃহস্পতিবারে স্বাতী, শুক্রবারে উত্তর-ফল্গুনী এবং শনিবারে মূলানক্ষত্র হইলে সর্ব্বকার্য্যে শুভ হয়। ৮৭।

রবিবারে অশ্বিনী, সোমবারে মৃগশিরা, মঙ্গলবারে অশ্লেষা, বুধবারে হস্তা, বৃহস্পতিবারে অনুরাধা, শুক্রবারে উত্তরাষাঢ়া, শনিবারে শতভিষা নক্ষত্র হইলে আনন্দযোগ হয়। ৮৮।

অমৃতযোগ যথা—রবি ও মঙ্গলবারে নন্দাতিথি এবং স্বাতী, শতভিষা, আর্দ্রা, রেবতী, চিত্রা, অশ্লেষা, মূলা, কৃত্তিকা নক্ষত্র হইলে অমৃতযোগ হইবে।

গীষ্পতেরহ্নি রিক্তা চ যুক্তা যদা বিশ্বশক্রাগ্নিযুক্ পিত্র্যাদিত্যমুভিঃ।
সূর্য্যসুতস্য দিনে যদি পূর্ণা ব্রহ্ম-দিনাধিপতিদ্রবিণৈঃ স্যাদ্-
যোগবরা স্ত্রিভিরেব সমেতাঃ সর্ব্বসমীহিতসিদ্ধিনিযুক্তাঃ॥ ৮৯॥

অথামৃতযোগঃ।

ধ্রুব-গুরুকর-মূলা-পৌষ্ণভান্যর্কবারে,
হরিযুগ-বিধিযুগ্মে ফল্গুনীভাদ্রযুগ্মে।
দিবসকর-তুরঙ্গৌ শর্ব্বরী-নাথবারে,
গুরু যুগনল-বাত্তোপাস্ত্য-পৌষ্ণানি কৌজে।
দহন-বিধি-শতাখ্যা-মৈত্রভং সৌম্যবারে,
মরুদদিতিভ-পুষ্যা-মৈত্রভং জীববারে।

---

ভার্গবঃ শুক্রঃ এণাঙ্কশ্চন্দ্রস্তয়োরহ্নি। ফল্গুযুগ্মং পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনী চ, অজযুগ্মং পূর্ব্বভাদ্র-পদোত্তরভাদ্রপদে। মৃগো মৃগশিরা উপেন্দ্রঃ শ্রবণা, গুরুঃ পুষ্যা ইন্দ্রো জ্যেষ্ঠা, যাম্যো ভরণী, বাজিরশ্বিনী। বিশ্বঃ উত্তরাষাঢ়া, শক্রাগ্নিযুক্ বিশাখানুরাধা চ, পিত্র্যং মঘা, অদিতিঃ পুনর্ব্বসু রম্বু পূর্ব্বাষাঢ়া। ব্রহ্মা রোহিণী, দিনাধিপতির্হস্তা, দ্রবিণং ধনিষ্ঠা। ত্রিভিস্তিথিবারনক্ষত্রৈঃ সমেতা মিলিতা ইত্যর্থঃ॥ ৮৯॥

ধ্রুব উত্তরাত্রয়ং রোহিণী চ। গুরুঃ পুষ্যা, করো হস্তা, পৌষ্ণং রেবতী। হরিযুগং শ্রবণা ধনিষ্ঠা চ, বিধিযুগ্মং রোহিণী মৃগশিরা চ, ফল্গুনীযুগ্মং, ভাদ্রযুগ্মঞ্চ, দিবসকরো হস্তা, তুরঙ্গমোঽশ্বিনী,

---

শুক্র ও সোমবারে ভদ্রাতিথি, পূর্ব্বফল্গুনী, উত্তরফল্গুনী, পূর্ব্বভাদ্রপদ উত্তরভাদ্র-পদ নক্ষত্রযোগে; বুধবারে জয়াতিথি, মৃগশিরা, শ্রবণা, পুষ্যা, জ্যেষ্ঠা ভরণী, অভিজিৎ, অশ্বিনীনক্ষত্রযোগে; বৃহস্পতিবারে রিক্তাতিথি, উত্তরাষাঢ়া, বিশাখা, অনুরাধা, মঘা, পুনর্ব্বসু, পূর্ব্বাষাঢ়া নক্ষত্রযোগে এবং শনিবারে পূর্ণাতিথি রোহিণী, হস্তা, ধনিষ্ঠানক্ষত্রযোগে অমৃতযোগ হইবে। এই যোগ সর্ব্বাভীষ্ট ফলপ্রদ হয়। ৮৯।

নক্ষত্রামৃত যোগ যথা;—রবিবারে উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্র-পদ, রোহিণী, পুষ্যা, হস্তা, মূলা, রেবতীনক্ষত্র যোগে; সোমবারে শ্রবণা, ধনিষ্ঠা, রোহিণী, মৃগশিরা, পূর্ব্বফল্গুনী, উত্তরফল্গুনী, পূর্ব্বভাদ্রপদ উত্তরভাদ্র-পদ হস্তা, অশ্বিনী নক্ষত্র যোগে; মঙ্গলবারে পুষ্যা, অশ্লেষা, কৃত্তিকা,

ভগযুগজযুগশ্বো বিষ্ণুমৈত্রে সিতাহে,
শ্বসন-কমলযোনী সৌরিবারেঽমৃতানি ॥ ৯০ ॥

রাজমার্ত্তণ্ডে—

চন্দ্রার্কয়োর্ভবেৎ পূর্ণা কুজে ভদ্রা জয়া গুরৌ।
বুধমন্দৌ চ নন্দায়াং শুক্রে রিক্তামৃতা তিথিঃ।
আদিত্যহস্তা গুরুপুষ্যযুক্তা বুধানুরাধা শনিরোহিণী চ।
সোমে চ বিষ্ণুঃ কুজরেবতী চ শুক্রাশ্বিনী চামৃতযোগবর্গাঃ ॥ ৯১
যদি বিষ্টিব্যতীপাতৌ দিনং বাপ্যশুভং ভবেৎ।
হন্যতেঽমৃতযোগেন ভাস্করেণ তমো যথা।

---

গুরুযুক্ পুষ্যাশ্লেষা চ, অনলঃ কৃত্তিকা, বাতঃ স্বাতী উপান্ত্যম্ উত্তরভাদ্রপদং, বিধিঃ রোহিণী, শতাখ্যা শতভিষা, ভগযুক্ পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনী চ। অজযুক্ পূর্ব্বভাদ্রোত্তরভাদ্রপদে, অশ্বোঽশ্বিনী, বিষ্ণুঃ শ্রবণা মৈত্রমনুরাধা শ্বসনঃ স্বাতী কমলযোনিঃ রোহিণী ॥ ৯০ ॥

'আদিত্যহস্তা' আদিত্যবারেণ যুক্তা হস্তা মধ্যপদলোপিসমাসঃ, এবং পরত্রাপি ॥ ৯১ ॥

---

স্বাতী, উত্তরভাদ্রপদ, রেবতী যোগে, বুধবারে কৃত্তিকানক্ষত্র রোহিণী, শতভিষা, অনুরাধা নক্ষত্রযোগে নক্ষত্রামৃত যোগ হয়। বৃহস্পতিবারে স্বাতী, পুনর্ব্বসু, পুষ্যা, অনুরাধা যোগে; শুক্রবারে পূর্ব্বফল্গুনী, উত্তরফল্গুনী, পূর্ব্বভাদ্রপদ উত্তরভাদ্রপদ, অশ্বিনী, শ্রবণা, অনুরাধা যোগে; শনিবারে স্বাতী ও রোহিণী নক্ষত্র যোগে নক্ষত্রামৃত যোগ হইয়া থাকে। ৯০।

রবি ও সোমবারে পূর্ণা তিথি, মঙ্গলবারে ভদ্রা, বৃহস্পতিবারে জয়া, বুধ ও শনিবারে নন্দা, এবং শুক্রবারে রিক্তা হইলে তিথ্যামৃতযোগ হইয়া থাকে। রবিবারে হস্তা, বৃহস্পতিবারে পুষ্যা, বুধবারে অনুরাধা, শনিবারে রোহিণী, সোমবারে শ্রবণা, মঙ্গলবারে রেবতী, শুক্রে অশ্বিনী নক্ষত্র হইলে বর্গামৃত যোগ হয়। ৯১।

বিষ্টিভদ্রা, ব্যতীপাত যোগ ও অশুভ দিন হইলেও, সূর্য্যোদয়ে অন্ধকারের মত অমৃতযোগপ্রভাবে সকল দোষ নষ্ট হইয়া যায়। কাহারও মতে বৈধৃতি ব্যতীপাত ও বিষ্টিভদ্রার দোষ নষ্ট করিতে অমৃতযোগের

কস্যচিন্মতে বৈধৃত্যাদিযোগহননেঽমৃতযোগস্য ন সামর্থ্যম্।
তথা রাজমার্ত্তণ্ডে।

হন্ত্যমৃতাখ্যো যোগঃ সর্ব্বাণ্যশুভানি হেলয়া নিয়তম্।
ন ভবতি পুনরিহ বৈধৃতিবিষ্টিব্যতীপাতে॥ ৯২॥

বারঃ ক্রূরস্তিথির্ভদ্রা পাদৈকখণ্ডিতঞ্চ ভম্।
এতত্ত্রয়-সমাযোগে ত্রিপুষ্করমুদাহৃতম্।
ত্রিপুষ্করে তু যৎকিঞ্চিৎ শুভং বা যদি বাশুভম্।
জায়তে ত্রিগুণং সর্ব্বং প্রাণী জাতস্তু জারজঃ।

---

বৈধৃত্যাদিযোগহননে যোগজদোষহননে ইত্যর্থঃ॥ ৯২॥

ক্রূরঃ শনিরবিকুজানামন্যতমবারঃ। "পাদৈকখণ্ডিতং ভং" ভগ্নপাদনক্ষত্রং "পুনর্ব্বস্বুত্তরাষাঢ়া কৃত্তিকোত্তরফল্গুনী। পূর্ব্বভাদ্রবিশাখা চ ষড়েতে ভগ্নপাদুকাঃ॥" ত্রিগুণমিতি শুভকর্ম্মকরণে ত্রিগুণং শুভং স্যাৎ এবমশুভকর্ম্মণি ত্রিগুণমশুভং ভবতি। কিন্তু প্রাণী জায়তে চেত্তদা জারজাতো জ্ঞেয়ঃ। ত্রিপুষ্করযোগে মরণে তু বিশেষরিষ্টমাহ বরাহসংহিতায়াং "সুতো ভ্রাতা তথা জায়া পতিঃ শ্বশুর এব চ। মাতা পিতা স্বসা বাপি পিতৃব্যো ভগিনীপতিঃ। একৈকং বর্ষসম্পূর্ণে কুটুম্বং পীড়য়েদ্ ধ্রুবম্। বান্ধবানামভাবে তু বাস্তুবৃক্ষো ন জীবতি॥" বারাদীনাং ফলমাহ "বারে শস্য-সুতং হন্তি তিথৌ গোধনমেব চ। নক্ষত্রে বংশনাশঃ স্যাদ্বাস্তুবৃক্ষো ন জীবতি॥" পুষ্করাবস্থিতিমাহ তত্রৈব "অষ্টাদশন্তু সংস্থাপ্য তিথিবারসমন্বিতম্। পুনঃ সপ্তদশং দেয়ং ত্রিভির্ভাগেন হারয়েৎ। একেন বসতি স্বর্গে দ্বাভ্যাং পাতাল এব চ। শূন্যে মর্ত্ত্যে বিজানীয়াৎ তত্রাতীবাশুভং ফলম্॥" 'তিথিবারসমন্বিতং' তৎকালীনতিথিবারাঙ্কযুক্তম্। এতেন মর্ত্ত্যস্থিতে পুষ্করে বিশেষশান্তিঃ কর্ত্তব্যা ইতি প্রতিপাদিতম্। পুষ্করশান্তিকালমাহ বশিষ্ঠঃ—শাবাশৌচনিবৃত্তে তু দ্বাদশাহেঽথবা

---

শক্তি নাই।—রাজমার্ত্তণ্ডে এই কথা আছে যথা একমাত্র অমৃতযোগে অনায়াসে সর্ব্বপ্রকার অশুভ নষ্ট করে, কিন্তু বৈধৃতি বিষ্টি ও ব্যতীপাত-দোষ নষ্ট করিতে সমর্থ হয় না। ৯২।

ত্রিপুষ্করযোগ যথা;—রবি শনি মঙ্গলবারে দ্বিতীয়া সপ্তমী দ্বাদশী তিথির কোন তিথি, পুনর্ব্বসু উত্তরাষাঢ়া কৃত্তিকা উত্তরফল্গুনী পূর্ব্বভাদ্রপদ বিশাখা নক্ষত্রের কোন একটি নক্ষত্র যোগে ত্রিপুষ্কর যোগ হয়। ত্রিপুষ্কর যোগে শুভ অশুভ যে কোন কার্য্য করিবে তাহা ত্রিগুণ হয়। কিন্তু উক্ত যোগে

লাভো হানির্জয়ো বৃদ্ধিঃ পুত্রজন্ম তথৈব চ।
নষ্টং দত্তং মৃতং বাপি তৎ সর্ব্বং ত্রিগুণায়তে।
সংযোগেনানিরোধেণ ফলং স্যাৎ শুভযোগজম্‌ ॥ ৯৩ ॥
অমৃতং সিদ্ধিযোগশ্চ যদ্যেকস্মিন্‌ দিনে ভবেৎ।
তদ্দিনন্তু ভবেদ্দুষ্টং মধুসর্পির্যথা বিষম্‌ ॥
বরাহঃ—দুঃস্বপ্ননাশকো বারো নক্ষত্রং পাপনাশকম্‌।
তিথিরায়ুষ্করী প্রোক্তা যোগো বুদ্ধিবিবর্দ্ধকঃ।
চন্দ্রঃ করোতি সৌভাগ্যমংশকঃ শুভদায়কঃ।
করণাল্লভতে লক্ষ্মীং যঃ শৃণোতি দিনে দিনে ॥ ৯৪ ॥
আরূঢ়ে দ্বিরদে রথে চ তুরগে পাষাণকাষ্ঠাদিকে,
নৌকায়াং তরণে উপানহি কথাসক্তে তথা ক্রোধনে।

---

কচিৎ। প্রভাতে বা তথা রাত্রৌ শান্তিং কুর্য্যাদ্বিধানতঃ ॥" তত্র বরাহপ্রোক্ত-যমাদিপূজা-হোমরূপা শান্তিঃ কার্য্যা, তদশক্তৌ গোভিলোক্তশান্তিং কুর্য্যাৎ, যথা গোভিলঃ 'সুবর্ণং ব্রাহ্মণে দদ্যাদ্বিষ্ণুং সম্পূজয়েত্ততঃ। মধ্বাজ্যমিশ্রিতৈস্তিলৈর্হোমং কুর্য্যাৎ সহস্রকম্‌।" হোমশ্চ বিষ্ণুপ্রীত্যর্থ এবেতি মন্তব্যম্‌ ॥ ৯৩ ॥

নমু সিদ্ধিযোগামৃতযোগয়োঃ শুভাধিক্যমেব যুক্তং কথং দুষ্টত্বমিত্যাহ—মধুসর্পিরিতি। ঘৃতমধুনোর্হিতকরত্বেঽপি তয়োঃ সংযোগেন যথা বিষতুল্যত্বং তথানয়োরপি বোধ্যম্‌। অংশকো নবাংশঃ ॥ ৯৪ ॥

---

জন্মগ্রহণ করিলে জাতককে জারজ বলিয়া নির্দ্দেশ করিবে। আয়, ক্ষতি, জয়, বৃদ্ধি, পুত্রজন্ম, নাশ, দান ও মরণ এই সমুদয় ঐ যোগে ঘটিলে তিনগুণ হইবে। ৯৩।

বিষদোষ যথা;—অমৃতযোগ ও সিদ্ধিযোগ এক অহোরাত্রের মধ্যে হইলে মধুসংযুক্ত ঘৃতের মত বিষবদ্‌ দুষ্ট হইয়া থাকে। বার দুঃস্বপ্ন নাশ করে, নক্ষত্রে পাপনাশ, তিথি আয়ুর্বৃদ্ধিকরী, যোগে বুদ্ধিবৃদ্ধি, চন্দ্রে সৌভাগ্য, নবাংশ শুভদায়ক, করণে লক্ষ্মীবৃদ্ধি হয়; যিনি বারাদির বৃত্তান্ত প্রত্যহ শ্রবণ করেন তিনি ঐ সমুদয় ফললাভ করিতে পারেন। ৯৪।

হস্তী, অশ্ব, রথ, নৌকা, কাষ্ঠ পাষাণাদিতে আরোহণ করিলে বা পাদুকারূঢ়,

উচ্ছিষ্টে দিনরাত্রিশেষসময়ে নক্ষত্রবারাদিকং,
দৈবজ্ঞো ন পঠেৎ পঠেদ্ যদি পুনঃ শ্রোতা ফলং নাপ্নুয়াৎ ॥৯৫॥

আর্ত্বিজ্যে বর্জ্জ্যমধিকৃত্য ভবিষ্যে—

তিথিনক্ষত্রযোগানাং বারাণাঞ্চ তথা বিভো।
সূচকো জীবিকার্থঞ্চ যশ্চ মূল্যেন পাঠয়েৎ ॥

অতএব যমঃ—

নক্ষত্রৈর্জীবতি যশ্চ সোঽন্ধকারং প্রপদ্যতে।

জ্যোতিষে—

সর্বত্র কার্য্যে বুধশুক্রজীবাঃ কেন্দ্রত্রিকোণোপগতাঃ প্রশস্তাঃ।
তৃতীয়-লাভারিগতাশ্চ পাপাস্তিথির্ব্বিরিক্তা শুভদস্থ চাহঃ ॥ ৯৬ ॥

---

আরূঢ়ে শ্রোতরি ইতি শেষঃ। দ্বিরদে গজে 'তরণে' নদ্যাদীনাং পরপারগমনসময়ে 'উপানহি' পাদুকায়াম্ ॥ ৯৫ ॥

'আর্ত্বিজ্যে' পৌরোহিত্যে। 'সূচকঃ' গ্রহনক্ষত্রাদীনাং যথার্থতত্ত্বমবিজ্ঞায় প্রতারণার্থং গৃহে গৃহে গত্বা যঃ শুভাশুভফলং সূচয়তি জ্ঞাপয়তি স সূচক ইত্যর্থঃ তাদৃশজনস্য পৌরোহিত্যকার্য্যে নাধিকার ইতি ভাবঃ। তথাচ বৃহৎসংহিতায়াম্ "অবিদিত্বৈব যঃ শাস্ত্রং দৈবজ্ঞত্বং প্রপদ্যতে। স পংক্তিদূষকঃ পাপো জ্ঞেয়ো নক্ষত্রসূচক ॥" ইতি। এবং জীবিকার্থং যশ্চ পাঠয়েত্তস্যাপি নাধিকারঃ। অতএব নক্ষত্রৈর্যশ্চ জীবতি ইতি মনুনা তস্য শ্রাদ্ধ-ব্রাহ্মণানর্হত্বং প্রতিপাদিতম্। "নক্ষত্রশব্দেন জ্যোতিঃশাস্ত্রং লক্ষ্যতে" ইতি কুল্লূকভট্টঃ। নক্ষত্রসূচকেতরস্য পৌরোহিত্যে নিয়োগমাহ যাজ্ঞবল্ক্যঃ—"পুরোহিতঞ্চ কুর্ব্বীত দৈবজ্ঞমুদিতোদিতম্। দণ্ডনীত্যাঞ্চ কুশলমথর্ব্বাঙ্গিরসে তথা ॥" জ্যোতিঃশাস্ত্রাভিজ্ঞস্য দ্বিজস্য পংক্তি-

---

অস্থ কথাসক্ত ক্রোধযুক্ত নদীর পরপার গমনেচ্ছু হইলে কিম্বা দিনরাত্রির শেষ সময়ে শ্রোতাকে তিথিবারাদির বৃত্তান্ত শুনাইবে না, শুনাইলে শ্রোতা ফললাভ করিতে পারিবে না। ৯৫।

যাহারা তিথি নক্ষত্রবারাদির সূচক (প্রকৃত মর্ম্ম না জানিয়া লোভবশে শুভাশুভ ফলের বক্তা) এবং যাহারা জীবিকার্থ মূল্য লইয়া বারাদির বৃত্তান্ত পাঠ করে, তাহাদিগকে পৌরোহিত্যে বর্জ্জন করিবে। এই জন্য যম বলিয়াছেন, যিনি জ্যোতিষশাস্ত্র দ্বারা জীবিকা নির্ব্বাহ করেন, তিনি অন্ধকার নামক নরক প্রাপ্ত হয়েন। বুধ শুক্র ও বৃহস্পতি ইহারা কর্ম্ম-

শতানন্দরত্নমালায়াম্—

ন বারদোষাঃ প্রভবন্তি রাত্রৌ বিশেষতোঽর্কাবনিভূশনীনাম্।

শুভপাপগ্রহক্ষেত্রং কেবলং ফলদং তথা।

গ্রহযুক্তেক্ষিতে তু স্যাৎ ফলং তদনুসারতঃ॥

তারাপতিং বিলগ্নং বা দুরিতগ্রহমধ্যগম্।

বিবাহাদিষু কার্য্যেষু ত্যজেচ্চিরজিজীবিষুঃ॥

কার্য্যারম্ভে বিলগ্নাদষ্টমমিন্দুং বিবর্জ্জয়েৎ। ক্রূরং সপাপং পাপবর্গস্থং লগ্নং চন্দ্রঞ্চ বর্জ্জয়েৎ। বলনির্দ্ধারণাদেব সর্ব্বত্র ফলনিশ্চয়ঃ॥ ৯৭॥

---

পাবনত্বঞ্চাহ বরাহসংহিতায়াং—"গ্রন্থতশ্চার্থতশ্চৈতৎ কৃৎস্নং জানাতি যো দ্বিজঃ। অগ্রভুক্ স ভবেৎ শ্রাদ্ধে পূজিতঃ পংক্তিপাবনঃ॥" অতএব নক্ষত্রসূচকস্য গর্হিতত্বাদেব 'অন্ধকারং' তন্নামকনরকম্। 'কেন্দ্রং' লগ্নচতুর্থসপ্তমদশমস্থানং 'ত্রিকোণং' নবপঞ্চমম্। কর্ম্মলগ্নাদেতে কেন্দ্রস্থাস্ত্রিকোণস্থা যদি স্যুস্তদা শুভা ইত্যর্থঃ। বিরিক্তা রিক্তাভিন্না তিথিঃ শুভেত্যর্থঃ, তথা 'শুভদস্য' শুভগ্রহস্য 'অহো' বারঃ শুভ ইত্যর্থঃ॥ ৯৬॥

প্রভবন্তি প্রভুত্বং কুর্ব্বন্তি। 'কেবলং' গ্রহযোগেক্ষণরহিতং 'ফলদং' পাপক্ষেত্রং চেৎ পাপফলং শুভক্ষেত্রং চেৎ শুভফলং 'তদনুসারতঃ' তেষাং শুভাশুভগ্রহাণামনুসারেণ। তারাপতিশ্চন্দ্রঃ দুরিতগ্রহঃ পাপগ্রহঃ বিলগ্নাৎ কর্ম্মকালীনলগ্নাৎ 'ক্রূরং' জন্মরাশিতো বিরুদ্ধং 'সপাপং' পাপযুক্তং পাপবর্গস্থং পাপগ্রহস্য ক্ষেত্রদ্রেক্কাণনবাংশাদিষড়্বর্গগতম্। নির্দ্ধারণাৎ নিশ্চয়াৎ, তথাচ চন্দ্রলগ্নতারৌ বলবন্তৌ চেৎ তদা শুভফলস্য সম্পূর্ণপ্রাপ্তিরিতি নিয়মেন ফলনিশ্চয়ঃ স্যাদিতি ভাবঃ॥ ৯৭॥

---

কালীন লগ্নের কেন্দ্র বা ত্রিকোণে থাকিলে সর্ব্বকার্য্য শুভ হয়, এবং ৩য় ৬ষ্ঠ, ১১শ স্থানস্থিত হইলে অশুভ; কিন্তু ৩য়, ৬ষ্ঠ, ১১শ স্থানে পাপ থাকিলে শুভ হয়। রিক্তা ভিন্ন তিথি ও শুভগ্রহের বার সর্ব্বকার্য্যে শুভ। ৯৬।

রাত্রিকালে বারদোষ হয় না বিশেষতঃ শনি রবি মঙ্গলবারের দোষ, রাত্রিতে কিছুই হয় না। গ্রহযোগ ও গ্রহ দৃষ্টিশূন্য শুভাশুভ গ্রহের ক্ষেত্র শুভাশুভ ফলপ্রদ হয়, গ্রহযোগ বা গ্রহের দৃষ্টি থাকিলে সেই সেই গ্রহানুসারে ফল হইবে। বিবাহাদি কার্য্যে পাপ গ্রহের মধ্যগত লগ্ন ও চন্দ্র পরিত্যাগ করিবে। কার্য্যারম্ভে লগ্নের ৮মস্থ, পাপযুক্ত বা অশুভ চন্দ্র ও পাপযুক্ত

নিরংশং দিবসং বিষ্টিং ব্যতীপাতঞ্চ বৈধৃতিম্।
কেন্দ্রং বাপি শুভৈর্হীনং পাপাহমপি বর্জ্জয়েৎ।
নন্দাদ্যাঃ সিদ্ধিযোগা ভৃগুজ-বুধ-কুজার্কীজ্যবারৈঃ প্রশস্তাঃ।
সূর্য্যেশাশাগ্নিষড়্দৃগ্মুনিমিততিথয়োঽর্কাদিবারৈঃ প্রদগ্ধাঃ॥
রাজমার্তণ্ডে—মাসা রুদ্রা দিশো রামাঃ ষট্পক্ষমুনয়স্তথা।
দহ্যন্তে তিথয়ঃ সপ্ত রব্যাদিসপ্তভির্গ্রহৈঃ॥ ৯৮॥
দ্বাদশ্যর্কযুতা ভবেদশুভদা সোমেন চৈকাদশী
ভৌমেনাপি যুতা তথৈব দশমী নেষ্টা তৃতীয়া বুধে।

---

নির্নাস্তি অংশো যস্মিন্, সূর্য্যাভুজ্যমানরাশেঃ অংশভোগশেষদিনে তাদৃশং সূর্য্য-সংক্রান্তিযুক্তদিবসং বর্জ্জয়েদিত্যনেনান্বয়ঃ। 'পাপাহং' রবিকুজশনৈশ্চরদিবসম্। নন্দাদ্যাস্তিথয়ঃ ক্রমেণ ভৃগুবুধকুজশনিগুরুবারৈঃ সংযোগে সিদ্ধিযোগাঃ স্যুস্তে চ কর্ম্মসু প্রশস্তা ইত্যর্থঃ। তথাচ শুক্রবারে নন্দা বুধে ভদ্রা ইতি ক্রমেণ সিদ্ধি-যোগাঃ। তথাচোক্তং দীপিকায়াং "শুক্রে নন্দা বুধে ভদ্রা শনৌ রিক্তা কুজে জয়া। গুরৌ পূর্ণা চ সংযুক্তা সিদ্ধিযোগঃ প্রকীর্ত্তিতঃ॥" দিনদগ্ধামাহ সূর্য্যেশাশেত্যাদি। সূর্য্যো দ্বাদশী, 'ঈশ' একাদশী, আশা' দশমী অগ্নিস্তৃতীয়া 'ষট্' ষষ্ঠী 'দৃক্' দ্বিতীয়া মুনিঃ সপ্তমী। রব্যাদিবারক্রমেণ দগ্ধা ভবতি। তথাচ রবৌ দ্বাদশী দগ্ধা সোমে একাদশী কুজে দশমী ইত্যেবংক্রমেণ তিথির্দ্দগ্ধা ভবতি দগ্ধবদকর্ম্মণ্যা ভবতীত্যর্থঃ। তথাচ মুহূর্ত্তগণপতৌ "দ্বাদশৈকাদশী চৈব দশমী চ ত্রিষষ্ঠিকা। দ্বিতীয়া সপ্তমী চৈব দগ্ধা সূর্য্যাদিবারতঃ॥" ইতি মাসা রুদ্রা ইত্যপি পূর্ব্ববচনসমানার্থকম্॥ ৯৮॥

---

পাপবর্গগত লগ্ন পরিত্যাগ করিবে। লগ্ন ও চন্দ্রের বলানুসারে আরব্ধ কার্য্যের শুভাশুভ ফল নিরূপিত হইবে। ৯৭।

রবি সংক্রান্তি দিন, বিষ্টিভদ্রা, ব্যতীপাত, শুভগ্রহশূন্য কেন্দ্র ও পাপ গ্রহের বার সর্ব্বত্র পরিত্যাগ করিবে। সিদ্ধিযোগ যথা;—শুক্রবারে নন্দা তিথি, বুধে ভদ্রা, বৃহস্পতিবারে পূর্ণা, কুজবারে জয়া, এবং শনিবারে রিক্তা হইলে সিদ্ধিযোগ হয়, এই যোগ অতি শুভকর। দিনদগ্ধা যথা;—রবিবারে দ্বাদশী, সোমবারে একাদশী, মঙ্গলবারে দশমী, বুধে তৃতীয়া, বৃহস্পতিবারে ষষ্ঠী, শুক্রবারে দ্বিতীয়া এবং শনিবারে সপ্তমী হইলে তিথিদগ্ধা বা দিনদগ্ধা বলে। ঐ দিনে কার্য্য করিলে অশুভ হইয়া থাকে। ৯৮।

ষষ্ঠী নেষ্টফলপ্রদা সুরগুরৌ, শুক্রে দ্বিতীয়া তথা
সর্ব্বারম্ভবিনাশবিঘ্নজননী সূর্য্যাত্মজে সপ্তমী॥
পাপোঽর্কাহে বিশাখাত্রয়যমমুডুপস্যাহ্নিচিত্রাচতুষ্কং
তোয়ং বিশ্বাভিজিদ্ ভং ত্বথ কুজদিবসে স্বত্রয়ং বিশ্বরুদ্রৌ।
জ্ঞাহে মূলা বিশাখাযমধনতুরগান্ত্যানি জীবেঽহ্নি পিত্র্যং
রোহিণ্যার্দ্রাযমেন্দুশতভ-মথ ভৃগোরহ্নি পুষ্যাত্রয়েন্দৌ।
সৌরাহে হস্তযুগ্মার্য্যম-যমজল-যুক্-পৌষ্ণ-পুষ্যাধনানি ॥৯৯॥
যণ্টোঽথশুক্ষযুক্তে স্বগৃহপতিদিনে সৌম্যবারেঽর্য্যমাপি॥
ইতি সিদ্ধিদগ্ধ-পাপযমঘণ্টযোগাঃ॥

---

বারনক্ষত্রযোগেন পাপযোগমাহ—পাপোঽর্কাহ ইতি। রবিবারে বিশাখাত্রয়রোহিণী-যোগে পাপযোগঃ, এবং সোমবারে চিত্রাদিযোগেন। তোয়ং পূর্ব্বাষাঢ়া, বিশ্বমুত্তরাষাঢ়া স্বত্রয়ং ধনিষ্ঠাদিত্রয়ম্। জ্ঞাহে বুধবারে যমো ভরণী ধনং ধনিষ্ঠা, অন্ত্যং রেবতী ইন্দুর্ম্মৃগশীর্ষঃ। পুষ্যাত্রয়ং পুষ্যাদিত্রয়ং জলযুক্ পূর্ব্বাষাঢ়োত্তরাষাঢ়ে॥ ৯৯॥

যমঘণ্টযোগমাহ—যণ্টোঽথশুক্ষেত্যাদি। যন্নক্ষত্রং যস্য রাশের্ঘটকং তস্য রাশেরধি-পতিদিবসে তদ্রাশীয়াথশুনক্ষত্রেণ যোগে সতি যোগোঽয়ম্। যথা—রবিবারে মঘাপূর্ব্বফল্গুনী-যোগে, সোমবারে চ পুষ্যাশ্লেষাযোগে, কুজবারেঽশ্বিনীভরণীজ্যেষ্ঠানুরাধাযোগে, বুধবারে আর্দ্রাহস্তোত্তরফল্গুনীযোগে, গুরুবারে মূলাপূর্ব্বাষাঢ়ারেবত্যুত্তরভাদ্রযোগে, শুক্রে চ রোহিণী

---

নক্ষত্রবারযোগে পাপযোগ যথা;—রবিবারে বিশাখা, অনুরাধা, জ্যেষ্ঠা, ভরণীযোগে পাপযোগ; এইরূপ সোমবারে চিত্রা, স্বাতী, বিশাখা, অনুরাধা, পূর্ব্বাষাঢ়া, উত্তরাষাঢ়া অভিজিৎ নক্ষত্রযোগে; মঙ্গলবারে ধনিষ্ঠা শতভিষা, পূর্ব্বভাদ্রপদ, উত্তরাষাঢ়া, পূর্ব্বফল্গুনী যোগে; বুধবারে মূলা, বিশাখা, ভরণী, ধনিষ্ঠা, রেবতী যোগে; বৃহস্পতিবারে মঘা, রোহিণী, আর্দ্রা, ভরণী, মৃগশিরা, শতভিষা যোগে; শুক্রবারে পুষ্যা, অশ্লেষা, মঘা, মৃগশিরা যোগে; শনিবারে হস্তা, চিত্রা, উত্তরফল্গুনী, ভরণী, পূর্ব্বাষাঢ়া, উত্তরাষাঢ়া, রেবতী, পুষ্যা ও ধনিষ্ঠা নক্ষত্রযোগে পাপযোগ হইবে। ৯৯।

অনন্তর যমঘণ্ট যোগ কথিত হইতেছে। রবিবারে মঘা ও পূর্ব্বফল্গুনী; সোমে পুষ্যা, অশ্লেষা; মঙ্গলে অশ্বিনী ভরণী অনুরাধা জ্যেষ্ঠা; বুধবারে আর্দ্রা

রব্যাদিবারেষু মৃক্ষং বিশাখাদি চতুশ্চতুঃ।
উৎপাতা মৃত্যবঃ কাণা অমৃতানি যথাক্রমম্ ॥ ১০০ ॥
ইতি উৎপাতাদিযোগঃ।

অথ ক্রকচযোগঃ।

বাজিচিত্রোত্তরাষাঢ়া-মূলপাশীজ্যভান্তকাঃ।
সূর্য্যাদিবার-সংযুক্তা যোগাস্তু ক্রকচাঃ স্মৃতাঃ ॥
আদিত্যভৌময়োর্নন্দাভদ্রাশুক্রশশাঙ্কয়োঃ।
বুধে জয়া গুরৌ রিক্তা শনৌ পূর্ণা চ মৃত্যুদা ॥

---

স্বাতীযোগে, শনৌ শ্রবণাশতভিষাযোগে চ যমঘণ্টযোগঃ স্যাৎ। অন্যপ্রকারোঽপি দৃশ্যতে যথা দৈবজ্ঞমনোহরে গর্গঃ—মঘাবিশাখয়োরৈন্দ্রং মূলমৃক্ষঞ্চ কৃত্তিকা। রোহিণী-হস্ত ইত্যেবং যমঘণ্টাঃ ক্রমাদ্রবেঃ ॥” তথাচ রবৌ মঘা সোমে বিশাখা কুজে আর্দ্রা বুধে মূলা গুরৌ কৃত্তিকা শুক্রে রোহিণী শনৌ হস্তা যমঘণ্টযোগাঃ। উৎপাতাদিযোগানাহ—রব্যাদীত্যাদি। রব্যাদিবারেষু বিশাখাদিষু চতুর্ষ, চতুর্ষ, নক্ষত্রেষু যথাক্রমম্ উৎপাতমৃত্যুকাণা মৃতাখ্যাশ্চত্বারোযোগা ভবন্তি। যথা—রবিবারে বিশাখাযোগে উৎপাতযোগ এবমনুরাধা-যোগে মৃত্যুযোগঃ জ্যেষ্ঠাযোগে কাণযোগঃ মূলাযোগেঽমৃতযোগঃ। সোমবারে পূর্ব্বাষাঢ়া-যোগে উৎপাত উত্তরাষাঢ়াযোগে মৃত্যুঃ অভিজিদ্‌যোগে কাণঃ শ্রবণাযোগেঽমৃতযোগ ইতি ক্রমেণ বোদ্ধব্যম্। অত্র উৎপাটামৃত্যবঃ কালা ইতি পাঠোঽনাকরঃ, তথাচ নারদঃ—“বিশা-খাদি চতুর্ব্বর্গমর্কবারাদিষু ক্রমাৎ। উৎপাতমৃত্যুকাণাখ্যা যোগাশ্চামৃতসংযুতাঃ ॥” ১০০ ॥

ক্রকচ ইব ক্রকচঃ ক্রকচো নামকাষ্ঠচ্ছেদকোঽস্ত্রবিশেষঃ করাত ইতি প্রসিদ্ধঃ। স যথা মহান্তমপি বৃক্ষমনায়াসেন নিকৃন্ততি তথায়মপি সুখং নিকৃন্ততি ইতি সাদৃশ্যং বোধ্যম্।

---

উত্তরফল্গুনী, হস্তা ; বৃহস্পতিবারে মূলা, পূর্ব্বাষাঢ়া, উত্তরভাদ্রপদ ও রেবতী ; শুক্রবারে রোহিণী, স্বাতী ; শনিবারে শ্রবণা, শতভিষা যোগ হইলে যমঘণ্টযোগ হয়। উৎপাতাদি যোগ যথা—রবিবারাদিক্রমে বিশাখাদি চারিচারি নক্ষত্রে যথাক্রমে উৎপাত ; মৃত্যু, কাণ ও অমৃতযোগ হয় ; যথা—রবিবারে বিশাখায় উৎপাত, অনুরাধায় মৃত্যু, জ্যেষ্ঠায় কাণ, মূলায় অমৃতযোগ ; এইরূপে অন্যান্য বারেও জানিবে। ১০০।

ক্রকচ যোগ।—রবিবারে অশ্বিনী, সোমবারে চিত্রা, মঙ্গলবারে উত্তরাষাঢ়া, বুধবারে মূলা, বৃহস্পতিবারে শতভিষা, শুক্রবারে পুষ্যা, শনিবারে ভরণী

যমঘণ্টে ত্যজেদষ্টৌ মৃত্যৌ দ্বাদশনাড়িকাঃ।
অন্যেষাং পাপযোগোনাং মধ্যাহ্নাৎ পরতঃ শুভম্ ॥ ১ ॥

ইতি যমঘণ্টাদীনাং বর্জ্যকালনির্ণয়ঃ।

রাজমার্ত্তণ্ডে—

দ্বিতীয়া মীনধনুষোশ্চতুর্থী বৃষকুম্ভয়োঃ।
মেষকর্কটয়োঃ ষষ্ঠী কন্যা মিথুনকেঽষ্টমী।
দশমী বৃশ্চিকে সিংহে দ্বাদশী মকরে তুলে ॥
আদ্যা ধনুঃষু শফরীষু পরা দ্বিতীয়া
একান্তরে দিনকরে তিথয়ঃ প্রদগ্ধাঃ ॥ ২ ॥
কার্ম্মুকে চ তথা কুম্ভে মেষে যুগ্মে হরৌ ধটে।
এষু শুক্লদ্বিতীয়াদ্যা দগ্ধাঃ কৃষ্ণা ঝষাদিষু ॥
রাশ্যোশ্চন্দ্রস্য রবেঃ স্থিত্যা বাচ্যং ফলং বুধৈঃ।

---

যমঘণ্টে যোগে অষ্টৌ দণ্ডান্ পরিত্যজ্য মৃত্যৌ মৃত্যুযোগে দ্বাদশদণ্ডান্ পরিত্যজ্য যাত্রাদি কার্য্যম্। অন্যেষাং ক্রকচোৎপাতাদীনাম্ ॥ ১ ॥

ধনুঃষু শফরীষু ইতি বহুবচনং গণার্থং "ইত্যাদিবহুবচনসংখ্যা গণস্য সংসূচকা" ইতি শ্রবণাৎ, তেন ধনুঃষু ধনুঃপ্রভৃতিবিষমরাশিষু শফরীষু শফরীপ্রভৃতিসমরাশিষু ইত্যর্থঃ। এবং দ্বিতীয়া দ্বিতীয়াদয় ইত্যর্থঃ। স্পষ্টমাহ একান্তরে একরাশিব্যবধানে ইত্যর্থঃ ॥ ২ ॥

পূর্ব্বোক্তমেবার্থং বিশদয়তি কার্ম্মুকে চেতি। হরৌ সিংহে ধটে তুলায়াং রাশ্যোঃ পূর্ব্বোক্তয়োর্মীনধনুষোরিত্যাদিদ্বয়োর্দ্বয়োশ্চন্দ্রস্য সূর্য্যস্য চ স্থিত্যা তিথয়ো দগ্ধা

---

নক্ষত্র হইলে ক্রকচযোগ হয়। মৃত্যুযোগ যথা;—রবি মঙ্গলবারে নন্দা, সোম শুক্রবারে ভদ্রা, বুধে জয়া, বৃহস্পতিবারে রিক্তা ও শনিবারে পূর্ণা হইলে মৃত্যুযোগ হয়। যমঘণ্টযোগে আট দণ্ড, মৃত্যুযোগে বারো দণ্ড পরিত্যাগ করিবে। অন্যান্য বিরুদ্ধ যোগ মধ্যাহ্নের পর শুভ হয়। ১।

ধনু ও মীন রাশিতে দ্বিতীয়া, বৃষ ও কুম্ভ রাশিতে চতুর্থী, মেষ ও কর্কটে ষষ্ঠী, কন্যা ও মিথুন রাশিতে অষ্টমী, বৃশ্চিক ও সিংহে দশমী এবং মকর তুলায় দ্বাদশী হইলে মহাদগ্ধা হয়। এবং ঐ সমুদয় রাশিতে রবির অবস্থান

যাঃ প্রোক্তাস্তিথয়ো দগ্ধামেষাদিষু চ রাশিষু।
শুক্লাস্তা বিষমে রাশৌ সমে কৃষ্ণাঃ প্রকীর্ত্তিতাঃ॥ ৩॥
এভির্জাতো ন জীবেত্তু যদি শক্রসমো ভবেৎ।
বিবাহে বিধবা নারী যাত্রায়াং মরণং ভবেৎ॥
নিষ্ফলং কৃষিবাণিজ্যং বিদ্যারম্ভে চ মূর্খতা।
গৃহপ্রবেশে ভঙ্গঃ স্যাচ্চূড়ায়াং মরণং ধ্রুবম্॥
ঋণদানে ফলং নাস্তি ব্রতদানে চ নিষ্ফলে।
শুভকর্ম্মাণি সর্ব্বাণি নৈব কুর্য্যাদ্বিচক্ষণঃ॥ ৪॥

উক্তরাশিষু চন্দ্রস্থিত্যা দগ্ধায়া ব্যক্তত্বং যথা—

ষষ্ঠী মেষকুলীরয়োর্হিমকরে কন্যাযুগে চাষ্টমী,
সিংহে বৃশ্চিকরাশিগে চ দশমী তৌলৌ মৃগে দ্বাদশী।

---

ভবন্তি। রবৌ স্থিতে দগ্ধা'শ্চেন্মাসদগ্ধা চন্দ্রে স্থিতে দগ্ধাশ্চেন্মহাদগ্ধা ইত্যুচ্যতে। দ্বিতীয়া মীনধনুষোরিত্যনেন যাস্তিথযো দগ্ধা ভবেযুরিতি প্রোক্তাস্তাস্তিথয়ো বিষমরাশৌ শুক্লাঃ সমরাশৌ তু কৃষ্ণা এব জ্ঞেয়াঃ॥ ৩॥

---

কালে ঐ সমদয় তিথি হইলে মাসদগ্ধা বলে। বিশেষ এই যে, শুক্ল পক্ষীয় তিথি সমুদয় বিষমরাশিতে ও কৃষ্ণপক্ষের তিথি সমুদয় সমরাশিতে মিলিত হইলেই উক্ত মহাদগ্ধা বা মাসদগ্ধা হইবে। যেমন ধনু বিষমরাশি বিধায় ঐ রাশিতে শুক্লদ্বিতীয়া, মীন সমরাশি বিধায় তাহাতে কৃষ্ণদ্বিতীয়া হইলেই মহাদগ্ধা হইবে। এবং পৌষমাসে শুক্লদ্বিতীয়া ও চৈত্রমাসে কৃষ্ণদ্বিতীয়া হইলে মাসদগ্ধা হইবে। ৩।

মহাদগ্ধা মাসদগ্ধার ফল।—বালক বা বালিকা জন্মিলে ইন্দ্রতুল্য হইলেও মৃত্যু হয়। বিবাহ করিলে কন্যা বিধবা, যাত্রায় মরণ, কৃষি বা বাণিজ্য করিলে নিষ্ফল, বিদ্যারম্ভে মূর্খ, গৃহপ্রবেশে গৃহভঙ্গ, চূড়াকরণে মৃত্যু, মহাজনী করিলে নিষ্ফল, উপনয়ন ও দান নিষ্ফল হয়; অতএব বুদ্ধিমান ব্যক্তি সকল কার্য্যে মহাদগ্ধা বা মাসদগ্ধা পরিত্যাগ করিবেন। ৪।

উক্তরাশিসমূহে চন্দ্র থাকিলে যে দগ্ধাযোগ হয় তাহা স্পষ্ট বচন দ্বারা

চাপে চাথ ঝষে দ্বিকা যদি ঘৃষে কুম্ভে চতুর্থী যদা,
দগ্ধাখ্যাস্তিথয়ো বদন্তি মুনয়স্ত্যাজ্যাঃ সদা কর্ম্মসু ॥ ৫ ॥
ত্যজ রবিমনুরাধে বৈশ্বদেবঞ্চ সোমে
শতভিষমপি ভৌমে চন্দ্রজে চাশ্বিনীঞ্চ।
মৃগশিরসমপীজ্যে সর্পদেবঞ্চ শুক্রে
রবিসুতমপি হস্তে বর্জ্জনীয়াশ্চ সপ্ত ॥
অযোগেষু চ সর্ব্বেষু পূর্ব্বযামং পরিত্যজেৎ।
অযোগাশ্চ বিনশ্যন্তি চন্দ্রশুদ্ধি-হতা ইমে ॥
ক্রকচা মৃত্যুযোগাশ্চ দিনং দগ্ধং তথা পরে।
শুভে চন্দ্রে প্রণশ্যন্তি বৃক্ষা বজ্রহতা ইব ॥ ৬ ॥

---

"সর্ব্বেষু অযোগেষু" বিরুদ্ধক্রকচাদিযোগেষু পূর্ব্বযামং পূর্ব্বাহ্নং। মধ্যাহ্নাৎ পরতঃ শুভমিত্যনেন মধ্যাহ্নপর্য্যন্তস্যাশুভত্বেঽপি নিতান্তাশক্তপক্ষে পূর্ব্বাহ্নত্যাগ উক্তঃ। অথবা পূর্ব্বৌ যামৌ যস্মিন্ কালে ইতি পূর্ব্বযামশব্দেন দিনার্দ্ধং বাচ্যম্. তথাত্বে অন্যেষাং পাপযোগানাং মধ্যাহ্নাৎ পরতঃ শুভমিত্যনেনাবিরোধঃ। অথবা "উৎপাতে যমঘণ্টে চ কাণে চ ক্রকচে তথা। তিথৌ দগ্ধে চ কালে চ প্রাগ্‌যামাৎ পরতঃ শুভম্ ॥" ইতি রাজমার্ত্তণ্ডবচনাৎ উৎপাতাদিকথিতযোগানামেব পূর্ব্বযামাৎ পরতঃ শুভত্বম্। এতদ্বচনানুক্তানাং পাপযোগাদীনাং মধ্যাহ্নাৎ পরতঃ শুভকারকত্বং বোধ্যমতো ন বিরোধ ইতি। নিন্দিতবারনক্ষত্রতিথিযোগেষু যাত্রামেব পরিত্যজেন্ন বিবাহাদি ; যদাহ গর্গঃ—"বারর্ক্ষতিথিযোগেষু যাত্রামেব বিবর্জয়েৎ। বিবাহাদীনি কুর্ব্বীত গর্গাদীনামিদং বচঃ ॥" যত্র বিবাহাদাবপি দোষস্তত্র বিবাহাদিকমপি বর্জনীয়ং, যথা বিবাহে বিধবানারীতি দোষশ্রবণান্মহাদগ্ধা ত্যাজ্যা ॥ ৬ ॥

---

দেখাইতেছেন যথা—মেষ ও কর্কটে চন্দ্র থাকিলে যদি ষষ্ঠী হয়, ইত্যাদি। বচনটী অতি সহজে বোধগম্য হইবে বলিয়া অনুবাদ নিষ্প্রয়োজন। ৫।

রবিবারে অনুরাধা, সোমে উত্তরাষাঢ়া, মঙ্গলে শতভিষা, বুধবারে অশ্বিনী, বৃহস্পতিবারে মৃগশিরা, শুক্রবারে অশ্লেষা, এবং শনিবারে হস্তানক্ষত্র পরিত্যাগ করিবে। ক্রকচাদি বিরুদ্ধযোগে পূর্ব্বাহ্নকাল পরিত্যাগ করিবে। বা চন্দ্রশুদ্ধি থাকিলে ক্রকচাদি সর্ব্ববিধ বিরুদ্ধযোগ, দিনদগ্ধা প্রভৃতি দোষ, বজ্রাহত বৃক্ষের ন্যায় বিনষ্ট হইয়া থাকে। ৬।

শুভে চন্দ্রে ক্রকচাদিশান্তিঃ, শ্রীপতিঃ—

বিরুদ্ধসংজ্ঞাস্তিথিবারযোগা নক্ষত্রবারপ্রভবাশ্চ যে বৈ।
হূণাঙ্গ-বঙ্গেষু খশেষু বর্জ্জ্যাঃ
শেষেষু দেশেষু ন তে বিরুদ্ধাঃ॥ ৭ ॥

অথ সর্ব্বতোভদ্রম্।

অথাতঃ সংপ্রবক্ষ্যামি চক্রং ত্রৈলোক্যদীপনম্।
বিখ্যাতং সর্ব্বতোভদ্রং সদ্যঃ প্রত্যয়কারকম্।
ঊর্দ্ধগা দশ বিন্যস্য তির্য্যগ্রেখাস্তথা দশ।
একাশীতিপদং চক্রং জায়তে নাত্র সংশয়ঃ॥ ৮ ॥
অকারাদিস্বরাঃ কোষ্ঠেষ্বীশাদৌ বিদিশি ক্রমাৎ।
প্রদক্ষিণক্রমাজ্জ্ঞেয়া জ্যোতিঃশাস্ত্রবিশারদৈঃ।
কৃত্তিকাদীনি ধিষ্ণ্যানি পূর্ব্বাশাদি লিখেত্ততঃ।
সপ্ত সপ্ত ক্রমেণৈবমষ্টাবিংশতিসংখ্যয়া।

---

তিথিবারযোগাঃ তিথিবারমিশ্রণোদ্ভবা আদিত্যভৌময়োর্নন্দা ইত্যাদ্যুক্তা বিরুদ্ধযোগাস্তথা নক্ষত্রবারপ্রভবা উৎপাতমৃত্যুযোগাদয়ঃ। হূণাঙ্গবঙ্গখশেষু তত্তন্নামকদেশেষু বর্জনীয়াঃ। অন্যদেশেষু তে যোগা ন বিরুদ্ধা ইত্যর্থঃ॥ ৭॥

---

তিথিবার মিশ্রণজন্য বা নক্ষত্রবার মিশ্রণজন্য বিরুদ্ধযোগ যে সমুদয় বলা হইয়াছে, সে সমুদয় যোগ মাত্র হূণ বঙ্গ অঙ্গ ও খশ দেশে পরিত্যাগ করিতে হইবে, অন্য দেশে তাহারা বিরুদ্ধ নহে। ৭।

অনন্তর সর্ব্বতোভদ্র চক্র কথিত হইতেছে। এই চক্রের সাহায্যে সর্ব্ববিষয়ের শুভাশুভ ফল নিশ্চয় করিয়া বলা যায়, সুতরাং সর্ব্বতোভদ্র চক্র, সর্ব্বসাধারণের সদ্যই বিশ্বাস উৎপাদনে সমর্থ। ঊর্দ্ধমুখ দশটি রেখা ও তির্য্যগ্ভাবে দশটি রেখা করিলে ৮১টি কোষ্ঠা হইবে। ৮।

ঐ চক্রমধ্যে অকারাদি ষোলটি স্বরবর্ণ, ঈশান, অগ্নি নৈঋত বায়ুকোণের বাহিরের কোষ্ঠা হইতে চতুরাবৃত্তিক্রমে ক্রমশঃ ভিতরের কোষ্ঠায় লিখিবে। কৃত্তিকাদিক্রমে সাত সাতটি নক্ষত্র পূর্ব্বাদিক্রমে চারিদিকের কোষ্ঠায় লিখিবে এবং পূর্ব্বাদিক্রমে নিম্নের ৫ কোষ্ঠায় চারিদিকে

অ-ব-ক-হ-ড়াঃ, পূর্ব্বস্যাং ম-ট-প-র-তা; হরিতি দক্ষিণস্যাম্‌
ন-য-ভ-জ-খা, বারুণ্যাং গ-শ-দ-চ-লাশ্চোত্তরস্যাং স্যুঃ।

ত্রয়স্ত্রয়ো বৃষাদ্যাস্তু পূর্ব্বাদিক্রমতো বুধৈঃ।
রাশয়ো দ্বাদশ স্থাপ্যা মেষান্তা দক্ষমার্গতঃ॥ ৯॥
শেষেষু কোষ্ঠকেষ্বেবং নন্দাদিতিথিপঞ্চকম্‌।
বারাণাং সপ্তকং লেখ্যং ভৌমাদ্যং তত্তিথিক্রমাৎ।
ইত্যেষ সর্ব্বতোভদ্রপ্রস্তারঃ কথিতো ময়া॥
যস্মিন্নৃক্ষে স্থিতঃ খেটস্ততো বেধত্রয়ং ভবেৎ।
গ্রহদৃষ্টিবশেনাত্র বাম-দক্ষিণ-সম্মুখে॥
ভুক্তং ভোগ্যং তথাক্রান্তং বিদ্ধং ক্রূরগ্রহেণ ভম্‌।
শুভাশুভেষু কার্য্যেষু বর্জ্জনীয়ং প্রযত্নতঃ॥ ১০॥
বক্রগে দক্ষিণা দৃষ্টির্ব্বাম-দৃষ্টিস্তু শীঘ্রগে।
সম্মুখী মধ্যচারে চ জ্ঞেয়া ভৌমাদিপঞ্চকে।
সূর্য্য-মুক্তা গ্রহাঃ শীঘ্রাস্তথা চার্কে দ্বিতীয়গে।

---

অ ব হ ক ড, ম ট প র ত, ন য ভ জ খ, গ শ দ চ ল, এই বিংশতি বর্ণ লিখিবে। বৃষাদি তিন তিনটি রাশি, প্রদক্ষিণক্রমে পূর্ব্বাদি চারিদিকের তিন তিন কোষ্ঠায় ক্রমে লিখিবে। ৯।

অবশিষ্ট মধ্যের ৫ কোষ্ঠায় নন্দা, ভদ্রা, জয়া, রিক্তা, পূর্ণাতিথি, ও তিথি-ক্রমে মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র, শনি, রবি, সোম, এই সপ্তবার লিখিবে। সর্ব্বতোভদ্রচক্র কিরূপে করিতে হয় তাহার কীর্ত্তন করিলাম। এখন কিরূপে বেধ নির্ণয় করিতে হয়, তাহা বলা যাইতেছে। যে নক্ষত্রে গ্রহ অবস্থান করে সে নক্ষত্র হইতে দক্ষিণ, বাম ও সম্মুখ দৃষ্টিভেদে ত্রিবিধ বেধ হইয়া থাকে। অর্থাৎ দক্ষিণদৃষ্টিযুক্তগ্রহের দক্ষিণবেধ, বামদৃষ্টিযুক্তগ্রহের বামবেধ এবং সম্মুখদৃষ্টিযুক্তগ্রহের সম্মুখ বেধ হইবে। যে নক্ষত্র পাপগ্রহভুক্ত, পাপগ্রহভোগ্য বা পাপযুক্ত ও পাপবিদ্ধ হইয়াছে তাহাকে সর্ব্বকার্য্যে পরিত্যাগ করিবে। ১০।

সম্প্রতি কোন্‌ গ্রহের কিরূপ দৃষ্টি হইবে তাহা বলা যাইতেছে। গ্রহগণ-বক্রী হইলে দক্ষিণদৃষ্টি, শীঘ্রগতি হইলে বামদৃষ্টি এবং স্বাভাবিকগতি হইলে

সমাস্তৃতীয়গে জ্ঞেয়া মন্দা ভানৌ চতুর্থগে ॥
বক্রাঃ স্যুঃ পঞ্চষষ্ঠেঽর্কে ত্বতিবক্রা নগাষ্টগে।
নবমে দশমে ভানৌ জায়তে সহজা গতিঃ।
দ্বাদশৈকাদশে সূর্য্যে লভন্তে শীঘ্রতাং পুনঃ ॥ ১১ ॥
রবিস্থিত্যংশক-ত্রিংশাবধেঃ সংখ্যাত্র কল্প্যতে।
নতু রাশ্যন্তরস্পর্শাদ্ দ্বিতীয়াদনিরূপণম্ ॥
রাহুকেতূ সদা বক্রৌ শীঘ্রগৌ চন্দ্রভাস্করৌ।
গতেরেকস্বভাবত্বাদেষাং দৃষ্টিত্রয়ং সদা ॥ ১২ ॥
ক্রূরা বক্রা মহাক্রূরাঃ সৌম্যবক্রা মহাশুভাঃ।
স্যুঃ সহজস্বভাবস্থাঃ সৌম্যাঃ ক্রূরাশ্চ শীঘ্রগাঃ।

---

সম্মুখদৃষ্টিসম্পন্ন হইয়া থাকেন। মঙ্গলাদি পাঁচটি গ্রহেরই এইরূপ গতির তারতম্য হয়। কোন সময়ে বক্রও শীঘ্রগতি হয় তাহা বলা যাইতেছে। গ্রহগণ সূর্য্য হইতে বাহিরে আসিবার সময়ে, কিংবা গ্রহ হইতে সূর্য্য দ্বিতীয়স্থ হইলে শীঘ্রগামী হয়েন। সূর্য্য তৃতীয়ে থাকিলে সমগতি, চতুর্থস্থসূর্য্যে মন্দগতি এবং পঞ্চম ও ষষ্ঠ রাশিতে সূর্য্য থাকিলে বক্রগতি, সপ্তম ও অষ্টম রাশিস্থ হইলে অতিবক্রগতি, নবম ও দশম রাশিস্থসূর্য্যে গ্রহগণ স্বাভাবিক-গতি প্রাপ্ত হয়েন এবং দ্বাদশ ও একাদশ রাশিস্থসূর্য্যে গ্রহগণ পুনর্ব্বার শীঘ্রগতি প্রাপ্ত হয়েন ॥ ১১ ॥

পূর্ব্বে যে ২য়, ৩য় রাশি ইত্যাদি বলা হইয়াছে, তাহা ত্রিশ অংশে এক-রাশি ধরিয়া গণনাক্রমে বুঝিতে হইবে। যে গ্রহ যত অংশে আছেন সে গ্রহ হইতে রবি ৬০ অংশের মধ্যে থাকিলে ঐ গ্রহ শীঘ্রগতি। ৬০ অংশের পর ৯০ অংশ পর্য্যন্ত সমগতি, ৯০ অংশের পর ১২০ অংশ পর্য্যন্ত মন্দগতি, ১২০ অংশের পর ১৮০ অংশ পর্য্যন্ত বক্রগতি, ১৮০ অংশের পর ২৪০ অংশ পর্য্যন্ত অতিবক্রগতি, ইত্যাদিক্রমে জানিবে। রাহু ও কেতু নিত্যবক্রী, রবি ও চন্দ্র নিত্যশীঘ্রগামী। ইহাদিগের গতির একরূপত্বহেতু বাম দক্ষিণ সম্মুখদৃষ্টি হইবে। অন্যগ্রহের গতি অনুসারে দৃষ্টি নির্ণয় করিবে। ১২।

ক্রূরগ্রহগণ বক্রগামী হইলে অত্যন্ত অশুভ হয়। কিন্তু শুভগ্রহগণ বক্রী

ঘ ঙ ছাঃ ষ ণ ঠাশ্চৈব ধ ফ ঢাস্থ ঝ ঞাস্তথা ।
এতত্রিকং ত্রিকং বিদ্ধং বিদ্ধৈঃ কপভদৈঃ ক্রমাৎ ।
ঘ ঙ ছা রৌদ্রগে বেধে ষ ণ ঠা হস্তগে গ্রহে ॥
ধ ফ ঢাঃ পূর্ব্বাষাঢ়ায়াং থ ঝ ঞা ভাদ্র উত্তরে ।
ববৌ শসৌ খষৌ চৈব জযৌ নণৌ পরস্পরম্‌ ।
একেন হি দ্বয়ং জ্ঞেয়ং শুভাশুভগ্রহব্যধে ॥ ১৩ ॥
অবর্ণাদিস্বরদ্বন্দ্বে ত্বেকবেধাদ্‌ দ্বয়োর্ব্যধঃ ।
যুগ্মবর্ণাত্মকে বেধে ত্বনুস্বারবিসর্গয়োঃ ॥
অকারাদিযুগ্মবর্ণবেধবদেকবেধে দ্বয়োরনুস্বারবিসর্গয়োর্ব্বেধ ইত্যর্থঃ
কোণস্থ ঋক্ষয়োর্ম্মধ্যে অন্ত্যাদিপাদগে গ্রহে ।
অকারাদিচতুষ্কেষু বেধঃ পূর্ণাতিথৌ তথা ॥ ১৪ ॥

---

হইলে মহাশুভ হইবে এবং শুভগ্রহগণ সহজগতি বা স্বক্ষেত্রাদিগত হইলে কিংবা পাপগ্রহগণ শীঘ্রগামী হইলে শুভ হইবে। পূর্ব্বদিকের কোষ্ঠায় লিখিত 'ক' অক্ষরের বেধ হইলে ঘ ঙ ছ, এই তিন অক্ষর বিদ্ধ হইবে। আর্দ্রায় গ্রহ থাকিলে তাহার বেধ হয় এবং দক্ষিণদিকের হস্তানক্ষত্র ও পকারের সহিত বেধ হইলে ষ ণ ঠ, তিন অক্ষরের বেধ হইবে। পূর্ব্বাষাঢ়া ও ভকারের সহিত বেধ হইলে ধ ফ ঢ় তিন অক্ষরের বেধ হইবে। উত্তরভাদ্রপদ ও দকারের সহিত গ্রহবেধ হইলে থ ঝ ঞ তিনবর্ণের বেধ হইবে। বব, শস, খষ, জয়, নণ ইহাদিগের দুইটির মধ্যে একটির বেধ হইলে দুইটিই বিদ্ধ হইয়াছে মনে করিতে হইবে। ১৩।

অকারাদি স্বরের মধ্যে অআ, ইঈ ইত্যাদিক্রমে দুই দুইটি বর্ণের মধ্যে একটি বিদ্ধ হইলে, দুইটি বিদ্ধ হইয়াছে মনে করিতে হইবে। অনুস্বার ও বিসর্গ এই দুইটি বর্ণের মধ্যে একটি বিদ্ধ হইলে দুইটি বিদ্ধ হইয়াছে মনে করিবে এবং ঈশানাদিকোণে যে দুই দুইটি নক্ষত্র আছে তাহাদের প্রথমটির শেষপাদে বা দ্বিতীয়টির প্রথমপাদে গ্রহ থাকিলে কোণস্থ অকারাদি চারি স্বরবর্ণের সহিত পূর্ণাতিথির বেধ হইবে। যথা ঈশানকোণের ভরণীর শেষপাদে বা কৃত্তিকার প্রথমপাদে গ্রহ থাকিলে ঈশানাদিকোণের ১ম পংক্তির অ আ

ই ঈ, চারিবর্ণ ও পূর্ণাতিথি বিদ্ধ হইবে এবং অগ্নিকোণের অশ্লেষার শেষপাদে বা মঘার আদ্যপাদে গ্রহ থাকিলে ঐরূপ অকারাদি চারিটি স্বরবর্ণ ও পূর্ণাতিথিবিদ্ধ হইবে। অন্যকোণেও এইরূপ জানিবে। ১৪।

## সর্ব্বতোভদ্রচক্র। *

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| অ | কৃ | রো | মৃ | আ | পু | পু | শ্লে | আ |
| ভ | উ | অ | ব | ক | হ | ড | ঊ | ম |
| অ | ঌ | ~ | বৃ | মি | ক | ঙ | ম | পূ |
| রে | চ | মে | ও | র ম নন্দা | ঔ | সিং | ট | উ |
| ঊ | দ | মী | রিক্তা শু | পূর্ণা শ | ভদ্রা চ বু | ক | প | হ |
| পূ | শ | কু | অঃ | জয়া বৃ | অং | তু | র | চি |
| শ | গ | ঐ | ম | ধ | বৃ | এ | ত | স্বা |
| ধ | ঋ | থ | জ | ভ | য | ন | ঋ | বি |
| ঈ | শ্র | অ | উ | পূ | মূ | জ্যে | অ | ই |

* কোণের অ আ ই ঈ বর্ণ ব্যতীত বাহিরের কোষ্ঠায় লিখিত বর্ণ সমুদয় নক্ষত্রের বোধক, যেমন কৃ, রো মৃ, আ, ইত্যাদি কৃত্তিকা রোহিণী মৃগশিরা আর্দ্রা। ২য় পংক্তির অ ব ক হ ড, ম ট প র ত, ন য ভ জ খ, গ শ দ চ ল নামাক্ষর। ৩য় শ্রেণীর বৃ, মি, ক, সিং ক, তু, বৃ, ধ, ম, কু ইত্যাদি রাশি।

একাদিক্রূরবেধেন ফলং পুংসাং প্রজায়তে
উদ্বেগশ্চ ভয়ং হানী রোগো মৃত্যুঃ ক্রমেণ চ॥
ঋক্ষে ভ্রমোঽক্ষরে হানিঃ স্বরে ব্যাধির্ভয়ং তিথৌ।
রাশৌ বিদ্ধে মহাবিঘ্নং পঞ্চবিদ্ধো ন জীবতি॥
একবেধে ভয়ং যুদ্ধে যুগ্মবেধে ধনক্ষয়ঃ।
ত্রিবেধে তু ভবেদ্ ভঙ্গো মৃত্যুর্বেধে চতুগ্রহৈঃ॥ ১৫॥

দৃষ্টিত্রয়ে উদাহরণমাহ।—

ভরণ্যাকারবৃষভং নন্দাং ভদ্রাং তুলাঞ্চ তম্।
বিশাখাং হরিভং বিধ্যেদ্ গ্রহ আগ্নেয়সংস্থিতঃ॥

উদাহরণান্তরমাহ।—

বং যুগ্মমৌস্বরং কন্যাং রেফং স্বাতীমুকারকম্।
অশ্বিনীং রোহিণীস্থোঽভিজিদ্ভমেবং পরেষ্বপি॥ ১৬॥
যথা দুষ্টফলাঃ ক্রূরাস্তথা সৌম্যাঃ শুভপ্রদাঃ।
ক্রূরযুক্তঃ পুনঃ সৌম্যো জ্ঞেয়ঃ ক্রূরফলপ্রদঃ।

---

একগ্রহকর্ত্তৃক বিদ্ধ হইলে উদ্বেগ, দুইগ্রহ কর্ত্তৃক বিদ্ধ হইলে ভয়, এইরূপ তিনগ্রহবিদ্ধ হইলে হানি, চারিগ্রহের বেধ হইলে রোগ, এবং পাঁচগ্রহের বেধে মৃত্যুশঙ্কা। জন্মনক্ষত্র বিদ্ধ হইলে ভ্রান্তি, নামাক্ষরবেধে হানি, নিজের স্বর (পঞ্চস্বরাচক্রে নিজপ্রসিদ্ধ নামের আদিবর্ণ যে স্বরে আছে, তাহা নন্দাদিতিথি অনুসারে জানিবে) বিদ্ধ হইলে রোগ, জন্মতিথির বেধে ভয়, জন্মরাশিবেধে মহাবিঘ্ন এবং নক্ষত্র, বর্ণ, স্বরতিথি ও রাশিবিদ্ধ হইলে সে বর্ষে মৃত্যু হইবে। যুদ্ধে বিশেষ এই যে একবেধে ভয়, দুইগ্রহের বেধে ধনক্ষয়, ত্রিগ্রহের বেধে যুদ্ধে ভঙ্গ, চারিগ্রহের বেধ হইলে যুদ্ধস্থলে মৃত্যু হয়। ১৫।

ত্রিবিধদৃষ্টিস্থলে বেধের উদাহরণ যথা;—কৃত্তিকায় গ্রহ থাকিলে ভরণী-নক্ষত্র, অকার, বৃষরাশি, নন্দাভদ্রাতিথি, তুলারাশি, তকার, বিশাখা ও শ্রবণা-নক্ষত্র বিদ্ধ হয়। রোহিণীনক্ষত্রে গ্রহ থাকিলে, বকার, মিথুনরাশি, ঔকার, কন্যা, রকার, স্বাতীনক্ষত্র, উকার, অশ্বিনী, অভিজিৎ-নক্ষত্র বিদ্ধ হইবে। ইহার অনুকরণে অন্যস্থানের বেধ নির্ণয় করিবে। ১৬।

অর্কবেধে মনস্তাপো দ্রব্যহানিশ্চ ভূসুতে ।
রোগপীড়াকরঃ সৌরী রাহুকেতূ চ বিঘ্নদৌ ॥
চন্দ্রে মিশ্রফলং পুংসাং রতিলাভশ্চ ভার্গবে ।
বুধবেধে ভবেৎ প্রজ্ঞা জীবঃ সর্ব্বশুভপ্রদঃ ॥ ১৭ ॥
স্বক্ষেত্রস্থে বলং পূর্ণং পাদোনং মিত্রভে গ্রহে ।
অর্দ্ধং সমগৃহে প্রোক্তং পাদং শত্রুগৃহে স্থিতে ।
ইদঞ্চ সৌম্যক্রূরাণাং বলং স্থানবশাৎ সমম্ ।
এতদেব ফলং বিদ্ধি সৌম্যে ক্রূরে বিপর্য্যয়াৎ ॥
স্থানবেধসমাযোগাদ্ যৎসংখ্যং জায়তে বলম্ ।
তৎসংখ্যং বেধবস্তূনাং ফলং জ্ঞেয়ং শুভাশুভম্ ॥ ১৮ ॥
দৃষ্টিহীনে পুনর্ব্বেধে ন স্যাৎ কিঞ্চিৎ শুভাশুভম্ ।
গ্রহাঃ সৌম্যাস্তথা ক্রূরা বক্রাঃ শীঘ্রোচ্চনীচগাঃ ।

---

পাপগ্রহগণ যেমন অশুভফল প্রদান করে, শুভগ্রহগণ তেমন শুভফল প্রদান করে। কিন্তু বুধগ্রহ, পাপযুক্ত হইলে অশুভফলই প্রদান করে। গ্রহবেধের ফল যথা ;—রবির বেধে মনস্তাপ, মঙ্গলের বেধে দ্রব্যহানি, শনির বেধে রোগ, রাহু ও কেতুর বেধে বিঘ্ন, চন্দ্রের বেধে মিশ্রফল, শুক্রবেধে রতিলাভ, বুধের বেধে বুদ্ধিবিকাশ, বৃহস্পতির বেধে সর্ব্বপ্রকার শুভ হইয়া থাকে। ১৭।

বেধকগ্রহগণ স্বক্ষেত্রস্থ হইলে পূর্ণবল, মিত্রগৃহে ত্রিপাদবল, সমগৃহে অর্দ্ধবল, শত্রুগৃহে পাদবল জানিবে। এই স্থানবল, শুভ ও অশুভ গ্রহের সমান। কিন্তু ফলবিচারে পাপগ্রহ, শুভগ্রহের বিপরীত ফল দিয়া থাকে। অর্থাৎ শুভগ্রহ দুর্ব্বল হইলে শুভফল অল্প হইয়া থাকে, কিন্তু পাপগ্রহ দুর্ব্বল হইলে অশুভফল পূর্ণমাত্রায় হইতে থাকে। শুভগ্রহ বলবান্ হইলে শুভফলের পূর্ণতা, পাপগ্রহ বলবান্ হইলে পাপফলের ন্যূনতা ইত্যাদি নিয়মে বিপরীত ফল জানিবে। বেধস্থানে গ্রহের যত পরিমাণ বল থাকিবে, বেধ্যবিষয়ের সেই পরিমাণ শুভাশুভত্ব নিরূপণ করিবে। ১৮।

নির্দ্দিষ্টস্থানে গ্রহ থাকিলেও, যে গ্রহের বেধস্থানে দৃষ্টি নাই, তাহার

স্থানং চ বেধ্যমিত্যেবং বলং জ্ঞাত্বা ফলং বদেৎ ॥
বক্রগ্রহে ফলং দ্বিঘ্নং ত্রিগুণং স্বোচ্চসংস্থিতে।
স্বভাবজং ফলং শীঘ্রে নীচস্থেঽর্দ্ধফলো গ্রহঃ ॥
তিথিরাশ্যংশনক্ষত্রং বিদ্ধং ক্রূরগ্রহেণ যৎ।
সর্ব্বেষু শুভকার্য্যেষু বর্জ্জয়েৎ তৎ প্রযত্নতঃ।
ন নন্দতি বিবাহে চ যাত্রায়াং ন নিবর্ত্ততে।
রোগান্ন মুচ্যতে রোগী বেধবেলাকৃতোদ্যমঃ ॥ ১৯ ॥
রোগকালে ভবেদ্বেধঃ ক্রূরখেচরসম্ভবঃ।
বক্রগত্যা ভবেন্মৃত্যুঃ শীঘ্রে চাপ্যরুজান্বিতঃ ॥
বেধস্থানে রণে ভঙ্গো দুর্গে খণ্ডিঃ প্রজায়তে।
কবিপ্রবেশনং তত্র যোধাঘাতশ্চ তত্র বৈ ॥
কবিশ্চৌরযোদ্ধা ॥ ২০ ॥

---

কোন ফল হইবে না। মনে করুন কৃত্তিকায় মঙ্গল আছে, তাহার চক্রগতিহেতু "বক্রগে দক্ষিণা দৃষ্টিঃ" এই নিয়মে কেবল দক্ষিণদৃষ্টি থাকায় দক্ষিণদিগবস্থিত অ, বৃষরাশি, নন্দাভদ্রা, তুলা, ত, বিশাখা, এই কয়টিমাত্র বিদ্ধ হইবে। এইরূপ শীঘ্রগতি হইলে বামদৃষ্টিবশতঃ কেবল ভরণীনক্ষত্রবিদ্ধ হইবে এবং সমগতি-স্থলে মাত্র সম্মুখ দৃষ্টিতে শ্রবণা বিদ্ধ হইবে। বক্রশীঘ্রাদিগতি, শুভাশুভগ্রহ উচ্চনীচাদিস্থান ও বেধস্থান দেখিয়া বলনিশ্চয়পূর্ব্বক ফলনির্দ্দেশ করিবে। বক্রী গ্রহের দ্বিগুণ, উচ্চস্থগ্রহের ত্রিগুণ, ও শীঘ্রগামী গ্রহের স্বাভাবিক ফল হয়। গ্রহ নীচস্থ হইলে অর্দ্ধফল প্রদান করিবে। যে সকল তিথি, রাশি ও নক্ষত্র পাপগ্রহবিদ্ধ হয়, তাহা সর্ব্বকার্য্যে পরিত্যাগ করিবে। বিবাহ করিলে সুখলাভ হয় না, যাত্রা করিলে পুনরাগমন হয় না, রোগ হইলে রোগমুক্ত হয় না। ১৯।

রোগকালে বক্রগতিদ্বারা কোন পাপগ্রহ, তিথি রাশি নক্ষত্রকে বিদ্ধ করিলে সে রোগীর মৃত্যু হয় এবং শীঘ্রগতিদ্বারা বেধ করিলে শীঘ্র রোগমুক্ত হয় না। বেধস্থানে যুদ্ধ হইলে অর্থাৎ যুদ্ধস্থানের নামের আদ্যাক্ষর দ্বারা যে রাশি নক্ষত্র হয় তাহা বিদ্ধ হইলে ভঙ্গ হইয়া থাকে। বেধস্থানে দুর্গ করিলে

যত্র পূর্ব্বাদিকাষ্ঠায়াং বৃষরাশ্যাদিগো রবিঃ।
সা দিগস্তমিতা জ্ঞেয়া শেষাস্তিস্রঃ সদোদিতাঃ॥
ঈশানস্থাঃ স্বরাঃ প্রাচ্যাং জ্ঞেয়া যাম্যামথাগ্নিগাঃ।
নৈঋর্তস্থাশ্চ বারুণ্যাং বায়ব্যাং সৌম্যগা মতাঃ॥
নক্ষত্রাণি স্বরা বর্ণা রাশয়স্তিথয়ো দিশঃ।
তে সর্ব্বেঽস্তমিতা জ্ঞেয়া যত্র ভানুস্ত্রিমাসিকঃ॥ ২১ ॥
নক্ষত্রেঽস্তে রুজা বর্ণে হানিঃ শোকঃ স্বরেঽস্তগে।
রাশৌ বিঘ্নং তিথৌ ভীতিঃ পঞ্চাস্তে মরণং ভবেৎ॥ ২২ ॥

---

দিগাদীনামস্তমিতত্বং দর্শয়তি—যত্রেতি। পূর্ব্বাদিরিত্যাদিনা দক্ষিণপশ্চিমোত্তরানাং গ্রহণম্। বৃষাদিরিতি সর্ব্বতোভদ্রচক্রে পূর্ব্বস্যাং বৃষাদয়ঃ ত্রয়ো রাশয়ঃ সন্তি দক্ষিণস্যাং সিংহাদয়ঃ পশ্চিমায়াং বৃশ্চিকাদয় উত্তরস্যাং কুম্ভাদয়স্ত্রয়ো রাশয়শ্চ। তত্র যস্যাং দিশি ত্রিষু রাশিষু রবিস্তিষ্ঠতি সা দিগস্তমিতা ভবতীত্যর্থঃ। এবং তদ্দিগবস্থিতানাং নক্ষত্রস্বরবর্ণ-তিথিরাশীনামপি অস্তমিতত্বং বোধ্যম্। নন্বু কোণেষু অবস্থিতানাং স্বরাণাং কথমস্তমিতত্ব-মিত্যত আহ—ঈশানস্থা ইতি। ঈশানস্থাঃ স্বরা অ উ ঌ ওকাররূপাঃ প্রাচ্যাং স্থিতা ইতি

---

দুর্গভঙ্গ হইয়া থাকে এবং সৈন্যগণের পরস্পর সংগ্রাম ও গুপ্তভাবে পরপক্ষীয়-সৈন্য প্রবেশ করে। ২০।

বৃষাদি তিন রাশিতে রবির অবস্থিতিকালে পূর্ব্বদিক্‌ ও পূর্ব্বদিকের স্বর, নক্ষত্র, বর্ণ, তিথি, রাশি, ইহারা সকলেই অস্তমিত হইবে এবং অপর তিনদিক্‌ ও তিনদিকের স্বর, নক্ষত্র, বর্ণ, তিথি, রাশি উদিত থাকে। এইরূপ কর্কট সিংহ কন্যা তুলায় রবি থাকিলে দক্ষিণদিক্‌ ও সেইদিকের স্বর নক্ষত্র বর্ণাদি অস্তমিত, অপর তিনদিক্‌ ও বর্ণাদি উদিত থাকে। এইরূপ সর্ব্বত্র জানিবে। ঈশানকোণের অ উ ঌ ও এই চারিটি স্বর পূর্ব্বদিকের অন্তর্গত, অগ্নিকোণের আ ঊ ৠ ঔ, এই চারিটি স্বর দক্ষিণদিগের অন্তর্গত। এইরূপ নৈর্ঋতের স্বর ই ঋ এ অং, এই চারিটি পশ্চিমদিকের, বায়ুকোণের ঈ ৠ ঐ অঃ, এই চারিটি স্বর, উত্তরদিকের অন্তর্গত জানিবে। ২১।

অস্তমিত নক্ষত্রাদির ফল। জন্মনক্ষত্র অস্তমিত হইলে রোগকষ্ট, নামের আদিবর্ণ অস্ত হইলে হানি, নামের আদিবর্ণ পঞ্চস্বরাচক্রে যে স্বরে আছে

যাত্রা যুদ্ধং বিবাদশ্চ দ্বারং প্রাসাদহর্ম্ম্যয়োঃ।
ন কর্ত্তব্যং শুভং চান্যদস্তাশাভিমুখং নরৈঃ।
অস্তাশায়াং স্থিতং যস্য নাম্নঃ প্রথমমক্ষরম্।
স আর্ত্তঃ সর্ব্বকার্য্যেষু জ্ঞেয়ো দৈবহতো নরঃ॥ ২৩॥
কবৌ কোষ্ঠে তথা দ্বন্দ্বে চাতুরঙ্গে মহাহবে।
বর্জ্জ্যাশ্চাস্তং গতা যোধা যদীচ্ছেদ্বিজয়ং রণে॥
নক্ষত্রেঽভ্যুদিতে পুষ্টির্ব্বর্ণে লাভঃ স্বরে সুখম্।
রাশৌ জয়স্তিথৌ তেজঃ পদাপ্তিঃ পঞ্চকোদয়ে॥ ২৪॥

---

মস্তবাঃ। বৃষাদিত্রয়েষু রবৌ তেষামস্তমিতত্বং বোধ্যমিতি ভাবঃ। এবমাগ্নেয়স্বরাণাং আউ●ঔকারাণাং দক্ষিণস্যাম্। নৈঋ‍তস্বরাণামিকারাদীনাং পশ্চিমায়াং বায়ব্যস্বরাণাম্ ঈকারাদীনামুত্তরস্যামবস্থানং বাচ্যম্। অস্তামিতনক্ষত্রাদীনাং ফলমাহ 'রুজা' রোগপীড়া 'বর্ণে' নাম্ন আদিবর্ণে, অস্তমিতে ইতি শেষঃ। 'স্বরে' নাম্ন আদিবর্ণঃ পঞ্চস্বরাচক্রে যস্মিন্ স্বরে পতিতস্তস্মিন্ স্বর ইত্যর্থঃ। অস্তাশাভিমুখং' অস্তদিগভিমুখম্॥ ২১—২৩॥

'কবৌ' গুপ্তযোদ্ধকার্য্যে 'কোষ্ঠে' দুর্গমধ্যস্থগৃহে 'দ্বন্দ্বে' দ্বন্দ্বযুদ্ধে 'চাতুরঙ্গে' হস্ত্যশ্বরথ-পদাতিযুক্তে 'মহাহবে' মহতি যুদ্ধে চ 'অস্তং গতাঃ' যেষাং সৈন্যানাং নক্ষত্রস্বরাদয়ঃ অস্তদিগবস্থিতাস্তে যোধা বর্জ্জনীয়া তাদৃশকার্য্যেষু ন নিযোজনীয়া ইতি ভাবঃ। উদিত-দিগবস্থিতানাং নক্ষত্রাদীনাং ফলমাহ—নক্ষত্র ইত্যাদি। 'পদাপ্তিঃ' স্থানপ্রাপ্তিঃ "পদং ব্যবসিতত্রাণস্থানলক্ষ্মাঙ্ঘ্রি-বস্তুষু" ইত্যমরঃ॥ ২৪॥

---

সে স্বরবর্ণ অস্ত হইলে শোক, জন্মরাশি অস্তগত হইলে বিঘ্ন, জন্মতিথির অস্তে ভয় এবং নক্ষত্র, বর্ণ, স্বর, রাশি, তিথি এই পাঁচটি অস্তগত হইলে মরণ হইবে। ২২।

যাত্রা, যুদ্ধ, বিবাদ, চিরস্থায়ী গৃহের দ্বার, ও অন্যান্য শুভকার্য্য অস্তদিকে করিবে না। রবির অবস্থিতিবশে যেদিক্ অস্তমিত হয়, সেইদিকে যাহার নামের আদিবর্ণ থাকে, সে পীড়িত ও কার্য্যে বাধাবিঘ্ন প্রাপ্ত হয়। ২৩।

যে সমুদয় সৈন্যগণের নক্ষত্রাদি অস্তমিত হইয়াছে, তাহাদিগকে গুপ্ত-যোদ্ধার কার্য্যে, দ্বন্দ্বযুদ্ধে, দুর্গমধ্যস্থগৃহে, বা মহাসমরে নিয়োগ করিলে যুদ্ধে জয়লাভ হয় না। নক্ষত্র উদিত থাকিলে অর্থাৎ উদিতদিকে থাকিলে পুষ্টি,

প্রশ্নকালে ভবেদ্‌ বিদ্ধং যল্লগ্নং ক্রূরখেচরৈঃ ।
তদ্দৃষ্টং শোভনং সৌম্যৈর্মিশ্রৈর্মিশ্রফলং ভবেৎ ॥
শীর্ষোদয়ে সৌম্যবিলগ্নবর্গে, লগ্নেঽপি বা সৌম্যযুতে শুভং স্যাৎ ।
অতোঽন্যথাত্বে তু তদন্যথাত্বং মিশ্রং বিমিশ্রৈরধিকং বলাঢ্যৈঃ ॥ ২৫ ॥
কেন্দ্রোপগা নবমপঞ্চমগাশ্চ সৌম্যা
কেন্দ্রাষ্টবর্জ্জমশুভাস্ত্র্যায়ষষ্ঠসংস্থাঃ ।
সর্ব্বার্থসাধনকরাঃ পরিপৃচ্ছতাং স্যু-
রেভির্বিপর্য্যয়গতৈস্তু বিপর্য্যয়ঃ স্যাৎ ।

---

'শীর্ষোদয়ে' মিথুনসিংহকন্যাতুলাবৃশ্চিককুম্ভরাশীনামন্যতমে রাশৌ বিলগ্নবর্গে, বিলগ্নস্য বর্গঃ ক্ষেত্রাদিঃ সৌম্যস্য শুভস্য বিলগ্নবর্গে, 'সৌম্যযুতে' শুভযুতে প্রশ্নলগ্নে শুভং স্যাৎ প্রশ্নবিষয়ীভূতফললাভঃ স্যাদিত্যর্থঃ। 'অতঃ' অস্য পূর্ব্বোক্তস্য 'অন্যথাত্বে' প্রশ্নলগ্নে পৃষ্ঠোদয়-রাশৌ পাপবর্গস্থে পাপযুতে বা সতি 'অন্যথাত্বম্‌' অশুভং প্রশ্নফলাভাবঃ ইতি ভাবঃ।' শুভাশুভমিশ্রণে ফলং মিশ্রং কষ্টেন ফলোদয় ইতি শেষঃ ॥ ২৫ ॥

'কেন্দ্রাষ্টবর্জ্জং' কেন্দ্রমষ্টমস্থানং চ বিহায় ইত্যর্থঃ 'পরিপৃচ্ছতাং' প্রশ্নকারকাণাম্‌। এভিঃ পূর্ব্বোক্তৈঃ বিপর্য্যয়গতৈঃ শুভৈস্ত্র্যায়ষষ্ঠস্থৈরশুভৈশ্চ কেন্দ্রকোণগৈরিত্যর্থঃ। বিপর্য্যয়ঃ

---

বর্ণ উদয়ে লাভ, স্বরোদয়ে সুখ, রাশির উদয়ে জয়, তিথির উদয়ে তেজোবৃদ্ধি, এবং নক্ষত্রাদি পাঁচটির উদয় হইলে স্থান লাভ হয়। ২৪।

প্রশ্নলগ্ন, পাপগ্রহবিদ্ধ হইলে অশুভ, শুভগ্রহবিদ্ধ হইলে শুভ, শুভাশুভবিদ্ধ হইলে মিশ্রফল হইবে। শীর্ষোদয় রাশিতে প্রশ্নলগ্ন হইলে এবং ঐ লগ্নের বর্গ (ক্ষেত্রহোরা, দ্রেক্কাণ, নবাংশ, দ্বাদশাংশ,) শুভগ্রহের হইলে কিংবা ঐ লগ্ন শুভগ্রহযুক্ত হইলে প্রশ্নে শুভ হইবে। ইহার বিপরীত হইলে প্রশ্নফল লাভ হয় না। শুভাশুভমিশ্র হইলে কষ্টে ফল লাভ হয়, তাহার মধ্যে শুভগ্রহের বল বেশী হইলে শুভফলাধিক্য, পাপগ্রহের বল বেশী হইলে অশুভ ফলের আধিক্য হইবে। ২৫।

যদি শুভগ্রহগণ, প্রশ্নলগ্নের কেন্দ্র বা ত্রিকোণে অবস্থিত হয় এবং পাপ-গ্রহগণ, কেন্দ্র ও অষ্টম স্থানে না থাকিয়া ৩।৬।১১শ স্থানে থাকে, তবে প্রশ্ন-কর্ত্তার সর্ব্বপ্রকার অভীষ্ট সাধিত হইবে এবং ইহাদিগের বিপরীত অবস্থিতি

লগ্নাধিনাথো যদি কেন্দ্রগঃ স্যাৎ
তন্মিত্রমেতস্য চ কেন্দ্রগং বা,
ব্যয়াষ্টকেন্দ্রাণ্যপহায় পাপা
অন্যত্র যাতা যদি তচ্ছুভং স্যাৎ ॥ ২৬ ॥

আদ্যো লগ্নাধিপঃ কার্য্যে লগ্নে কার্য্যাধিপো যদি।
দ্বিতীয়ো লগ্নপো লগ্নে কার্য্যে কার্য্যাধিপো যদি ॥
লগ্নপঃ কার্য্যপশ্চাপি লগ্নে যদি তৃতীয়কঃ।
চতুর্থঃ কার্য্যগৌ স্যাতাং যদি লগ্নপকার্য্যপৌ ॥ ২৭ ॥

---

সর্ব্বার্থসাধনরূপফলাভাব ইত্যর্থঃ। 'তন্মিত্রং' তস্য প্রশ্নলগ্নাধিপস্য মিত্রং 'এতস্য' প্রশ্নলগ্নস্য ॥ ২৬ ॥

প্রশ্নে কার্য্যসাধকযোগচতুষ্টয়মাহ—আদ্য ইত্যাদি। যস্মিন্ বিষয়ে প্রশ্নঃ স্যাৎ স দ্বাদশ-ভাবেষু যত্র সম্ভবতি তৎ কার্য্যং যথা মম পরীক্ষায়াং শুভফলং ভবেন্নবা? ইতি প্রশ্নে পরীক্ষায়া বিদ্যাবিষয়কত্বেন পঞ্চমস্থানং কার্য্যক্ষেত্রম্। এবং বিবাহপ্রশ্নে সপ্তমস্থানং সুখপ্রশ্নে চতুর্থস্থানং গমনাগমনপ্রশ্নে সপ্তমস্থানং কর্ম্মপ্রাপ্তিপ্রশ্নে দশমস্থানং কার্য্যস্থানং বোধ্যম্। লগ্নাধিপঃ প্রশ্নলগ্নাধিপঃ কার্য্যে, কার্য্যাধিপশ্চেল্লগ্নে স্যাত্তদা কার্য্যসিদ্ধির্ভবেদিত্যেকযোগঃ। লগ্নে লগ্নপতিঃ কার্য্যস্থানে কার্য্যপতিশ্চ যদি স্যাত্তদা দ্বিতীয়যোগঃ। লগ্নপতি-কার্য্যপতী দ্বৌ যদি লগ্নে তিষ্ঠতস্তদা তৃতীয়যোগঃ। লগ্ননাথকার্য্যনাথৌ যদি কার্য্যস্থানগতৌ তদা চতুর্থযোগঃ ॥ ২৭ ॥

---

হইলে প্রশ্নকর্ত্তার বিপরীত ফল হইবে। প্রশ্নলগ্নের অধিপতি কেন্দ্রগত হইলে কিম্বা প্রশ্নলগ্নাধিপতির মিত্রগ্রহ, প্রশ্নলগ্নের কেন্দ্রগত হইলে যদি পাপগ্রহগণ দ্বাদশ ও অষ্টমে না থাকে, তবে প্রশ্নে শুভ হইবে জানা যায়। ২৬।

প্রশ্নে কার্য্যসিদ্ধিকারক যোগ চতুষ্টয় যথা;—যে বিষয়ে প্রশ্ন হয়, সে বস্তু দ্বাদশ ভাবের মধ্যে যে ভাবে বিচার করিতে বলা হইয়াছে সে ভাবপতি-গ্রহকে কার্য্যপতি বলে। যেমন বিবাহের প্রশ্ন হইলে ৭ম স্থান বিবাহ বিচারের স্থানহেতু ঐ প্রশ্নে ৭ম পতিগ্রহই কার্য্যপতি হইবে। প্রশ্নলগ্নপতি কার্য্যস্থানে ও কার্য্যপতি লগ্নে থাকিলে কার্য্যসিদ্ধি হইবে। এই একটি যোগ। ২য়,—লগ্নে লগ্নপতি ও কার্য্যে কার্য্যপতি থাকিলে কার্য্যসিদ্ধি হইবে। ৩য়—লগ্নপতি ও কার্য্যপতি লগ্নে থাকিলে কার্য্যসিদ্ধি হইবে। ৪র্থ,—লগ্নপতি ও কার্য্যপতি কার্য্যস্থানগত হইলে কার্য্যসিদ্ধি হয়। ২৭।

রাহোর্মাসাষ্টকং স্যুঃ ভৃগোর্দ্দ্বর্ষস্তু মাসকৌ ॥
এবং গ্রহাণামন্যেষামন্তশ্চৈবান্তরোদয়ঃ ॥ ৭৫ ॥
যদ্গ্রহস্যান্তরে যস্তু যৎসংখ্যং কালমাপ্তবান্।
তৎসংখ্যং স্বান্তরে তস্মৈ স দদ্যাদিতি নিশ্চয়ঃ ॥

দশাফলন্তু—উদ্বিগ্নচিত্তপরিখেদিতবিত্তনাশঃ
ক্লেশপ্রবাসগদপীড়িতপক্ষঘাতৈঃ।
সংক্ষোভিত-স্বজনবন্ধুবিয়োগদুঃখৈ-
র্ভানোর্দ্দশা ভবতি কষ্টকরী নরাণাম্ ॥ ৭৬ ॥

ইতি রবিদশাফলম্।

'তথাচোক্তং — [illegible] দশাশাং বাপ্তিমান বিংশতির্দশা ইতি।' নক্ষত্রেশেষভোগ্যাদিতি যস্মিন্ নক্ষত্রে [illegible] জাতস্তস্য [illegible] দশাক্রমো দশাগণনাবস্তুঃ [illegible] শাস্ত্রমিতি ॥ ৭৫

কাল কত? ৬ × ৬ = ৩৬ ÷ ১২ = ৩ মাস। রবির দশায় চন্দ্রের অন্তর কত? ৬ × ১৫ = ৯০ ÷ ৯ = ১০ মাস। (এইরূপে সকল গ্রহের অন্তর্দ্দশা হইবে। বিংশোত্তরী দশাতেও এই নিয়মে অন্তর্দ্দশা হইবে, বিশেষ এই যে নয় দিয়া ভাগ না করিয়া ১২০ দিয়া ভাগ করিতে হইবে। উদাহরণ—রবির দশায় রবির অন্তর কত? ৬ × ৬ = ৩৬ ÷ ১২০ = ৩।১৮ দিন। রবির দশায় চন্দ্রের অন্তর্দ্দশা-কাল কত? ৬ × ১০ = ৬০ ÷ ১২০ = ৬ মাস। রবির দশায় রাহুর অন্তর্দ্দশা কাল কত? ৬ × ১৮ = ১০৮ ÷ ১২০ = ১০।২৪।) রবির দশায় অন্তর্দ্দশা বিভাগ যথা—র-র ০।৪।০। র-চ ০।১০। র-ম ০।৭।১০।০ র-বু ০।১১।১০। র-শ ০।৬।২০। র-বৃ ১।০।২০। র-রা ০।৮।০। র-শু ১।২।০। অন্যান্য গ্রহের অন্তর্দ্দশা উক্তরূপে করিয়া লইবে। ৭৫।

যে গ্রহের অন্তর্দ্দশায় যে গ্রহ যে পরিমাণ কাল প্রাপ্ত হইয়া থাকে, সে গ্রহের অন্তর্দ্দশায় সে গ্রহকে সে পরিমাণ কাল প্রদান করিবে। যেমন রবির অন্তর্দ্দশা-বিভাগে চন্দ্র ১০ দশমাসকাল পাইয়াছেন, অতএব চন্দ্রের অন্তর্দ্দশাকালে রবিকে ১০ দশমাস দিবে,—এইরূপ সর্ব্বত্র জানিবে। গ্রহের দশাফল।—রবির দশাফল যথা,—রবির দশায় মানসিক উদ্বেগ, পরিতাপ,

সৌখ্যং বিভক্তি বরবাহনযানরত্নকীর্ত্তি-প্রতাপ-বলবীর্য্য-শুভান্বিতঞ্চ।
মিষ্টান্নপানশয়নাসন-ভাজনানি চান্দ্রী দদাতি ধনকাঞ্চনভূমিশঙ্খম্ ॥
ইতি চন্দ্রস্য ॥ ৭৭ ॥

শস্ত্রাভিঘাতবধবন্ধনরেন্দ্রপীড়াচিন্তাজ্বরং বিকলতাঞ্চ গৃহে করোতি।
চৌরাগ্নিদাহভয়ভঙ্গবিপত্তিরোগকীর্ত্তিপ্রতাপধনহা চ দশা কুজস্য ॥৭৮॥
ইতি কুজস্য।

দিব্যাঙ্গনা-বদন-পঙ্কজ-ষট্পদত্বং,
লীলা-বিলাস-শয়নাসন-ভোজনঞ্চ।
নানাপ্রকার-বিভবা-গম-কোষ-বৃদ্ধিঃ
ক্ষিপ্রং ভবেদ্ বুধদশাসু হিতার্থসিদ্ধিঃ ॥ ৭৯ ॥ ইতি বুধস্য।
মিথ্যাপবাদ-বধ-বন্ধন-কার্য্যহানি-
মাৎসর্য্যযুক্-প্রিয়-সুখ-দ্রবিণৈর্ব্বিহীনঃ।
মিত্রেষু বৈরমভিবাঞ্ছতি বৈরযুক্তঃ
কষ্টাসু পাপদশাসু শনৈশ্চরস্য ॥ ৮০ ॥ ইতি শনেঃ ॥

---

বিত্তনাশ, শারীরিক কষ্ট, প্রবাসগমন, পক্ষাঘাত, আত্মীয়সহ বিবাদ ও বন্ধু-বিয়োগ জন্য কষ্টভোগ হইয়া থাকে। ৭৬।

চন্দ্রদশাফল। বলবান্ চন্দ্রের দশায় সুখভোগ, অশ্বাদিবাহনলাভ, শকটারোহণ, রত্নলাভ, কীর্ত্তিপ্রতাপ, শরীরপুষ্টি, সচ্চরিত্রতা, সুখভোজন, সদ্‌গন্ধযুক্ত পানীয় ব্যবহার, উৎকৃষ্ট শয্যায় শয়ন, উৎকৃষ্ট আসনে উপবেশন, স্বর্ণাদিধন, ভূমি, শঙ্খ প্রভৃতি জলজাত দ্রব্যলাভ হইয়া থাকে। ৭৭।

মঙ্গলের ফল। শস্ত্রাঘাতদ্বারা বধ, বন্ধনভয় (জেল) রাজপীড়া, চিন্তাকুলতা, গৃহে স্বজনসহবিরোধ বা গৃহের ক্ষতি, চৌর ও অগ্নিভয়, বিবাদে পরাজয়, বিপদ, রোগ, কীর্ত্তিপ্রতাপ ও ধনের হানি, হইয়া থাকে। ৭৮।

বুধের ফল। বলবান্ বুধের দশায় পরমরমণীয় যুবতী-সম্ভোগ, বিবিধ সুখলাভ, ধনাগম, উৎকৃষ্ট শয়নাসনাদির উপভোগ, ধনসঞ্চয় ও অভিলষিত কার্য্যের সিদ্ধি হইয়া থাকে। ৭৯।

দুর্ব্বল শনি-দশার ফল। দুর্ব্বল বা দুঃস্থানস্থ শনির দশায় মিথ্যা অপবাদ,

রম্যং গৃহং বিনয়-সঞ্চয়-মানবৃদ্ধিং
প্রাপ্নোতি সৌখ্য-ধন-ধান্য-বিভূতি-যোগম্।
ধর্ম্মার্থকাম-সুখভোগ-বহুপযুক্তং
যাবদ্ বৃহস্পতিদশা পুরুষো হি তাবৎ ॥ ৮১ ॥ ইতি গুরোঃ ॥
বুদ্ধ্যা বিহীন মতিনাশবিয়োগদুঃখং
নষ্টার্থসিদ্ধি-ভয়-ভঙ্গ-বিষার্ত্তি-রোগং
সন্তাপ-শোক-পরদেশগতং করোতি
রাহোর্দ্দশা ভবতি জীবন-সংশয়ায় ॥ ৮২ ॥ ইতি রাহোঃ ॥
মন্ত্রপ্রভাব-নিপুণঃ প্রমদাবিলাস-
শ্বেতাতপত্র-নৃপ-পূজিতদেশলাভঃ।
হস্ত্যশ্বলাভ-ধন-পূর্ণমনোরথঃ স্যাৎ
শৌক্রী দশা ভবতি নিশ্চল রাজলক্ষ্মীঃ ॥৮৩॥ ইতি ভৃগোঃ।

মৃত্যু বা মৃত্যুতুল্যকষ্ট, বন্ধন, কার্য্যহানি, মাৎসর্য্য, প্রিয়জন, সুখ ও অর্থের হানি, মিত্রজনের সহিত শত্রুতা হইয়া থাকে। ৮০।

বৃহস্পতি-দশার ফল। বলবান্ বৃহস্পতির দশায় নূতন গৃহনির্ম্মাণ বা গৃহসংস্কার, বিনয়শিক্ষা, মানবৃদ্ধি, ধনধান্যাদি ঐশ্বর্য্য, ধর্ম্মকার্য্য, অর্থাগম, অভিলষিত বস্তুপ্রাপ্তি ও বিশেষরূপে সুখভোগ হইয়া থাকে। ৮১।

উপদেশ। (বৃহস্পতি ষষ্ঠ বা অষ্টমপতি হইলে আমাশয় রোগ, অজীর্ণ, বিদ্যাশিক্ষায় বিঘ্ন, বিবাদ, শত্রুতা, স্মৃতি ও বুদ্ধিভ্রংশ হয়। ৫ম পতি হইয়া শুভযুক্ত শুভস্থানস্থ হইলে বিদ্যার উন্নতি, পরীক্ষায় ফললাভ, পুত্রোৎপত্তি, ধনাগম, বন্ধুলাভ হয়।) রাহুদশার ফল। দুর্ব্বল রাহুর দশায় জাতকের বুদ্ধিভ্রংশ, জ্ঞানলোপ, বন্ধুবিয়োগজন্য কষ্ট, পূর্ব্বাপহৃত দ্রব্যের লাভ, ভয়, বিবাদে পরাজয়, বিষজনিত পীড়া, রোগ, সন্তাপ, পিতৃমাতৃপুত্রস্ত্রী-বিয়োগজন্য শোক ও পরদেশে গমন প্রভৃতি বহুকষ্ট হয়। ৮২।

শুক্রদশার ফল। বলবান্ শুক্রের দশায় প্রতিভাবিকাশ, সৎপরামর্শ দানের ক্ষমতা, স্ত্রীসম্ভোগ, (বিবাহ-বিলাসিতা) শ্বেতচ্ছত্রলাভ, রাজসম্মান,

অথান্তর্দ্দশাফলম্।

র-র ০।৪।০ ফলং—উদ্বিগ্নচিত্তপরিখেদিত বিত্তনাশে
ক্লেশপ্রবাসগদভীতি মহাভিঘাতান্।
দুঃখপ্রবাস-বধবন্ধভয়ানি চৈব
ভানোর্দ্দশা প্রকুরুতে খলু রাজপীড়াম্॥ ১॥

র-চ ০।১০।০। তৎফলং—"গদসঙ্কটসঙ্ক্রান্তং স্বেচ্ছাহানিং ধনক্ষতিম্
কুরুতে রজনীনাথো ভানোরন্তর্দ্দশাং গতঃ॥ ২॥

ভূমিসম্পত্তিক্রয়, হস্তি-অশ্বক্রয়, বাহনসুখ, ধনাগম, মনোরথসিদ্ধি ও রাজলক্ষ্মী নিশ্চলা হইয়া থাকেন। ৮৩।

উপদেশ। শুভগ্রহগণ, নীচস্থ অস্তমিত, শত্রুগৃহে পাপযুক্ত বা শত্রুযুক্ত হইলে, কিংবা ৬।৮।১২ স্থানে থাকিয়া শুভদৃষ্ট বা শুভযুক্ত না হইলে শুভফল না হইয়া প্রচুররূপে অশুভফল হইয়া থাকে এবং পাপগ্রহগণ উচ্চস্থ, মূল-ত্রিকোণস্থ বা স্বগৃহে শুভযুক্ত শুভদৃষ্ট হইলে কোন প্রকার অশুভ হয় না বরং ধনৈশ্বর্য্য, মান, প্রতিপত্তি, পুত্রলাভ, সৎকার্য্য প্রভৃতি শুভফল হয়। বৃষ, মিথুন, কর্কট ও সিংহরাশিস্থ রাহু ত্রিকোণ কেন্দ্র বা ১১শ স্থানস্থ হইয়া শত্রুযুক্ত শত্রুদৃষ্ট না হইলে তাহার দশায় রবি চন্দ্র ও অশুভ গ্রহের অন্তর্দশা ভিন্ন প্রায় সকল সময়ে ধনাগম, পদোন্নতি, সম্মান, ম্লেচ্ছজাতি দ্বারা বা হীনজাতি দ্বারা প্রভূত উন্নতি হইয়া থাকে। কিন্তু পঞ্চমস্থ রাহুর দশায় কিছু না কিছু বিদ্যাবিঘ্ন ঘটে ও সন্তানপীড়া হইয়া থাকে। তুলাস্থ শুক্রের দশায় প্রমেহরোগ বিষমজ্বর, বহুমূত্র কোষবৃদ্ধি প্রভৃতি রোগ, চক্ষুর পীড়া স্ত্রীহানি, স্ত্রীকষ্ট, চর্ম্মরোগ, বিবাদ দুর্ব্বুদ্ধি, ক্রোধের উদ্রেক, ধনক্ষতি অপব্যয়, স্ত্রীসহ বিবাদ হইয়া থাকে। অনন্তর অন্তর্দশা ফল কথিত হইতেছে। রবিদশায় রবির অন্তর্দ্দশা ৪ মাস তাহার ফল, উদ্বিগ্নচিত্ততা, পরিতাপ, বিত্তনাশ, ক্লেশ, প্রবাস, রোগভয় গুরুতর আঘাত প্রবাসে কষ্টভোগ, বধ ও বন্ধনভয়, রাজপীড়া। ১।

র-চ ০।১০।০ ফল-সঙ্কটাপন্নরোগ, স্বাধীনতার হানি, ধনক্ষয়। মতান্তরে শুভচন্দ্রের অন্তরে শত্রুনাশ, বিত্তলাভ, সুখভোগ নীরোগতা, উৎসাহবৃদ্ধি, পরোপকার হইয়া থাকে। ২।

র-ম ০।৫।১০ দিনানি তৎফলম্—

স্বর্ণপ্রবাল-সৌখ্যানি রত্নানি কীর্ত্তিমুত্তমাম্ ।

দদাতি ভূসুতোঽভীষ্টং ভানোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৩ ॥

র-বু ০।১১।১০ দিনানি তৎফলম্—

দদ্রুং বিচর্চ্চিকাঞ্চৈব রক্তদুষ্টাদি-বাধকান্ ।

চন্দ্রজঃ কুরুতে শোকং ভানোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৪ ॥

র-শ ০।৬।২০ দিনানি তৎফলম্—

সন্তাপং বিত্তনাশঞ্চ বন্ধুনাশং পরাজয়ম্ ।

সৌরিঃ করোতি বৈকল্যং রবেরন্তর্দ্দশাং গতঃ ॥ ৫ ॥

র-বৃ ১।০।২০ দিনানি—

ধর্ম্মার্থ-কাম-সৌখ্যানি দদাতি বিবুধার্চ্চিতঃ ।

কুষ্ঠাদি-ব্যাধিহন্তা চ ভানোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৬ ॥

র-ম ০।৫।১০ দিন। দুর্ব্বল না হইলে স্বর্ণপ্রবাল রত্নাদিলাভ, সুখভোগ, উত্তম কীর্ত্তিলাভ ও অভীষ্টসিদ্ধি হয়। ৩।

র-বু ০।১১।১০ দিন। দদ্রুরোগ, চর্ম্মগতরোগ, রক্তদোষ, বাধকরোগ, শোকভয় ( শুভ বুধদশায় শুভ হইবে )। ৪।

র-শ ০।৬।২০ দিন। সন্তাপ, ধনক্ষতি, বন্ধুহানি পরাজয়, অঙ্গবিকলতা ( বাতব্যাধি প্রবল শরীর কষ্ট অপমান )। ৫।

র-বৃ ১।০।২০ দিন। ধর্ম্মকার্য্য, অর্থাগম, অভিলষিত বস্তুলাভ, সুখভোগ, রোগক্ষয়। ( ৮ম পতি হইলে প্রবল উদরাময়, রক্তামাশয়, অজীর্ণ, বিষম. জ্বর, বুদ্ধিক্ষয়, সুখহানি, বিবাদ, ধনক্ষয়। ৫ম পতি হইয়া শুভস্থানে থাকিলে নীচস্থ না হইলে বিদ্যাশিক্ষায় উন্নতি, পরীক্ষায় বৃত্তিলাভ। ব্যয়পতি হইলে দান, পরোপকার। ৯ম পতি হইলে তীর্থগমন, সৎকার্য্য, গুরুভক্তি, দীক্ষা, উপাসনা ও ধর্ম্মোন্নতি হইবে )। ৬।

র-রা ০।৮।০ দিনানি—

অশুভানুভবোদ্বেগং ব্যাধিভীতি-সুতক্ষয়ান্।
কুরুতে সিংহিকাসূনুর্ভানোরন্তর্দশাং গতঃ ॥ ৭ ॥

র-শু ১।২।০ দিনানি—

কোষ্ঠ-গ্রীবা-শিরো-রোগজ্বরান্ শূলাদি-দারুণান্।
শোকং করোতি ভৃগুজঃ সূর্য্যস্যান্তর্দ্দশাং গতঃ ॥ ৮ ॥

চ-চ ২।১।০ দিনানি—

কুর্য্যাদ্বিভূতি-বরবাহনমাতপত্র-ক্ষেম-প্রতাপ-বলবীর্যসমন্বিতঞ্চ।
মিষ্টান্নপানশয়নাসনভোজনানি চান্দ্রী দশা প্রচুরকাঞ্চনভূমিদাত্রী

চ-ম ১।৮।১০ দিনানি—

পিত্ত-শোণিত-পীড়াঞ্চ চৌরাণাঞ্চ ভয়ং তথা।
মঙ্গলঃ কুরুতে নিত্যং বিধোরন্তর্দ্দশাং গতঃ ॥ ২ ॥

চ-বু ২।৪।১০ দিনানি—

সর্ব্বত্র লভতে দ্রব্যং গজাশ্বগোধনানি চ।
চন্দ্রজঃ কুরুতে সৌখ্যং বিধোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৩ ॥

র-রা ০।৮।০। অমঙ্গল, চিত্তের উদ্বেগ, ব্যাধি, ভয়, সন্তান-হানি হয়। (অর্থক্ষতি বিবাদ, মনোমালিন্য হয়)। ৭।

র-শু ১।২।০। উদররোগ, গলরোগ শিরঃপীড়া, জর, শূলরোগ, শোক। (শুক্র দুর্ব্বল না হইলে এত কুফল হইবে না। ৮।)

চ-চ ২।১।১০। বিশেষরূপে ধনাগম, বাহনসুখ, ছত্রলাভ, মাঙ্গলিক কার্য্য, তেজস্বিতা, শক্তিবৃদ্ধি, মিষ্টান্নাদি ভোজন, উৎকৃষ্ট শয্যা, আসনলাভ, স্বর্ণ, ভূমিলাভ হয়। (ক্ষীণচন্দ্রে অশুভফল হইবে। এবং চন্দ্র অষ্টমপতি বা অষ্টমস্থ হইলে রক্তদূষিত রোগ, পিত্ত-শ্লেষ্মজ্বর ও অর্থক্ষতি হয়। ১।)

চ-ম ১।৮।১০। পিত্ত ও রক্তদূষিতরোগ, চৌরভয় হইয়া থাকে। (উচ্চস্থ মূলত্রিকোণস্থ হইলে শুভকারক হয়)। ২।

চ-বু ২।৪।১০ দিন। সর্ব্বত্র লাভ, হস্তী [illegible] ও গোধন-প্রাপ্তি, সুখভোগ।

চ-শ ১।৪।২০ দিনানি—

বন্ধুক্লেশং নৃপাদ্ ভীতিং ব্যসনং শোকসঙ্কুলম্ ।
বিনাশং কুরুতে সৌরিশ্চন্দ্রস্যান্তর্দ্দশাং গতঃ ॥ ৪ ॥

চ-বৃ ২।৭।২০ দিনানি—

মানসৌখ্যাদি-সম্ভোগ-বস্ত্রালঙ্কারভূষণম্ ।
কুরুতে বিবুধাচার্য্যো বিধোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৫ ॥

চ-রা ১।৮।০ দিনানি—

বহ্নিশত্রুভয়ং দুঃখং শোকং বন্ধু-ধনক্ষয়ম্ ।
কুরুতে রাহুরত্যর্থং চন্দ্রস্যান্তর্দ্দশাং গতঃ ॥ ৬ ॥

চ-শু ২।১১।০ দিনানি—

সেব্যতে বরনারীভির্নরো লক্ষ্মীঃ প্রবর্ত্ততে ।
মুক্তাহার-মণিপ্রাপ্তির্বিধোরন্তর্গতে সিতে ॥ ৭ ॥

(অশুভ স্থানস্থ হইলে অশুভফল, বিদ্যাবিঘ্ন, স্মৃতিশক্তির হীনত্ব, শরীর কষ্ট প্রভৃতি হইবে)। ৩।

চ-শ ১।৪।২০ দিন। বন্ধুকষ্ট, রাজভয়, ব্যসনাসক্তি, শোকভয়, প্রবল শারীরিক কষ্ট বা মৃত্যু হইয়া থাকে। (৮ম পতি বা ৮ম পতিযুক্ত হইলে সাঙ্ঘাতিক কষ্ট, অর্থক্ষতি, মোকদ্দমা প্রভৃতি অশুভ ফল হয়। উচ্চস্থ মূল-ত্রিকোণস্থ হইলে ধনাগম, বন্ধুপ্রীতি, সম্মান প্রভৃতি শুভফল হইবে)। ৪।

চ-বৃ ২।৭।২০। সম্মান, সুখভোগ, বস্ত্রালঙ্কারাদি প্রাপ্তি হইবে। (৮ম পতি হইলে উদরাময়রোগ, ৫ম পতি হইলে পুত্রলাভ ও পরীক্ষায় বৃত্তি-লাভ) জ্ঞানচর্চ্চা, সচ্চরিত্রতা লাভ হয়। ৫।

চ-রা ১৮।০। অগ্নি ও শত্রুভয়, দুঃখভোগ, শোক, বন্ধু ও ধনক্ষয়। (বৃষ, মিথুন, কর্কটে ও সিংহে থাকিলে কিছু অশুভ হইলেও পরিণামে বিশেষ শুভ হয়)। ৬।

চ-শু ২।১১।০ উত্তম স্ত্রীসম্ভোগ, ধনাগম, মুক্তাহারাদি ভূষণপ্রাপ্তি। (উপযুক্ত সময় হইলে বিবাহ দাম্পত্য সুখ, কাব্য-চর্চ্চা, গ্রন্থপ্রণয়ন, নীতি

চ-র ০।১০।০ দিনানি—

ঐশ্বর্য্যং বহুসৌখ্যঞ্চ ব্যাধিনাশমরিক্ষয়ম্ ।

নৃপতেজো রবিঃ কুর্য্যাচ্চন্দ্রস্যান্তর্দ্দশাং গতঃ ॥ ৮ ॥

ম-ম ০।৭।৩।২০ দণ্ডাঃ—

ক্রূরাভিঘাত-বধবন্ধভয়ানি ধত্তে চিন্তাজ্বরং বিকল শূন্য-গৃহাশ্রমঞ্চ ।

চৌরাগ্নিভীতিধনহানিনরেন্দ্রপীড়াঃ কুর্য্যাদ্বিনাশনিধনঞ্চ দশা কুজস্য ॥ ১ ॥

ম-বু ১।৩।৩।২০ দণ্ডাঃ—

পরমৈশ্বর্য্যমতুলং নানাবিধসুখাশ্রয়ম্ ।

করোতি সোমপুত্রশ্চ ক্ষিতিজান্তর্দ্দশাং গতঃ ॥ ২ ॥

ম-শ ০।৮।২৬।৪০ দণ্ডাঃ—

রিপু-চৌরাগ্নিভীতিঞ্চ রোগমন্তরমন্তরম্ ।

মহাজনকৃতো দ্বেষঃ কুজস্যান্তর্গতে শনৌ ॥ ৩ ॥

শিক্ষা ইত্যাদি। নীচস্থ বা ৮ম কিংবা ষষ্ঠপতি হইলে প্রমেহ রোগ, শুক্রক্ষয়-জন্য যে কোন রোগ হইবে)। ৭।

চ-র ০।১০।০ ঐশ্বর্য্যভোগ, বহুবিধ সুখভোগ, রোগনাশ, শত্রুক্ষয়, রাজার ন্যায় তেজস্বিতা লাভ হয়। (অশুভ হইলে শিরঃপীড়া, নেত্রপীড়া, জ্বর, প্রমেহ, রাজপীড়ন ও বিবাদ হইবে)। ৮।

ম-ম ০।৭।৩।২০ দণ্ড। দুষ্টলোক কর্ত্তৃক আঘাত-প্রাপ্তি, বধ ও বন্ধন-ভয়, দুশ্চিন্তা, বিকলতা, গৃহক্ষতি, চৌর ও অগ্নিভয়, ধনক্ষয়, রাজপীড়া, (৮ম পতি হইলে নিধনাশঙ্কা হইয়া থাকে। শুভ হইলে বিবিধ সুখ ও ভূসম্পত্তি হয়; মঙ্গল নীচস্থ হইলে অপমান, অর্থক্ষতি বিবাদ হয়)। ১।

ম-বু-১।৩।৩।২০ দণ্ড। অতুলনীয় ঐশ্বর্য্য-প্রাপ্তি, নানাবিধ সুখভোগ হইয়া থাকে। (নীচস্থ ৮মস্থ বা অস্তমিত হইলে অশুভ ফল হয়)। ২।

ম-শ ০।৮।২৬।৪০ দণ্ড। শত্রু, চৌর ও অগ্নিভয়, পুনঃপুনর্ব্যাধি, বড়লোকের বিদ্বেষ-ভাজন, (মনোমালিন্য অর্থক্ষয়; ক্রোধবৃদ্ধি, মোকদ্দমা হইয়া থাকে)। ৩।

ম-বৃ ১।৪।২৬।৪০ দণ্ডাঃ

পুষ্পধূপান্ন-বস্ত্রাদ্যৈর্দেবব্রাহ্মণপূজনম্‌ ।

নৃপতুল্যত্বমাপ্নোতি কুজস্যান্তর্গতে গুরৌ ॥ ৪ ॥

ম-রা ০।১০।২০ দিনানি—

কার্য্যার্থনাশমুদ্বেগং বন্ধ-চৌরাদিসাধ্বসম্‌ ।

কুরুতে সিংহিকাপুত্রো ভৌমস্যান্তর্দ্দশাং গতঃ ॥ ৫ ॥

ম-শু ১।৬।২০ দিনানি—

ধনবৃদ্ধিং সুখাপ্তিঞ্চ নানাবস্ত্রং বরস্ত্রিয়ঃ ।

প্রাপ্নোতি বিপুলাং লক্ষ্মীং কুজস্যান্তর্গতে ভৃগৌ ॥ ৬ ॥

ম-র ০।৫।১০ দিনানি—

নানারত্নঞ্চ সৌখ্যঞ্চ ভূমিলাভমথাপি বা ।

নৃপপূজামবাপ্নোতি কুজস্যান্তর্গতে রবৌ ॥ ৭ ॥

---

ম-বৃ ১।৪।২৬।৪০ দণ্ড। পুষ্পধূপাদ্যুপচারে দেবপূজা ও ব্রাহ্মণভক্তি, রাজ-তুল্য ক্ষমতাশালী হয়। ( ৯ম ১০ম পতি হইয়া বলবান্‌ থাকিলে বিশেষ উন্নতি, রাজসম্মান লাভ, যশোলাভ, সৎকার্য্য, ধর্ম্মোন্নতি ও পুত্রলাভ হয় )। ৪।

ম-রা ০।১০।২০ দিন।—কার্য্য ও অর্থক্ষতি, উদ্বেগ, চৌর ও বন্ধনভয়, ( সপ্তমে থাকিলে স্ত্রীহানি বা স্ত্রীকষ্ট ও প্রমেহ। ৮মস্থ হইলে বাতপিত্ত-জন্য রোগ, জ্বর, বাতব্যাধি, ফোড়া, দদ্রু, ক্ষতরোগ, বিসূচিকা হয়। ৫।) বৃষাদি চতুষ্টয়স্থ রাহুলগ্নের ৯ম, ১০ম ১১শস্থ হইলে প্রচুর ধনাগম, হীনজাতি সাহায্যে বিশেষ উন্নতি ভাগ্যবৃদ্ধি হইয়া থাকে। ৫মস্থ হইলে পুত্রকষ্ট বা হানি; ৬ষ্ঠস্থ হইলে শত্রুদমন, ১২শস্থ হইলে ব্যয়বৃদ্ধি, পরোপকার হয় )। ৫।

ম-শু ১।৬।২০ দিন। ধনবৃদ্ধি, সুখভোগ, বিবিধ বস্ত্র-প্রাপ্তি-উত্তমরমণী-সম্ভোগ ও বিপুল ঐশ্বর্য্যলাভ হয়। ৬।

ম-র ০।৫।১০ দিন। নানা বিধরত্ন; সুখ ও ভূমিলাভ; রাজসম্মান, হইয়া থাকে। ( রবি বলবান্‌ না হইলে কোন প্রকার শুভফল হইবে না )। ৭।

ম-চ ১।১।১০ দিনানি—

ধনলাভং সুখং ভোগং শরীরারোগ্যমেব চ।
লোকসম্মানমাপ্নোতি ক্ষিতিজান্তর্গতে বিধৌ ॥ ৮ ॥

বু-বৃ ২।৮।৩।২০ দণ্ডাঃ—

দিব্যাঙ্গনাবদনপঙ্কজষট্পদত্বং লীলা-বিলাস-বরভোগ-সুখোদয়ঞ্চ।
নানাপ্রকারবিভবাগমকোষবৃদ্ধিং ক্ষিপ্রং স্বজেত্বুধদশা বিপুলাঞ্চ
সিদ্ধিম্ ॥ ১ ॥

বু-শ ১।৬।২৬।৪০ দণ্ডাঃ—

বাতশ্লেষ্মকৃতা পীড়া বিরহো বন্ধুভিঃ সহ।
বিদেশগমনঞ্চৈব বুধস্যান্তর্গতে শনৌ ॥ ২ ॥

---

ম-চ ১।১।১০ দিন। চন্দ্র বলবান হইলে, ধনলাভ, সুখভোগ, নীরোগতা, সম্মানলাভ হইয়া থাকে। (চন্দ্র দুর্ব্বল হইলে রক্তদূষিত রোগ মনোমালিন্য উৎসাহ-ভঙ্গ, বিবাদ, অর্থহানি হইবে)। ৮।

উপদেশ। যে ভাবপতি ভাবস্থান হইতে ৬ষ্ঠ ৮ম ১২শ স্থানে অবস্থান করিবে সেই গ্রহের দশায় বা অন্তর্দশায় সে ভাবের অনিষ্ট হইবে। ভাবপতি নীচস্থ শত্রুযুক্ত শত্রুগৃহগত পাপযুক্ত বা অস্তমিত হইলে ভাবফলের হানি হইবে। যেমন লগ্নপতি ষষ্ঠস্থ হইলে বা নীচস্থ হইলে শরীরের ক্ষতি, রোগ, দুর্ব্বলতা ও আঘাত-প্রাপ্তি হয়। ধনপতি ৮মস্থ হইলে ধনক্ষতি, বাক্‌শক্তির হীনতা, কুভোজন দক্ষিণনয়নে রোগ মুখরোগ হয়। ৩য় পতি ৮মস্থ হইলে ভ্রাতৃকষ্ট, ক্ষমতার হানি, কর্ণরোগ ইত্যাদি চিন্তা করিয়া দশাফল লিখিবেন।

বু-বৃ ২।৮।৩।২০ দণ্ড। উত্তমকামিনী সম্ভোগ, বিবিধ প্রকার সুখভোগ, বিবিধ প্রকারে ধনাগম-বশতঃ ধনবৃদ্ধি ও অব্যাহতরূপে কার্য্য সিদ্ধি হয়। (নীচস্থ বা অস্তমিত হইলে বিপরীত ফল হইবে)। ১।

বু-শ ১।৬।২৬।৪০ দণ্ড। বাতশ্লেষ্ম-বিকৃতি জন্য রোগ, বন্ধুবিচ্ছেদ, বন্ধুহানি বা বিদেশ গমন হয়। (উচ্চস্থ মূলত্রিকোণস্থ হইয়া ৯ম, ১০ম পতি হইলে বিশেষ ভাগ্যোদয়, ধর্ম্মকার্য্যে পদোন্নতি, সম্মান, পুত্রসুখ হইবে। ২।

বু-বৃ ২।০।২২।৪০ দণ্ডাঃ—

ব্যাধিশত্রুভয়ৈস্ত্যক্তো ধনাঢ্যো নৃপবল্লভঃ।
লভেদ্ভার্য্যাং সুপুত্রঞ্চ বুধস্যান্তর্গতে গুরৌ ॥ ৩ ॥

বুরা ১।১০।২০ দিনানি—

বন্ধুনাশং মনস্তাপং দেশত্যাগঞ্চ বন্ধনম।
করোতি বহুদুঃখানি বুধস্যান্তর্গতং তমঃ ॥ ৪ ॥

বু-শু ৩।৩।২০ দিনানি—

ধনাঢ্যং বহুপুত্রঞ্চ ধর্ম্মবৃদ্ধিং ধনাগমম্।
কুরুতে দানবাচার্য্যো বুধপাকদশাং গতঃ ॥ ৫ ॥

বু-র ০।১১।১০ দিনানি—

শ্রিয়া পরময়া যুক্তং গজবাজিধনান্বিতম্।
প্রভাকরঃ করোত্যাশু বুধপাকদশাং গতঃ ॥ ৬ ॥

বু-চ ২।৪।১০ দিনানি—

কণ্টকাদি-প্রবেশঞ্চ শৃঙ্গিভ্যো ভয়মেব চ।
নিশাকরঃ করোত্যাশু বুধপাকদশাং গতঃ ॥ ৭ ॥

---

বু-বৃ ২।১।১২।৬।৪০ দণ্ড। রোগনাশ, শত্রুক্ষয়, ধনাগম, রাজসম্মান, বিবাহ, পুত্রলাভ হয়। (নীচস্থ অস্তমিত হইলে বিপরীত ফল হইবে। ৯ম, ১০ম, ৫ম, ১১শ পতি হইয়া শুভদৃষ্ট বা শুভস্থানস্থ হইলে বিশেষ ভাগ্যোদয় হইয়া থাকে। ১১শ, ৯ম, ৭ম, পতি বা সপ্তমে পূর্ণদৃষ্টিকারক না হইলে, প্রায়ই বিবাহ হয় না)। ৩।

বু-রা ১।১০।২০ দিন। বন্ধুনাশ, মনস্তাপ, দেশত্যাগ, বন্ধন ও বহুবিধ দুঃখভোগ হয়। ৪।

বু-শু ৩।৩।২০ দিন। বিশেষরূপে ধনাগম, পুত্রলাভ, ধর্ম্মোন্নতি (দাম্পত্য-সুখ বিবাহ বিলাসিতা হয়। ৫।)

বু-র ০।১১।১০ দিন। বিশেষরূপে ধনাগম, হস্তী, অশ্ব ও ধনলাভ হয়।৬।

বু-চ ২।৪।১০ দিন। কণ্টকাদি-প্রবেশ, শৃঙ্গধারী পশু হইতে ভয় (বাতশ্লেষ্মবিকৃতি জন্য পীড়া ও মনোমালিন্য হইয়া)। ৭।

বু-ম ১।২।৩।২০ দণ্ডাঃ—

কফপিত্ত-সমুদ্ভূতাং শিরঃ-পীড়াং ভয়াবহাম্ ।
মঙ্গলঃ কুরুতে শোকং বুধস্যান্তর্দ্দশাং গতঃ ॥ ৮ ॥

শ-শ ০।১১।৩।২০ দণ্ডাঃ—

মিথ্যাপবাদবধবন্ধ-নিরাশ্রয়ত্বং চৌরারি-ভূপতি-ভুজঙ্গমভীতিমুগ্রাম্ ।
আশা-নিরাসমথবার্জ্জন-কার্য্যহানিং পঙ্গোর্দ্দশা প্রকুরুতে নিয়তং নরাণাম্ ॥ ১ ॥

শ-বৃ ১।৯।৩।২০ দণ্ডাঃ—

দেবতানুরতং শান্তং নানাপ্রাপ্তিং করোতি চ ।
বহুসৌখ্যসমাযুক্তং শনেরন্তর্গতো গুরুঃ ॥ ২ ॥

শ-রা ১।১।১০ দিনানি—

নৃপাভয়ং জ্বরং ঘোরং দুঃখঞ্চ প্রাণসংশয়ম্ ।
ধনক্ষয়ঞ্চ কুরুতে শনেরন্তর্গতং তমঃ ॥

শ-শু ১।১১।১০ দিনানি—

সুহৃদ্বন্ধুধনৈঃ পূর্ণো ভার্য্যাবিত্তসমন্বিতঃ ।
স্বর্ণং সুখঞ্চ লভতে সৌরস্যান্তর্গতে সিতে ॥ ৪ ॥

---

বু-ম ১।৪।৩।২০ দণ্ড। কফপিত্তবিকৃতি জন্য রোগ, ভয়ঙ্কর শিরঃপীড়া, শোক, (ক্রোধবৃদ্ধি ধনহানি। শুভমঙ্গলে শুভ হইয়া থাকে)। ৮।

শ-শ ০।১১।৩।২০ দণ্ড। মিথ্যাপবাদ, বধ ও বন্ধন-ভয়, আশ্রয়হীন, চৌর, শত্রু, রাজা ও সর্প হইতে গুরুতর ভয়, আশাচ্যুত, ধনোপার্জ্জনে বাধা, কার্য্যহানি, (অন্যান্য নানাবিধ দুঃখ হয়)। ১।

শ-বৃ ১।৯।৩।২০ দণ্ড। দেবতাপূজায় অনুরক্ত, শান্তচিত্ত, নানাপ্রকারে আয়, ও বহুবিধ সুখভোগ হয়। ২।

শ-রা ১।১।১০ দিন। রাজভয়, ভয়ঙ্কর জর, প্রাণসংশয়কর দুঃখ-ভোগ ও ধনহানি হয়। ৩।

শ-শু ১।১১।১০ দিন। সুহৃদ্, বন্ধু ও ধন-লাভ, বিবাহ, স্থাবর সম্পত্তি, স্বর্ণ ও সুখ লাভ হয়। ৪।

শ-র ০।৬।২০ দিনানি—

পরদারাভিগমনং করোতি খরদীধিতিঃ।
জীবনস্য চ সন্দেহং শনেরন্তর্দ্দশাং গতঃ॥ ৫॥

শ-চ ১।৪।২০ দিনানি—

স্ত্রীনাশং কুক্ষি-রোগঞ্চ কফপিত্তগদং শশী।
বন্ধুদ্বেষঞ্চ কুরুতে শনেরন্তর্দ্দশাং গতঃ॥ ৬॥

শ-ম ০।৮।২৬।৪০ দণ্ডাঃ—

দেহক্ষৈণ্যং মহারোগং নানাদুঃখানি ভূমিজঃ।
ধননাশং করোত্যেব শনেরন্তর্দ্দশাং গতঃ॥ ৭॥

শ-বু ১।৬।২৬।৪০ দণ্ডাঃ—

আরোগ্যং বিজয়ং রাজ্যং বহুবিত্তানি সোমজঃ।
করোতি চাদরং লোকঃ শনেরন্তর্দ্দশাং গতঃ॥ ৮॥

---

*( সর্ব্বত্র শুভগ্রহের দশায় শুভফলের উল্লেখ থাকিলেও নীচস্থ, শত্রু-ক্ষেত্রস্থ, অস্তমিত বা পাপযুক্ত বা পাপ দৃষ্ট হইলে কিংবা ৬ষ্ঠ ৮ম ১২শ স্থানে স্থিত হইলে শুভগ্রহও অশুভ ফলের সূচক হয়েন।)

শ-র ০।৬।২০ দিন। পরাঙ্গনাভিগমন, বিশেষরূপে শারীরিক কষ্ট ( ৮ম পতি বা ৮ম পতি যুক্ত হইলে এবং আয়ুর্দ্দায় শেষ হইলে মৃত্যু ) উচ্চস্থ হইলে তাদৃশ কুফল হয় না॥ ৫।

শ-চ ১।৪।২০ দিন। স্ত্রীনাশ, ( বা বিশেষ কষ্ট ) উদররোগ, কফ-পিত্ত-বিকৃতি জন্য রোগ, বন্ধুগণের সহিত শত্রুতা, ( উৎসাহহীনতা; দুশ্চিন্তা, ক্ষীণচন্দ্র হইলে ধনক্ষয়, ৮ম পতি হইলে প্রবল বাতশ্লেষ্মাদি পীড়া হয় )। ৬।

শ-ম ০।৮।২৬ ৪০ দণ্ড। শরীরের ক্ষীণতা, কষ্টকর রোগ, বিবিধ দুঃখ, ধনহানি, ( বাতপিত্ত-প্রধান রোগ ও রক্ত-দূষিত রোগ হয় )। ৭।

শ-বু ১।৬।২৬।৪০ দণ্ড। আরোগ্য লাভ, বিজয়, রাজ্য, বহুবিধ বিত্তলাভ ও লোকপ্রীতি লাভ হইয়া থাকে। ৮।

( অশুভ স্থানস্থ বা দুর্ব্বল হইলে শুভফল হইবে না )

বৃ-বৃ ৩।৪।৩।২০ দণ্ডাঃ—

রাজ্যাস্পদং তনয়বিত্তবিলাসভোগান্ পর্য্যাপ্তসৌখ্যধনধান্যসমাশ্রয়ঞ্চ।
বিদ্যাপ্রসাদবররত্নসুখার্থভোগসিদ্ধিং দশা সুরগুরোঃ কুরুতে শ্রিয়ঞ্চ ॥১

বৃ-রা ২।১।১০ দিনানি—

বন্ধুদ্বেষং মৃষাবাদং স্থানভ্রংশং নিরাশ্রয়ম্।
কলহং কারয়েদ্রাহুর্গুরোরন্তর্দ্দশাং গতঃ ॥ ২ ॥

বৃ-শু ৩।৮।১০ দিনানি—

কলহং বন্ধুভিঃ সার্দ্ধং বিত্তনাশং মনঃক্ষতিম্।
স্ত্রীনাশং কুরুতে চৈব জীবস্যান্তর্গতিঃ সিতঃ ॥ ৩ ॥

বৃ-র ১।০।২০ দিনানি—

বহুমিত্রং বহুধনং সৌভাগ্যং রাজবল্লভম্।
কুরুতে ভাস্করঃ শান্তিং গুরোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৪ ॥

বৃ-চ ২।৭।২০ দিনানি—

ভোগাঢ্যো বহুভার্য্যশ্চ রিপুরোগ-বিবর্জ্জিতঃ।
নৃপতুল্যো ভবেচ্চৈব গুরোরন্তর্দ্দশাং গতঃ ॥ ৫।

---

বৃ-বৃ ৩।৪।৩।২০ দণ্ড। রাজ্য (বহুবিধ ধনাগম) পুত্র, ভূসম্পত্তি, বিবিধ সুখ-বিলাস-ভোগ, ধনধান্য লাভ, বিদ্যা, বড়লোকের অনুগ্রহ, শ্রেষ্ঠরত্ন ও অর্থাদিলাভে সুখ, কার্য্যসিদ্ধি ও পরম শ্রী-লাভ হয়। ১।

বৃ-রা ২।১।১০ দিন। বন্ধুগণের সহিত শত্রুতা, মিথ্যাপবাদ, স্থানচ্যুতি, নিরাশ্রয় ও বিবাদ হয়। ২।

বৃ-শু ৩।৮।১০ দিন। বন্ধুগণের সহিত কলহ, ধননাশ, মানসিক দুর্ব্বলতা, স্ত্রীহানি, বা কষ্ট, (৮ম বা ষষ্ঠপতি হইলে বিশেষ কষ্ট, প্রমেহ রোগ) হইয়া থাকে। ৩।

বৃ-র ১।০।২০ দিন। বহুমিত্রের সমাগম, বহু প্রকারে ধনাগম, সৌভাগ্য, রাজপ্রীতি ও শান্তি লাভ হয়। ৪।

বৃ-চ ২।৭।২০ দিন। বিবিধ দ্রব্য-ভোগ, বহু স্ত্রী-সম্ভোগ, শত্রু ও রোগ বিবর্জ্জিত, রাজতুল্য সুখভোগী হয়। ৫।

বৃ-ম ১।৪।২৬।৪০ দণ্ডাঃ—

তীক্ষ্ণরোষো রিপোর্হন্তা গজবদ্ ভীমদর্শনঃ।

সুখসৌভাগ্যসংযুক্তঃ কুজে চান্তর্গতে গুরোঃ ॥ ৬ ॥

বৃ-বু ২।১ ।২৬।৪০ দণ্ডাঃ—

সুস্থোঽসুস্থঃ সুখী দুঃখী শত্রুবৃদ্ধিঃ পুনঃ পুনঃ।

দেবার্চ্চনপরো নিত্যং গুরোরন্তর্গতে বুধে ॥ ৭ ॥

বৃ-শ ১।১।৩।২০ দণ্ডাঃ —

বেশ্যাঙ্গনাশ্রয়াৎ সৌখ্যং ভবেদ্বিত্তবিবর্জ্জিতঃ।

লুপ্তধর্ম্মমনা নিত্যং গুরোরন্তর্গতে শনৌ ॥ ৮ ॥

রা-রা ১।৪ মাসাঃ—

রাহৌ স্ত্রীবন্ধুনাশশ্চ রিপুরোগভয়ং তথা।

ভবেদর্থস্য নাশশ্চ রাহৌ রাহুদশান্তরে ॥ ১ ॥

রা-শু ২।৪ মাসাঃ—

শিরোরোগং কুদেহঞ্চ কুর্য্যাদ্ ভার্য্যাঞ্চ চঞ্চলাম্।

বান্ধবৈঃ কলহো নিত্যং রাহোরন্তর্গতে ভৃগৌ ॥ ২ ॥

---

বৃ-ম ১।৪।২৬।৪০ দণ্ড। অত্যন্ত ক্রোধী, শত্রুবিজয়ী, হস্তীর ন্যায় ভীষণাকৃতি (শারীরিকশক্তি-বৃদ্ধি হেতু পুষ্টদেহ) সুখী ও সৌভাগ্যশালী হয়। ৬।

বৃ-বু ২।১।১২৬।৪০ দণ্ড। কখন সুস্থ, কখন অসুস্থ, কখন সুখী, কখন অসুখী হয়; বার বার শত্রুবৃদ্ধি এবং দেব পূজাপরায়ণ হয়। ৭।

বৃ-শ ১।১।৩।২০ দণ্ড। বেশ্যাসক্তিবশতঃ সুখানুভব, বিত্তক্ষতি ও ধর্ম্মলোপ হয়। ৮।

(উচ্চস্থ বা মূলত্রিকোনস্থ হইলে কিংবা ৮ম পতি বা ৮মস্থ না হইলে কোন অনিষ্ট হয় না বরং শুভ ফল হইয়া থাকে।)

রা-রা ১।৪ মাস। স্ত্রীহানি, বন্ধুহানি, শত্রু ও রোগ-ভয় ও অর্থহানি হয়। ১।

রা-শু ২।৪ মাস। শিরোরোগ, চর্ম্মরোগাদি দ্বারা শরীরের সৌন্দর্য্যহানি, ভার্য্যা সহ বিবাদ, কিংবা চঞ্চল প্রকৃতি কুভার্য্যালাভ ও বান্ধবের সহিত বিবাদ হয়। ২। (শুভ-শুক্রে শুভফল হয়)।

রা-র ০।৮ মাসাঃ—

শিরোরোগভয়ং ঘোরং মৃত্যুং শোকঞ্চ দারুণম্।
সুহৃদগ্নিভয়ং কুর্য্যাদ্রাহোরন্তর্গতে রবৌ॥ ৩॥

রা-চ ১।৮ মাসাঃ—

স্ত্রীপুত্রকলহঞ্চৈব বিত্তনাশং মনঃ-ক্ষতিম্।
করোতি ক্লেশমত্যন্তং রাহোরন্তর্গতো বিধুঃ॥ ৪॥

রা-ম ০।১০।২০ দিনানি—

বিষশস্ত্রাগ্নি-চৌরেভ্যো নিয়তং দারুণং ভয়ম্।
রাহোন্তর্গতিঃ কুর্য্যান্নরস্য ভূমিনন্দনঃ॥ ৫॥

রা-বু ১।১০।২০ দিনানি—

জ্বর-ক্ষু-দৃক্ষি-পীড়াঞ্চ কলহং স্বজনৈঃ সহ।
ভৃত্যাপত্যেষু বিদ্বেষং কুর্য্যাৎ পাপান্তরে বুধঃ॥ ৬॥

---

রা-র ০।৮ মাস। শিরোরোগ, (শিরঃপীড়া শিরোঘূর্ণন প্রভৃতি) মৃত্যু, ভয়ঙ্কর শোক, ভীষণ অগ্নি ভয়, (গৃহদাহ) শুভ রবি শুভফল দিয়া থাকেন। ৩।

রা-চ ১।৮ মাস। স্ত্রীপুত্রসহ কলহ, ধননাশ, মানসিক দুর্ব্বলতা, শারীরিক কষ্ট হয়। ৪।

(চন্দ্রের বলাবল অনুসারে ফল কল্পনা করিবেন। চন্দ্র ক্ষীণ হইলে অত্যন্ত অশুভ, মধ্যমবলী হইলে মধ্যম প্রকার অশুভ এবং পূর্ণচন্দ্রে সামান্য অশুভফল হয়)।

রা-ম ০।১০।২০ দিন। বিষ, শস্ত্র, অগ্নি ও চৌর হইতে নিয়ত ভয় হইয়া থাকে। অর্থাৎ বিষ-দূষিত ক্ষতাদি রোগ বা বিষ-ভক্ষণ, অস্ত্রাঘাতে রক্তপাত, গৃহদাহ বা শরীর-দাহ চৌর দ্বারা অর্থক্ষতি (বিবাদ মোকদ্দমা, অত্যন্ত ক্রোধবৃদ্ধি) হইয়া থাকে। ৫।

রা-বু ১।১০।২০ দিন। জ্বররোগ, ক্ষুধায় কষ্ট, নেত্ররোগ, স্বজন সহ কলহ, ভৃত্য ও পুত্রকন্যার প্রতি বিদ্বেষ, (শুভস্থানস্থ হইলে অল্প কুফল হয়)। ৬।

রা-শ ১।১।১০ দিনানি—

স্ত্রীপুত্রৈঃ কলহো নিত্যং বান্ধবৈঃ সহ বৈরিতা।
ভবেত্তু বহুধা দুঃখং রাহোরন্তর্গতে শনৌ ॥ ৭ ॥

রা-বৃ ২।।১০ দিনানি—

ব্যাধিদুঃখভয়ৈস্ত্যক্তো দেবব্রাহ্মণপূজকঃ।
কার্য্য-সিদ্ধির্ভবেদিষ্টা রাহোরন্তর্গতে গুরৌ ॥ ৮ ॥

শু-শু ৪।১ মাসঃ—

মন্ত্রপ্রচার-রুচির-প্রমদা-বিলাস-সম্মান-দান-নৃপপূজন-
কোষলাভান্।
হস্ত্যশ্বযানপরিপূর্ণমনোরথঞ্চ শৌক্রী দশা সৃজতি
নিশ্চলরাজলক্ষ্মীম্ ॥ ১ ॥

শু-র ১।২ মাসৌ—

দেহস্তীব্রব্রণাক্রান্তস্তীব্রতাপো ধনান্বিতঃ।
ত্যক্তঃ স্যাদ্বান্ধবৈঃ সর্বৈর্ভার্গবান্তর্গতে রবৌ ॥ ২

রা-শ ১।১।১০ দিন।—স্ত্রীপুত্রের সহিত কলহ, বান্ধবদিগের সহিত শত্রুতা ও নানাপ্রকার কষ্টভোগ হয়। (ঐ শনি নীচস্থ প্রভৃতি হইলে বিশেষ অনিষ্ট হইয়া থাকে, কিন্তু উচ্চস্থ শুভযুক্ত শুভস্থানস্থ হইলে কিছুই অশুভ হইবে না)। ৭।

রা-বৃ ২।।১০ দিন।—রোগ, দুঃখ ও ভয় হইতে মুক্তিলাভ, দেবদ্বিজে ভক্তি এবং অভীষ্ট কার্য্য সিদ্ধ হইয়া থাকে। ৮।

শু-শু ৪।১ মাস।—মন্ত্রপ্রচার, সুন্দরকামিনীসম্ভোগ, সম্মান, দান, রাজসম্মান, বিবিধপ্রকারে ধনাগম, হস্তী অশ্ব প্রভৃতি যানারোহণ, অভীষ্টসিদ্ধি এবং রাজলক্ষ্মী অচলা হইয়া থাকেন। ১।

শু-র ১।২ মাস।—ব্রণরোগাক্রান্ত শরীর, শরীরের তাপবৃদ্ধি (জ্বররোগ) ধনলাভ ও বান্ধবদিগের সহিত বিচ্ছেদ হইয়া থাকে। ২।

শু-চ ২।১১ মাসাঃ

সম্মাননাশো রোগশ্চ কর্ম্মনাশশ্চ নিত্যশঃ।
শুক্রস্যান্তর্গতে চন্দ্রে স্ত্রীনাশো নিয়তং ভবেৎ ॥ ৩ ॥

শু-ম ১।৬।২০ দিনানি—

উৎসাহী ধনধান্যাঢ্যঃ কলিশ্চ সুমনাঃ সুখী।
ভূমিলাভো ভবেচ্চৈব শুক্রস্যান্তর্গতে কুজে ॥ ৪ ॥

শু-বু ৩।'।২০ দিনানি—

সর্ব্বত্র লভতে সৌখ্যং মানসঞ্চয়-ভূষণম্।
ভার্য্যা সুশীলতামেতি ভার্গবান্তর্গতে বুধে ॥ ৫ ॥

শু শ ১।১ ।১০ দিনানি—

শত্রুক্ষয়মবাপ্নোতি মিত্রবৃদ্ধিশ্চ জায়তে।
চৌরাদ্বিত্তস্য লাভঃ স্যাচ্ছুক্রস্যান্তর্গতে শনৌ ॥ ৬ ॥

শু-বৃ ৩।৮।১০ দিনানি—

রাজপূজা সুখং প্রীতিঃ কন্যাজননমেব চ।
ভার্গবান্তর্গতে জীবে চৌরান্নষ্টঞ্চ লভতে ॥ ৭ ॥

শু-চ ২।১১ মাস।—মানহানি, রোগ, কার্য্যহানি, স্ত্রীকষ্ট বা স্ত্রীহানি হয়। ৩।

শু-ম ১।৬।২০ দিন।—উৎসাহযুক্ত, ধনাগম, কলহ, মানসিক সুখী, সুখ-ভোগী ও ভূমিলাভ হয়। ৪।

শু-বু ৩।৩।২০ দিন।—সর্ব্বত্র সুখলাভ, মানসঞ্চয় ভূষণলাভ এবং পত্নী সুশীলা (দাম্পত্যসুখবৃদ্ধি, বিদ্যা ও যশোলাভ) হইয়া থাকে। ৫।

শু-শ ১।১১।১০ দিন।—শত্রুক্ষয়, মিত্রবৃদ্ধি, চৌর হইতে বিত্তলাভ। (সৌজন্য, সচ্চরিত্রতা, পরোপকার ও ধনোপার্জ্জন হইয়া থাকে। শনি দুর্ব্বল হইলে কুফল হইবে)। ৬।

শু-বৃ ৩।৮।১০ দিন।—রাজসম্মান, সুখভোগ, লোকপ্রীতি, কন্যাজন্ম এবং চৌর হইতে পূর্ব্বনষ্ট দ্রব্যের লাভ হয়। ৭।

শু-রা ২।৪ মাসাঃ—

বন্ধনং বন্ধুপুত্রাদের্বন্ধুনাশো রিপোর্ভয়ম্।
শরীরদৈন্যমাপ্নোতি রাহোরন্তর্গতে ভৃগৌ ॥ ৮ ॥

অথ প্রত্যন্তর্দ্দশাফলম্।

গ্রহান্তরং দিনং কৃত্বা ষষ্টিলব্ধং ধ্রুবং ভবেৎ।
ধ্রুবঞ্চ গুণয়েদ্ ধীমান্ রব্যাদিক্রমতো যথা ॥ ১ ॥
রবৌ চ বেদা বসবঃ সুধাংশৌ কুজে চ বাণা নব চন্দ্রপুত্রে।
শনৌ রসা দিক্ চ বৃহস্পতৌ চ রাহৌ তুরঙ্গা ভৃগুজে চ রুদ্রাঃ ॥ ২ ॥
রবেরন্তরমধ্যে তু বসবশ্চ রবের্নিজাঃ।
চন্দ্রস্য ষোড়শ প্রোক্তাঃ কুজস্য চ দশ স্মৃতাঃ।

---

অন্তর্দ্দশায়াং বিশেষফলমাহ শম্ভুহোরাযাম্। রাহোর্দ্দশায়াং রবিচন্দ্রয়োরন্তর্দ্দশায়াং বিশেষকষ্টম্। তথাচোক্তং "অন্তর্দ্দশাবিভাগে তু রবীন্দ্বোরহিনা সহ। যমতুল্যং ফলং জ্ঞেয়ং নৈবান্যেষাং কচিজ্জগুঃ ॥" রবিচন্দ্রয়োঃ শুভত্বে মিশ্রং ফলং ভবেদিতি জ্ঞেয়ম্। একস্মিন্ রাশৌ বহুষু পাপগ্রহেষু স্থিতেষু তেষামন্যতমগ্রহস্য দশায়াং তেষামন্যতমগ্রহস্যান্তর্দ্দশা চেদ্ ভবতি তদা রোগবিবাদধনক্ষয়শত্রুভয়ানি ভবন্তি। একগৃহস্থিতয়োর্দ্বয়োঃ পাপ গ্রহয়োরপ্যেবম্। তথাচ শম্ভুহোরা—"অন্তর্দ্দশা চৈকগৃহস্থিতানাং দ্বিত্র্যাদিকানামশুভ

---

শু-রা ২।৪ মাস।—বন্ধু এবং পুত্রাদির বন্ধনভয়, বন্ধুহানি, শত্রুভয় ও শরীরের কৃশতা হয়। ৮।

অনন্তর প্রত্যন্তর্দ্দশা কথিত হইতেছে। যে গ্রহের অন্তর্দ্দশা মধ্যে যত বর্ষ বা মাস নির্দ্দিষ্ট হইয়াছে, সে সমস্তকে দিন করিয়া ৬০ ভাগ করিলে যাহা ভাগফল হইবে, তাহা সেই গ্রহের ধ্রুবাঙ্ক জানিবে। এইরূপে রব্যাদি গ্রহের ধ্রুবাঙ্ক নির্ণয় করিয়া দশাধিপ গ্রহের স্বীয় স্বীয় গুণকাঙ্ক দ্বারা গুণ করিলে যত হইবে ততদিন, সেই গ্রহের অন্তরে প্রত্যন্তর্দ্দশা-কাল হইবে। ১।

রব্যাদি অন্তর্দ্দশাধিপ গ্রহের গুণকাঙ্ক যথা রবির ৪, চন্দ্রের ৮, মঙ্গলের ৫, বুধের ৯, শনির ৬, বৃহস্পতির ১০, রাহুর ৭, শুক্রের ১১ অঙ্ক। ২।

উদাহরণ।—রবির অন্তর্দ্দশাকাল ৪কে ৩০ গুণ করিলে ১২০ দিন হইবে, তাহাকে ৬০ ভাগ করিলে ভাগফল ২ হইল। এই দুই অঙ্কটি ধ্রুবাঙ্ক। রবির

বুধস্য বসুচন্দ্রৌ চ দ্বাদশশ্চ শনৌ ক্রমাৎ॥
গুরোশ্চ বিংশতিশ্চৈব রাহোশ্চতুর্দ্দশ স্মৃতাঃ।
এষ এব বিধিঃ প্রোক্তো ভৃগুর্দ্বাবিংশতিঃ ক্রমাৎ॥ ৩॥

---

গ্রহাণাম্। করোতি দৈন্যঞ্চ রুজং বিবাদং ধনক্ষয়ং শত্রুভয়ং নরাণাম্॥" সপ্তমভাবস্থিতস্যাশুভস্য গ্রহস্যান্তর্দ্দশায়াং স্ত্রীহানিঃ স্ত্রীকষ্টং বা রোগঃ কুসঙ্গশ্চ ধনক্ষতিশ্চ ভবতি। "অন্তর্দ্দশায়াং মদনস্থিতস্য খচারিণঃ স্যান্মরণং গৃহিণ্যাঃ। রোগঃ কুভোগঃ কলহাদিভঙ্গঃ সঙ্গশ্চ নিন্দ্যৈর্হরণং ধনস্য।" অষ্টমভাবস্থগ্রহস্যান্তর্দ্দশায়ামরিষ্টং ধননাশো ব্যসনং ভবেৎ, ষষ্ঠস্থস্যান্তর্দ্দশায়াং রোগবৃদ্ধিশ্চ। তথাচ শম্ভুহোরায়াং "খচারিণামষ্টমভাবগানামন্তর্দ্দশা সঞ্জনয়েদরিষ্টম্। ধনস্য নাশং ব্যসনানি পুংসাং ষষ্ঠোপগস্যাপি গদপ্রবৃদ্ধিম্॥" এবং জন্মরাশিপতিজন্মলগ্নপত্যো রিপুদশাসময়ে মতিভ্রমাদিকং ভবতি। তথাচোক্তং জাতকাভরণে, "জননরাশিজনুস্তনুনাথয়ো রিপুদশাসময়ে মতিবিভ্রমঃ। ভয়মরেরপি রাজ্যপরিচ্যুতিঃ খলজনৈঃ কলহো বলহীনতা॥" "পাপগ্রহদশায়াস্তু পাপস্যান্তর্দ্দশা যদি। অরিযোগে ভবেন্মৃত্যুর্মিত্রযোগে চ সংশয়ঃ॥" অষ্টমেন্দোর্দ্দশা মৃত্যুং বক্ষমস্তমিতস্য চ। শুভস্য বক্রিণো রাজ্যং পাপস্য ব্যসনাটনে॥" বক্রগামিশুভগ্রহস্য দশা রাজ্যাদিশুভফলদায়িনী ভবেদিত্যর্থঃ। বক্রগামিপাপগ্রহস্য দশা ব্যসনাসক্তিং বৃথাভ্রমণং জনয়তীত্যর্থঃ। এবং ষষ্ঠভাবস্থিতস্য লগ্নাধিপশত্রুগ্রহস্য দশায়াম্ অঙ্গপ্রত্যঙ্গচ্ছেদো ভবতি। তথাচোক্তম্,—"অঙ্গপ্রত্যঙ্গানাং ছেদং বিদধাতি ষষ্ঠশত্রুদশা। দ্যূনারিদশা কাণং নিধনারিদশা শিরশ্ছেদনম্॥" দ্যূনারিদশা সপ্তমস্থস্য লগ্নাধিপশত্রোর্দ্দশা নিধনারিদশা অষ্টমস্থস্য লগ্নাধিপরিপোর্দ্দশা। শিরশ্ছেদনমিতি শিরশ্ছেদযোগে সতি বোধ্যং, তদ্যোগাভাবে শিরস আঘাতঃ পীড়নং বা। ক্রূররাশৌ স্থিতঃ পাপঃ ষষ্ঠে চ নিধনে তথা। তৎস্থিতেনারিণা দৃষ্টঃ স্বপাকে মৃত্যুদো গ্রহঃ॥ অস্যার্থঃ—পাপগ্রহক্ষেত্রে ষষ্ঠেঽষ্টমে বা স্থিতঃ পাপগ্রহঃ পাপক্ষেত্রস্থিতেন শত্রুগ্রহেণ যদি দৃষ্টঃ স্যাত্তদা ষষ্ঠাষ্টমস্থপাপগ্রহদশায়াং মরণম্। আয়ুর্দ্দায়শেষসময়ে মৃত্যুরন্যথা বিশেষ-

---

অন্তরে যে কোন গ্রহের প্রত্যন্তর জানিতে হইলে সেই গ্রহের গুণকাঙ্ক দ্বারা ঐ ধ্রুবাঙ্ককে গুণ করিতে হইবে। যেমন রবির অন্তরে রবির প্রত্যন্তর কত? প্রশ্ন হইলে রবির গুণক ৪ দিয়া ২কে গুণ করিলে প্রত্যন্তরের কাল হইবে; যথা ২×৪=৮ দিন। এইরূপ চন্দ্রের গুণক ৮ দিয়া গুণ করায় ২×৮=১৬ রবির অন্তরে চন্দ্রের প্রত্যন্তর ১৬ দিন। এইরূপে সর্ব্বত্র প্রত্যন্তর নিরূপিত হইবে। রবির অন্তর্দ্দশায় রবির প্রত্যন্তর ৮ দিন, চন্দ্রের ১৬, মঙ্গলের ১০, বুধের ১৮, শনির ১২, বৃহস্পতির ২০, রাহুর ১৪, শুক্রের ২২ দিন নির্দ্দিষ্ট হইয়াছে। ৩।

এবং দিনানি চান্যেষাং জ্ঞাত্বা প্রত্যন্তরাণি চ।
যস্মিন্ প্রত্যন্তরে যস্ত যৎ-সংখ্যং দিনমাপ্তবান্ ॥
তদ্দিনস্য প্রমাণেন শুভাশুভফলং বদেৎ।

ধ্রুবাঙ্কেতি ধ্রুবাঙ্কং বেদাঙ্কৈঃ পূরয়িত্বা যৎ-সংখ্যং, তৎ-সংখ্যদিনং রবেরন্তরে রবেঃ প্রত্যন্তর্দ্দশায়াম্। এবমন্যেষাং গ্রহাণামপি বোধ্যম্ ॥ ৪ ॥

---

কষ্টমিতি বোধ্যম্। দশারিষ্টভঙ্গযোগো যথা।—দশাপ্রবেশসময়ে অন্তর্দ্দশাপ্রবেশসময়ে বা যদি দশাপতিরন্তর্দ্দশাপতির্ব্বা বলবান্ ভবতি কিংবা শুভমিত্রগৃহস্থিতঃ শুভদৃষ্টঃ স্যাত্তদা মারকদোষযুক্তোঽপি মারকো ন ভবিষ্যতি। তথাচোক্তং—প্রবেশে বলবান্ খেটঃ শুভৈর্ব্বা সন্নিরীক্ষিতঃ। সৌম্যাধিমিত্রবর্গস্থো মৃত্যবে ন ভবেত্তদা ॥ এবমুচ্চস্থিতো গ্রহঃ যদি নীচ-

---

উপদেশ।—এই প্রণালীতে প্রত্যন্তর্দ্দশা করিলে অতিস্থূল গণনা হয়। বিশেষতঃ এই প্রণালী অঙ্কশাস্ত্রানুসারে অশুদ্ধ বলিলেও অত্যুক্তি হয় না। কারণ, ৬ বর্ষের মধ্যে যদি রবির ৪ মাস হয় তবে ৪ মাসের মধ্যে কত হইবে? অনুপাতানুসারে রবির অন্তরে রবির প্রত্যন্তর ৬।৪০ দণ্ড হইতেছে। অতএব ঐ অশুদ্ধ প্রণালীতে প্রত্যন্তর গণনা না করিয়া ভগবান্ পরাশর-সম্মত নিয়মে প্রত্যন্তর গণনা করিলে সূক্ষ্ম ও শুদ্ধ হইবে। পরাশরোক্ত নিয়ম যথা—যে গ্রহের অন্তর্দ্দশায় প্রত্যন্তর্দ্দশা নিরূপণ করিতে হইবে, সে অন্তর দশার বর্ষ-মাসাদিকে দিন করিয়া যে গ্রহের প্রত্যন্তর্দ্দশা করিবেন সে গ্রহের দশাবর্ষ সংখ্যা দ্বারা গুণ করিয়া, ১০৮ দ্বারা ভাগ করিলে ভাগফল দিনাদি, সে গ্রহের প্রত্যন্তর দশার কাল হইবে। উদাহরণ,—রবির অন্তর্দ্দশাকাল ৪ মাসকে ৩০ গুণ করায় ১২০ দিন হইল, ইহাকে রবির দশাবর্ষ ৬ দিয়া গুণ করিলে ৭২০ দিন হইল, ইহাকে ১০৮ দিয়া ভাগ করিলে ৬।৪০ দণ্ড ভাগফল হইল; উহা রবির অন্তরে রবির প্রত্যন্তরকাল। অন্যান্যস্থলে ঐ নিয়মে প্রত্যন্তর দশা করিবেন।

এইরূপ নিয়মে অন্যান্য গ্রহের প্রত্যন্তর দিন নিশ্চয় করিয়া ঐ প্রত্যন্তর দিন মধ্যে অন্তর্দ্দশার ন্যায় শুভাশুভ নিরূপণ করিবেন। প্রত্যন্তর্দ্দশার গ্রন্থলিখিত ফল প্রায়ই বাস্তব ফলের সহিত ঐক্য হয় না, সেজন্য তাহা লিখিলাম না। পাঠকগণ বিচার করিয়া ফলাফল লিখিবেন।

অথ বর্ষপতাকী।

রবিশ্চন্দ্রঃ কুজঃ সৌম্যঃ শনির্জীবস্তমো ভৃগুঃ।
ইন্দ্রেশাদ্যষ্টরেখাসু মধ্যে কেতুরিমেঽগ্রপাঃ।
কৃত্তিকাদি-ত্রিরাবৃত্তির্যথা কেতৌ মঘা ভবেৎ ॥ ৫ ॥
স্বনক্ষত্রাব্দবর্ষফলং জ্ঞেয়ং কেতোঃ পতাকয়া।
রবিণা ভ্রাম্যতে দেশান্ সন্তাপ-ব্যাধিপীড়িতঃ।
কান্তার-সঙ্কটং শোকং করোতি চ ভয়ান্বিতম্ ॥ ৬ ॥
চন্দ্রে তুষ্টিস্তথা পুষ্টিঃ সুখ-সম্পত্তিরেব চ।
আরোগ্যং লভতে নিত্যং ধনপুত্র-সমন্বিতম্ ॥ ৭ ॥

---

রাশিস্বরূপনবাংশে তিষ্ঠতি তদা শুভফলং ন দদাতি কিন্তু পাপফলমেব। তথাচ শম্ভুহোরা "উচ্চস্থোঽপি গুরুর্নীচরাশ্যংশক-সমন্বিতঃ। মহাভাগ্যে তু সংপ্রাপ্তে তৎক্ষণাদপি নশ্যতি। নীচস্থো দেবপূজ্যোঽপি স্বোচ্চাংশকসমন্বিতঃ। ভাগ্যক্ষয়ে তু সংপ্রাপ্তে ভাগ্যং যাতি তদা নরঃ ॥" 'নীচারিরাশিস্থিতখেচরস্য স্বক্ষোচ্চমিত্রাংশগতস্য নূনম্। আদ্যে দলে

---

অথ বর্ষপতাকী। কেতুপতাকী-চক্রে বর্ষাধিপজ্ঞান-প্রণালী যথা।—পূর্ব্ব-ঈশানাদি আট দিকের ৮ রেখায় যথাক্রমে রবি, চন্দ্র, মঙ্গল, বুধ, শনি, বৃহস্পতি, রাহু ও শুক্র বসাইবে। রাহু ও শুক্রের মধ্যস্থানে আর একটি রেখায় কেতুগ্রহ বসাইবে। এখন কৃত্তিকাদিক্রমে রব্যাদি গ্রহ-রেখায় কৃত্তিকাদি ২৭টি নক্ষত্র ত্রিরাবৃত্তিক্রমে লিখিবে। যেমন রবির রেখায় ৩ চন্দ্রের রেখায় ৪ কুজ-রেখায় ৫ বুধ-রেখায় ৬ শনি-রেখায় ৭ গুরু-রেখায় ৮ রাহু-রেখায় ৯ কেতু রেখায় ১০ ও শুক্র-রেখায় ১১ নক্ষত্র লিখিতে হইবে। পুনর্ব্বার রবি রেখায় ১২ চন্দ্র রেখায় ১৩ ইত্যাদি লিখিবে। যাহার জন্মনক্ষত্র যে গ্রহের রেখায় আছে সেই গ্রহ সে ব্যক্তির ১ম বর্ষপতি, ২য় গ্রহ দ্বিতীয়বর্ষপতি ইত্যাদি নিয়মে বর্ষপতি নিশ্চয় করিয়া নিম্নলিখিত বর্ষফল বলিবে। ৪। ৫।

রবি-বর্ষের ফল।—দেশভ্রমণ, সন্তাপ, রোগ, দুর্গমপথে সঙ্কট, শোক ও ভয় হইয়া থাকে। ৬।

চন্দ্রের বর্ষে,—সন্তোষ, শরীরপুষ্টি, সুখ ও সম্পত্তি, আরোগ্য ও ধনপুত্র সুখ হয়। ৭।

ভৌমে সদা কার্য্যহানিঃ ক্রূরকর্ম্মণি যোজনম্ ।
চর্ম্মরোগো ভবেত্তত্র সন্তাপশ্চ দিনে দিনে ॥ ৮ ॥
বুধে বোধশ্চ কার্য্যঞ্চ কন্যালাভো মহাসুখম্ ।
রাজসম্মান-ভাগ্নিত্যং ধনলাভো দিনে দিনে ॥ ৯ ॥
জীবে বিদ্যা সুখং মানং লোকপূজা ধনাগমঃ ।
সর্ব্বাঙ্গাভরণং কণ্ঠে স্বর্ণহার-বিভূষণম্ ॥ ১০ ॥

---

মিশ্রফলা দশা সা পুংসাং পরার্দ্ধে তু তি শোভনা স্যাৎ ॥" স্বক্ষ স্বমিত্রোচ্চগৃহস্থিতানাং নীচারিভাগস্থিতখেচরাণাম্ । পূর্ব্বে বিভাগে তু শুভা ভবেৎ সা দশা পরার্দ্ধে মনুজস্য মিশ্রা ॥ ভাগো নবাংশঃ ॥ ৮ ॥

---

মঙ্গলের বর্ষে,—কার্য্যহানি, অসৎকার্য্যে প্রবৃত্তি, রক্তদূষিত চর্ম্মরোগাদি এবং সন্তাপ হয় । ৮ ।

বুধের বর্ষে,—জ্ঞানবিকাশ, সৎকার্য্য, বিবাহ, বিশেষসুখ, রাজসম্মান ও নিত্য ধনাগম হইয়া থাকে । ৯ ।

বৃহস্পতির বর্ষে,—বিদ্যালাভ, সুখ, সম্মান, লোকের প্রীতিভাজন, ধনো-

কেতুপতাকী-চক্র ।



শুক্রে পৌরুষমাপ্নোতি পুষ্টিকর্ম্ম সুখানি চ।
মুক্তা-রত্ন-প্রবালঞ্চ রাজ-সম্মানমেব চ ॥ ১০ ॥
শনী রোগভয়ং শোকং বন্ধনং ভয়মেব চ।
অর্থহানিং কুবাক্যঞ্চ প্রাণনাশং করোতি চ ॥ ১২ ॥
রক্তস্রাবো ভবেদঙ্গে রাহৌ দ্বেষো জনস্য চ।
বিদেশগমনঞ্চৈব বহ্নিবারিভয়ং ভবেৎ ॥ ১৩ ॥

---

পার্জ্জন, বিবিধ অলঙ্কার দ্বারা শরীরমণ্ডন, কণ্ঠে স্বর্ণহার ধারণ হইয়া থাকে। ১০।

শুক্র-বর্ষে,—খ্যাতি, পুষ্টিকার্য্য, সুখভোগ, মুক্তারত্ন-প্রবালাদি-লাভ, রাজসম্মান। ১১।

শনির বর্ষে,—রোগভয়, শোক, বন্ধন, ভয়, অর্থহানি, কুবাক্যশ্রবণ ও প্রাণনাশ হইয়া থাকে। ১২।

রাহুর বর্ষে,—রক্তস্রাব, লোকের বিদ্বেষভাজন, বিদেশগমন, অগ্নি ও জলভয় হইয়া থাকে। ১৩।

---

কেতুপতাকী-চক্র।

| র | চ | ম | বু | শ | রৃ | রা | কে | শু |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| ২১ | ২২ | ২৩ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ১ | ২ |

কেতুকুণ্ডলী-চক্র।

| বু | ম | কে | বৃ | চ | কে | শু | রা | কে | শ | র | কে |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৩ | ৬ | | ১০ | ১৩ | | ১৭ | ২০ | | ২৩ | ২৬ | |
| ৪ | ৭ | ৯ | ১১ | ১৪ | ১৬ | ১৮ | ২. | ২ | ২৪ | ২৭ | ১ |
| ৫ | ৮ | | ১২ | ১৫ | | ১৯ | ০ | | ২৫ | ১ | |

রাজকার্য্যভয়ং চৌর্য্যং গৃহদাহশ্চ বন্ধনম্।
কেতোর্ব্বর্ষে ভবেদ্বাতস্তেষামন্তর্দ্দিনানি তু ॥ ১৪ ॥

অথান্তর্ব্বর্ষগণঃ—

দিনত্রয়ং বিংশদণ্ডান্ স্বদশাভিঃ প্রপূরয়েৎ।
বর্ষেশ্বরাৎ সমারভ্য নাক্ষত্রিকবিধানতঃ ॥

রবের্নখাশ্চন্দ্রমসঃ খ-বাণাঃ কুজেঽষ্টযুগ্মে বিদি ষট্ চ পঞ্চকম্।
শনেগুর্ণাগ্নী গুরুতোঽগ্নিকালৌ রাহোঃ খবেদা ভৃগুতঃ খশৈলাঃ ॥১৫

---

কেতুর বর্ষে,—রাজকার্য্যে ভয়, চৌর্য্যদোষ, গৃহদাহ, বন্ধন ও বাতরোগ হয়। ১৪।

অনন্তর অন্তর্ব্বর্ষগণ কথিত হইতেছে। তিন দিন ২০ বিশ দণ্ডকে বর্ষপতি গ্রহের দশাবর্ষ সংখ্যা দ্বারা গুণ করিলে যাহা হইবে তত্তদিন সে গ্রহের অন্তর্বর্ষ-গণ হইবে। বর্ষপতিগ্রহ হইতে ক্রমশঃ অন্যান্য গ্রহ অন্তর্ব্বর্ষের অধিপতি হইবে। যেমন ৩।২০ তিন দিন বিশদণ্ডকে রবির দশা বর্ষ ৬ দ্বারা গুণ করিলে ২০ বিশদিন হইল। রবির বর্ষ ২০ বিশদিন রবির অন্তর্বর্ষগণ, পরে চন্দ্রের ৫০ পঞ্চাশদিন (একমাস বিশদিন) মঙ্গলের ২৮ দিন, বুধের ৫৬ দিন (১।২৬ দিন) শনির ৩৩ দিন (১৩ দিন) বৃহস্পতির ৬৩ দিন (২।৩ দিন) রাহু ও কেতুর ৪০ দিন (১।১০ দিন) তাহার মধ্যে রাহুর ২০ ও কেতুর ২০ দিন। শুক্রের ৭০ (২।১০ দিন) দিন অন্তর্ব্বর্ষগণ হইয়া থাকে। ১৫।

গুরুকুণ্ডলী-চক্র

| বু | বৃ | শু | শ | রা | র | ম | কে | চ |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ | ৯ | ১০ | ১১ |
| ১২ | ১৩ | ১৪ | ১৫ | ১৬ | ১৭ | ১৮ | ১৯ | ২০ |
| ২১ | ২২ | ২২ | ২৪ | ২৫ | ২৬ | ২৭ | ১ | ২ |

রাহোরিত্যেকদেহত্বাৎ কেতুপরমপি তেন রাহুকেত্বোর্বিংশতি-বিংশতিরিতি বর্ষফলম্ ॥ ১৬ ॥

**দ্বিপাপাদিযোগঃ।**

লগ্নে দ্বিপাপে পতিতস্ত্রিপাপে সঙ্করোঽধমঃ।
আত্মহা স্যাচ্চতুষ্পাপে ভবেদেকে তু বাচ্যতা ॥ ১৭ ॥
বর্গোত্তমগতে চন্দ্রে চতুরাদিভিরীক্ষিতে।
রাজযোগো বিলগ্নে বা রাজ্যদাতা বলী গ্রহঃ ॥
কুলতুল্যঃ কুলশ্রেষ্ঠো বন্ধুমান্যো ধনী সুখী।
ক্রমান্নৃপসমো ভূপ একাদ্যৈঃ স্বগৃহস্থিতৈঃ ॥ ১৮ ॥

---

লগ্নে দ্বিপাপগ্রহাদিযোগফলং দর্শয়তি লগ্নে দ্বিপাপে পতিত ইত্যাদি। শুভদৃষ্টিযোগ-হীনপাপদ্বয়ে লগ্নে সতি পাপকর্ম্মণা সমাজচ্যুতো ভবতি, প্রায়শ্চিত্তানুষ্ঠানপুরঃসরং সমাজ-গৃহীতশ্চ স্যাৎ। ত্রিপাপযোগে তু সঙ্করোঽধমঃ প্রতিলোমজসঙ্করতুল্যঃ স্যাৎ, প্রায়-শ্চিত্তানুষ্ঠানেঽপি ব্যবহারবিরোধিকায়াঃ শঙ্কেরনপুচ্ছেদাৎ সামাজিকৈরব্যবহার্য্যঃ স্যাদিতি ভাবঃ। বাচ্যতা লোকনিন্দনীয়তা ॥ ১৭ ॥

রাজযোগমাহ বর্গোত্তমেত্যাদি। চররাশেঃ প্রথমনবাংশঃ স্থিররাশেঃ পঞ্চমনবাংশো দ্ব্যাত্মকরাশের্নবমনবাংশো বর্গোত্তম ইতি খ্যাতস্তস্মিন্নবাংশে চন্দ্রে গতে বিলগ্নে বা গতে চতুরাদিভির্গ্রহৈশ্চন্দ্রে দৃষ্টে বিলগ্নে বা দৃষ্টে রাজযোগঃ স্যাদিত্যর্থঃ। রাজযোগকারকাণাং

---

রাহু ও কেতুর এক শরীর হেতু ৪০ দিনকে ২ ভাগ করিয়া ২০ দিন রাহুর ও ২০ বিশদিন কেতুর অন্তর্ব্বর্ষগণ হইবে। ১৬।

লগ্নে দ্বিপাপগ্রহাদি-ফল যথা;—লগ্নে দুইটি পাপগ্রহ থাকিলে পতিত, তিনটি পাপগ্রহ থাকিলে অধম সঙ্করজাতিতুল্য, ও চারিটি পাপগ্রহ থাকিলে আত্মহত্যাকারী হয় এবং একটি পাপগ্রহ থাকিলে লোকের নিকট নিন্দনীয় হইয়া থাকে। ১৭।

রাজযোগ যথা;—চররাশির ১ম নবাংশ, স্থিররাশির ৫ম নবাংশক, দ্ব্যাত্মক-রাশির ৯ম নবাংশে চন্দ্র বা লগ্ন অবস্থিত হইয়া চন্দ্র ভিন্ন চারিটি বা তাহার অধিক গ্রহকর্ত্তৃক দৃষ্ট হইলে রাজযোগ হয়। উক্ত রাজযোগকারক গ্রহের মধ্যে যে গ্রহ সর্ব্বাপেক্ষায় বলবান্ তাহার দশাকালে রাজ্যলাভ হয়। গ্রহ-

অথ বোশ্যাদিযোগঃ।

সূর্য্যাদ্‌ ব্যয়গৈর্বেবাশির্দ্বিতীয়গৈশ্চন্দ্রবর্জ্জিতৈর্বেবশিঃ।
উভয়স্থিতৈর্গ্রহৈন্দ্রেরুভয়চরী নামতঃ কথিতা॥ ১৯॥

অথানফাদিযোগঃ।

রবিবর্জ্জং দ্বাদশগৈরনফা চন্দ্রাদ্‌ দ্বিতীয়গৈঃ সুনফা।
উভয়স্থিতৈর্দুরধুরা কেমুদ্রুমসংজ্ঞিতোঽন্যঃ॥ ২০॥

অথ বোশ্যাদিফলম্‌—

মন্দদৃগস্থিরবচনঃ পরিভূত-পরিশ্রমো ভবেদ্‌ বোশৌ।
উদ্‌-ঘুটবচাঃ স্মৃতিমান্‌ স্তব্ধগতিঃ সাত্ত্বিকো ভবেদ্‌ বেশৌ॥

মধ্যে যো গ্রহো বলবান্‌ ভবতি স বলী গ্রহো রাজাদাতা, তস্য গ্রহস্য দশায়াং রাজ্যলাভঃ স্যাদিতি ভাবঃ। রাজ্যলাভস্তু রাজবংশোৎপন্নানাং বোধ্যঃ। অন্যেষাং প্রভুত্বসম্মান-যশঃপ্রতিষ্ঠাসৌভাগ্যাদিকং ভবেদিতি জ্ঞেয়ম্‌॥ ১৮॥

দিগের স্বগৃহস্থিতি-ফল যথা:— একটি গ্রহ স্বগৃহে থাকিলে জাতক কুলতুল্য, ২টি গ্রহ (বলবান হইয়া) স্বগৃহে থাকিলে কুলশ্রেষ্ঠ, এইরূপ ৩টিতে বন্ধুমান্য, ৪টিতে ধনী, ৫টিতে সুখী এবং ৬টি গ্রহ স্বগৃহে বলবান্‌ হইলে জাতক রাজতুল্য সম্ভ্রমশালী ও ৭টি গ্রহ স্বগৃহে থাকিলে ভূপতি হয়। ১৮।

অনন্তর বোশি, বেশি ও উভয়চরীযোগ কথিত হইতেছে। রবির দ্বিতীয়-স্থানে চন্দ্র ভিন্ন গ্রহ থাকিলে বোশিযোগ, রবির দ্বাদশে চন্দ্র ভিন্ন গ্রহ থাকিলে বেশিযোগ ও রবির উক্ত উভয়স্থানে চন্দ্র ভিন্ন গ্রহ থাকিলে উভয়চরীযোগ হইবে। ১৯।

অনন্তর অনফাদিযোগ কথিত হইতেছে। চন্দ্রের দ্বাদশস্থানে রবি ভিন্ন গ্রহ থাকিলে অনফাযোগ, চন্দ্রের ২য় স্থানে রবি ভিন্ন গ্রহ থাকিলে সুনফাযোগ, উক্ত উভয়স্থানে ঐরূপ গ্রহ থাকিলে দুরধুরাযোগ হয়। উক্ত স্থান-দ্বয়ের কোনস্থানে রবিভিন্ন গ্রহ না থাকিলে কেমুদ্রুমযোগ হইবে। ২০।

সুভগো বহুভৃত্যধনো বন্ধুনামাশ্রয়ো নৃপতিতুল্যঃ।
নিত্যোৎসাহী হৃষ্টো ভুনক্তি ভোগানুভয়চর্য্যাম্ ॥ ২

অথানফাদি ফলম্—

সচ্ছীলং বিষয়সুখান্বিতং প্রভুং খ্যাতিযুক্তমনফায়াম্।
সুনফায়াং ধীধনকীর্ত্তিযুক্তমাত্মার্জ্জিতৈশ্বর্য্যঞ্চ ॥
বহুভৃত্যকুটুম্বারম্ভমুদ্বিগ্নচিত্তমপি দৌরধুরে।
ভৃতকং দুঃখিনমধনং জাতং কেমুদ্রুমে বিদ্যাৎ ॥ ২২ ।

কেমুদ্রুমফলং গ্রন্থান্তরে—"যোগে কেমুদ্রুমে প্রাপ্তে যস্মিন্ কস্মিংশ্চ জাতকে। রাজযোগা বিনশ্যন্তি হরিং দৃষ্ট্বা যথা দ্বিপাঃ॥ কেমুদ্রুমযোগভঙ্গমাহ—জন্মকালে যদা চন্দ্রঃ সর্ব্বগ্রহনিরীক্ষিতঃ। কেমুদ্রুমবিনাশঃ স্যাদ্রাজযোগঃ প্রকীর্ত্তিতঃ॥ জ্যোতির্নিবন্ধে—নিশাকরে কেন্দ্রগতে ভৃগৌ বা জীবেক্ষিতেনৈব দরিদ্রযোগঃ। শুভান্বিতে বা শুভমধ্যগেহস্মৌ জীবেক্ষিতে নৈব দরিদ্রযোগঃ॥ জাতকাভরণে,—চতুর্ষু কেন্দ্রেষু ভবন্তি খেটা দুষ্টোঽপি কেমুদ্রুমযোগ এষঃ। বিহায় কেমুদ্রুমজাং নিতান্তং কল্পদ্রুমঃ স্যাৎ কিল সৎফলাপ্তৌ॥ ভৃতকং পরান্নপ্রতিপালিতমিত্যর্থঃ ॥ ২২ ॥

---

অনন্তর বোশি প্রভৃতিযোগ-ফল কথিত হইতেছে। বোশিযোগে জাতবালক ক্ষুদ্রচক্ষু, অস্থিরবাক্য ও পরিশ্রমসহিষ্ণু হয়। বেশিযোগে জাতব্যক্তি উচ্চৈঃস্বরে বাগ্‌বিন্যাসকারী, স্মরণশক্তিসম্পন্ন, ধীরগমনশীল ও সাত্ত্বিক প্রকৃতি হয় এবং উভয়চরীযোগে জন্মগ্রহণ করিলে, সৌভাগ্যশালী, বহুভৃত্য ও ধনসম্পন্ন, বন্ধুদিগের আশ্রয়দাতা, নৃপতুল্য, নিত্য উৎসাহ ও সন্তোষযুক্ত এবং বিবিধ সুখভোগী হয়। ২১।

অনফাদিযোগ-ফল যথা;—অনফাযোগে জাতব্যক্তি, সৎস্বভাব, বিষয়সুখযুক্ত, প্রভু ও খ্যাতিযুক্ত হয়। সুনফাযোগে জন্ম হইলে জাতক বুদ্ধিমান্ ধনমান্ কীর্ত্তিযুক্ত, স্বোপার্জ্জিতধনে ঐশ্বর্য্যশালী এবং দুরধুরাযোগে বহুভৃত্য ও কুটুম্বযুক্ত বহুবিধ সৎকার্য্যকারী ও উদ্বিগ্নচিত্ত হইয়া থাকে এবং কেমুদ্রুমযোগে জন্মগ্রহণ করিলে জাতক পরান্ন দ্বারা আত্মভরণ করিবে, দুঃখী ও ধনহীন হইবে। কেমুদ্রুমযোগভঙ্গের বচন টীকায় দেখুন। ২২।

লগ্নাদতীব বসুমান্ বসুমান্ শশাঙ্কাৎ
সৌম্যগ্রহৈরুপচয়োপগতৈঃ সমস্তৈঃ।
দ্বাভ্যাং সমোঽল্পবসুমাংশ্চ তদূনতায়া-
মন্যেষু সৎস্বপি ফলেষ্বিদমুৎকটেন॥

লগ্নচন্দ্রয়োরুপচয়স্থশুভগ্রহৈর্ব্বিত্তজ্ঞানম্॥ ২৩॥

অধম-সম-বরিষ্ঠান্যর্ক-কেন্দ্রাদিসংস্থে
শশিনি বিনয়বিত্ত-জ্ঞান-ধী-নৈপুণানি।
অহনি নিশি চ চন্দ্রে স্বাধিমিত্রাংশকে বা
সুরগুরু-সিত-দৃষ্টে বিত্তবান্ স্যাৎ সুখী চ॥

সূর্য্যকেন্দ্রাদিস্থানত্রয়স্থচন্দ্রবশেন বিনয়াদীনামধমাদিনির্ণয়ঃ॥ ২৪॥

প্রায়ঃ শুভাঃ সমেতা ধনভোগযশোঽন্বিতং ভূপতি-জুষ্টম্।
পাপাশ্চ দুঃখতপ্তং কুর্ব্বন্ত্যধনং সুদুর্ভগং দীনম্॥

---

লগ্নাদতীবেত্যাদি। লগ্নাৎ শশাঙ্কাদ্বা সমস্তশুভগ্রহৈরুপচয়গতৈস্ত্রিষষ্ঠদশলাভগৈরিত্যর্থঃ। 'বসুমান্' বিত্তশালী ভবতি। দ্বাভ্যাং শুভাভ্যাম্ উপচয়গতাভ্যাং সমবিত্তশালী একস্মিন্ শুভে গ্রহে লগ্নচন্দ্রয়োরন্যতরস্মাদুপচয়স্থে সামান্যবিত্তশালী ভবতীত্যর্থঃ॥ ২৩॥

'স্বাধিমিত্রাংশকে' স্বনবাংশে অধিমিত্রনবাংশকে বা ইত্যর্থঃ॥ ২৪॥

---

ধনবান্‌যোগ যথা;—লগ্ন বা চন্দ্র হইতে ৩।৬।১০।১১ স্থানে সমস্ত শুভগ্রহ অবস্থান করিলে জাতক বিশেষ ধনশালী হয়। দুইটি শুভগ্রহ ঐরূপে অবস্থান করিলে মধ্যমপ্রকার বিত্তশালী হইবে। একটি শুভগ্রহ ঐরূপে অবস্থান করিলে অল্প-বিত্তশালী হয়। ২৩।

অধম বিনয়াদি-জ্ঞান যথা;—রবির কেন্দ্র স্থানে চন্দ্র অবস্থান করিলে জাতকের বিনয়, বিত্ত, জ্ঞান বুদ্ধি ও নিপুণতা নিকৃষ্ট হইবে এবং রবির পণফর স্থানে (২।৫।৮।১১শে) চন্দ্র অবস্থান করিলে জাতকের বিনয়াদি মধ্যমপ্রকার হইবে। রবির আপোক্লিমে (৩।৬।৯।১২শ স্থানে) চন্দ্র অবস্থান করিলে জাতকের বিনয়, বিত্ত, জ্ঞান, ধীশক্তি ও নিপুণতা উৎকৃষ্ট হইয়া থাকে। ২৪।

শুভগ্রহগণ পরস্পর মিলিত হইলে জাতক প্রায়ই ধনভোগী, যশোযুক্ত ও রাজসম্মান-ভাজন হইয়া থাকে এবং পাপগ্রহগণ পরস্পর মিলিত হইলে জাতক

## অথ লগ্নে গ্রহদৃষ্টিফলম্।

বুধ-গুরু-ভার্গব-দৃষ্টে বিদ্বান্ দীর্ঘায়ুরর্থপরিপূর্ণঃ।
সুবচাঃ সুশরীর-ধরঃ সুত-ধন-সৌখ্যান্বিতঃ খ্যাতঃ॥
রবি-শনি-লোহিত-দৃষ্টে জাতো মলিনোঽলসশ্চ রোগার্ত্তঃ।
নির্ধনো বিরূপদেহঃ প্রৈষ্যো মূঢ়ঃ খলোঽতিদীনশ্চ॥ ২৫॥
জীবেক্ষিতঃ পণ্ডিত-শান্ত-মূর্ত্তির্ব্বেদার্থ-শাস্ত্রাগম-পারদৃষ্টিঃ।
দীর্ঘায়ুরত্যন্তশুচিঃ সুশীলো জাতঃ সুপূর্ণাং ভজতে বিভূতিম্।
যং পশ্যতি ভৃগুতনয়ো লগ্নে জন্মনি কটাক্ষমাত্রেণ।
সোঽরিকুলাচল-কুলিশঃ কুৎসিত-বংশজোঽপি রাজা স্যাৎ॥ ২৬
শান্তাত্মা চিরজীবী চ সুশীলোঽপি বহুপ্রজঃ।
শোভনাঙ্গো মহাপ্রাজ্ঞশ্চন্দ্রদৃষ্টো ভবেন্নরঃ॥
দ্ব্যাদিগ্রহসংদৃষ্টং প্রায়েণ শুভাবহং ভবতি লগ্নম্।
একেনাপি শুভেন ন চ পাপৈরিষ্যতে সদ্ভিঃ॥ ২৭॥

প্রায়ই দুঃখভোগী, দরিদ্র, দীন ও অতিদুর্ভগ হইয়া থাকে। অনন্তর লগ্নে গ্রহ-দৃষ্টিফল কথিত হইতেছে। জন্মলগ্নের প্রতি বুধ, বৃহস্পতি, শুক্র এই তিনটি গ্রহের দৃষ্টি থাকিলে জাতক বিদ্বান্, দীর্ঘায়ু, ধনশালী, প্রিয়ভাষী, সুন্দরদেহ, পুত্র ও ধনসুখানুভবকারী ও খ্যাতিযুক্ত হইয়া থাকে। রবি শনি ও মঙ্গলের দৃষ্টি থাকিলে জাতক কুটিলাত্মা, আলস্যযুক্ত, রোগপীড়িত, ধনহীন, কুৎসিতদেহ, পরাধীন, মূঢ়চিত্ত, খলস্বভাব ও দীনভাবাপন্ন হয়। ২৫।

লগ্নে বলবান্ কেবল বৃহস্পতির দৃষ্টি থাকিলে জাতক পণ্ডিত, শান্তমূর্ত্তি, বেদ, অর্থনীতি, আগমশাস্ত্রের পারদর্শী, দীর্ঘায়ুঃ, অত্যন্ত পবিত্রস্বভাব, সুশীল ও পূর্ণ-বিভূতিযুক্ত হয়। যাহার জন্মলগ্নে বলবান্ শুক্রের দৃষ্টি থাকিবে সে জাতক শত্রুগণের দর্পচূর্ণ করে এবং হীনবংশে জন্মগ্রহণ করিলেও রাজতুল্য ক্ষমতাশালী হয়। ২৬।

লগ্নে চন্দ্রদৃষ্টি-ফল। লগ্নে চন্দ্রের দৃষ্টি থাকিলে জাতকের শরীর সুন্দর হয় এবং জাতক শান্তপ্রকৃতি, দীর্ঘায়ুঃ, সুশীল, বহুসন্ততিযুক্ত ও বুদ্ধিমান্ হয়।

লগ্নে সর্ব্বগ্রহৈর্দৃষ্টে নৃপতুল্যোঽথবা ভবেৎ।
শুভক্ষেত্রে ত্বিদং বাচ্যং পাপর্ক্ষে রিষ্টিবর্জ্জিতম্॥
লগ্নে পাপগ্রহে রোগী দুর্ব্বলঃ শত্রুপীড়িতঃ।
শুভেক্ষিতে তু তত্রৈব ভবেৎ পরবধূরতঃ॥ ২৮॥

অথ ক্রমেণ লগ্নদৃষ্টিফলম্।

স্ত্রীজিতো মৃদুবাক্যশ্চ স্থূলশেফাশ্চ শিল্পবিৎ।
সুশীলশ্চ সুরূপশ্চ দুঃখী সূর্য্যাদি-বীক্ষণাৎ॥ ২৯॥

অথ ষড়্‌বর্গ-ফলম্।

সৌম্যগ্রহস্য বর্গে জাতঃ সুখভাগ্বিনীতরুচিরাঙ্গঃ।
ধাধর্ম্মখ্যাতিযুতো বিদ্বান্ দীর্ঘায়ুরতিসুভগঃ॥

---

(চন্দ্র বলবান্ না হইলে কোন ফলই হইবে না জন্মলগ্নে একাধিক গ্রহের দৃষ্টি থাকিলে প্রায়ই শুভফল হয়। বরং একটি শুভগ্রহের দৃষ্টি থাকা ভাল কিন্তু বহুপাপ গ্রহের দৃষ্টি থাকা ভাল নহে)। ২৭।

জন্মলগ্নে সমস্ত গ্রহের দৃষ্টি থাকিলে জাতক রাজতুল্য সৌভাগ্যশালী হয়। শুভগ্রহের ক্ষেত্রস্থিত লগ্নে পূর্ব্বোক্ত রাজযোগ হইবে, কিন্তু পাপক্ষেত্রগত লগ্নে ঐ যোগ হইলে, জাতক কেবল রিষ্টদোষবিহীন হইবে। লগ্নে পাপগ্রহের ফল। লগ্নে পাপগ্রহ থাকিলে জাতক রোগী হয় এবং শত্রুপীড়িত ও দুর্ব্বল হয়। ঐ পাপগ্রহের প্রতি শুভদৃষ্টি থাকিলে জাতক পরস্ত্রীর প্রতি আসক্ত হইয়া থাকে। (লগ্নপতি পাপ হইলেও দূষণীয় হইবে না এবং বলবান্ পাপগ্রহ থাকিলে জাতক রোগী হইবে না)। ২৮।

ক্রমে লগ্নদৃষ্টি-ফল;—লগ্নে কেবল রবির দৃষ্টি থাকিলে জাতক জিতেন্দ্রিয়, চন্দ্রের দৃষ্টিতে মৃদুভাষী, মঙ্গলের দৃষ্টিতে স্থূলশিশ্ন, বুধের দৃষ্টিতে শিল্পবিৎ, বৃহস্পতির দৃষ্টিতে সুশীল, শুক্রের দৃষ্টিতে সুন্দরদেহ এবং শনির দৃষ্টি থাকিলে জাতক দুঃখী হইয়া থাকে। ২৯।

অনন্তর ষড়্‌বর্গফল কথিত হইতেছে। শুভগ্রহের ক্ষেত্র, হোরা, দ্রেক্কাণ, নবাংশ, দ্বাদশাংশ, ত্রিংশাংশে যাহার জন্ম হইবে, সে জাতক সুখী, বিনয়ী,

জাতশ্চ পাপবর্গে দুঃখী মলিনোঽলসশ্চ রোগার্ত্তঃ।
প্রৈষ্যঃ খলোঽতিদীনো মূর্খস্তেনোঽর্থহীনশ্চ ॥ ৩০ ॥

অথ জাতকচক্রম্।

যুদ্ধজয়ার্ণবে—

যস্মিন্নৃক্ষে স্থিতো ভানুস্তদাদিত্রীণি মস্তকে।
মুখে ত্রীণি তথা দ্বে ভে স্কন্ধয়োর্ভুজয়োরুভে ॥
দ্বে হস্তয়োঃ পঞ্চ হৃদি নাভাবেকং তথা গুদে।
তথা জানুযুগে দ্বে দ্বে পাদয়োর্জলবিং ন্যসেৎ ॥ ৩১ ॥
চরণর্ক্ষেষু যো জাতঃ সোঽল্পায়ুর্ভবতি প্রিয়ে।
জানুনোর্ভ্রমণাসক্তো গুহ্যে স্যাৎ পারদারিকঃ।
নাভৌ স্বল্পধনো দেবি হৃদয়ে স্যান্মহাধনঃ।
পাণ্যোর্জাতো ভবেচ্চৌরো ভুজয়োর্দুঃখভাজনম্ ॥
স্কন্ধয়োর্ভোগভোগী চ মুখে ধর্ম্মরতো ধনী।
মূর্দ্ধ্নি রাজা ভবেদ্ দেবি বালানাং জন্মতো বদেৎ ॥ ৩২ ॥

---

সুন্দরদেহধারী, বুদ্ধিমান্, ধর্ম্মশীল, খ্যাতিসম্পন্ন বিদ্বান্, দীর্ঘায়ুঃ ও সৌভাগ্যশালী হয় এবং পাপগ্রহের ক্ষেত্র হোরাদি ষড়্বর্গে জন্মগ্রহণ করিলে দুঃখী মলিনাত্মা, আলস্যযুক্ত, রোগপীড়িত, পরাধীন, খলপ্রকৃতি, অতিদীন, মূর্খ, চৌর ও অর্থহীন হয়। ৩০।

অনন্তর জাতক-চক্র কথিত হইতেছে। যে নক্ষত্রে জন্মকালে রবি অবস্থান করিবে সে নক্ষত্র হইতে ক্রমে তিন নক্ষত্র, জাতক চক্রের মস্তকে লিখুন। এইরূপ ক্রমে মুখে ৩ দুই স্কন্ধে ২ ভুজদ্বয়ে ২ হস্তদ্বয়ে ২ হৃদয়ে ৫ নাভিতে ১ গুহ্যদেশে ১ দক্ষিণজানুতে ২ বামজানুতে ২ দক্ষিণপাদে ২ বামপাদে ২ নক্ষত্র লিখিয়া নিম্নলিখিত মতে ফল নির্দ্দেশ করুন। ৩১।

জাতকচক্রের চরণস্থ নক্ষত্রে জন্মগ্রহণ করিলে জাতক অল্পায়ুঃ হয়। জানুস্থিতনক্ষত্রে ভ্রমণশীল, গুহ্যস্থনক্ষত্রে, পরস্ত্রীরত, নাভিস্থনক্ষত্রে অল্পধন, হৃদয়স্থনক্ষত্রে বিশেষরূপে ধনী, হস্তের নক্ষত্রে চৌর, বাহুর নক্ষত্রে দুঃখভাজন,

স্বরোদয়ে—

মুখে শীর্ষে শতং বর্ষং নবতিঃ স্কন্ধয়োর্দ্বয়োঃ।
পঞ্চাশীতির্হৃদি প্রোক্তা হস্তয়োঃ সপ্ততিঃ ক্রমাৎ॥
বাহ্বোঃ ষট্‌ষষ্টিবর্ষাণি গুহ্যে ষট্‌ষষ্টিকা ক্রমাৎ।
পঞ্চাশজ্জানুনোঃ পাদে নির্ধনশ্চাল্পজীবনঃ॥ ৩৩॥

চতুরাদিভির্গ্রহৈঃ প্রব্রজ্যাযোগঃ—

চতুরাদিভিরেকস্থৈঃ প্রব্রজ্যাং স্যাৎ গ্রহঃ করোতি বলী।
বহুবীর্য্যৈস্তা বহ্বাঃ প্রথমা বীর্য্যাধিকস্যৈব॥ ৩২॥

অথ প্রব্রজ্যাযোগং দর্শয়তি চতুরাদিভিরিত্যাদি। যস্মিন্ কস্মিংশ্চিদ্রাশৌ চতুর্ভিঃ পঞ্চভিঃ ষড়্ভির্ব্বা গ্রহৈঃ সম্মিলিতৈঃ সদ্ভিস্তেষাং যো বলী গ্রহঃ স স্বাং স্বকীয়াং প্রব্রজ্যাং করোতি সূচয়তীতি ভাবঃ। 'বহুবীর্য্যৈঃ' বহুভির্ব্বলযুক্তৈস্তাঃ' প্রব্রজ্যাঃ, বহ্বাঃ বহুবিধা ভবন্তীত্যর্থঃ। কিন্তু সর্ব্বাপেক্ষয়াধিকবলস্য গ্রহস্য প্রথমা প্রব্রজ্যা স্যাৎ ততো বলানুসারেণ ক্রমশো ভবতি প্রব্রজ্যা॥ ৩৪॥

স্কন্দদেশের নক্ষত্রে ভোগী, মুখের নক্ষত্রে ধার্ম্মিক এবং মস্তকের নক্ষত্রে জন্মগ্রহণ করিলে জাতক সৌভাগ্যশালী হয়। ৩২।

জাতক-চক্রে আয়ুর্দ্দায়;—মুখ ও মস্তকের নক্ষত্রে যাহার জন্ম হয়, সে শতবর্ষ আয়ুঃপ্রাপ্ত হইবে। স্কন্দদেশের নক্ষত্রে ৯০ বর্ষ, হৃদয়ের নক্ষত্রে ৮৫ বর্ষ, হস্তের নক্ষত্রে ৭০ বর্ষ, বাহুর নক্ষত্রে ৬৬ বর্ষ, গুহ্যদেশের নক্ষত্রে ৬৬ বর্ষ, জানুস্থনক্ষত্রে ৫০ বর্ষ আয়ুর্দ্দায় হয় এবং পায়ের নক্ষত্রে জন্মগ্রহণ করিলে নির্ধন ও অল্পায়ুঃ হয়। ৩৩।

অনন্তর প্রব্রজ্যাযোগ কথিত হইতেছে।—বলবান্ চারিটি ৫টি বা ৬টি গ্রহ একরাশিস্থ হইলে সন্ন্যাসযোগ হয়। ঐ সমুদায় গ্রহের মধ্যে যে গ্রহ বলবান্ জাতক সে গ্রহ-নির্দ্দিষ্ট প্রব্রজ্যা প্রাপ্ত হইবে। বহু গ্রহ বলবান্ হইলে বহু প্রকার প্রব্রজ্যা হইবে। কিন্তু সর্ব্বাপেক্ষায় অধিক বলযুক্ত গ্রহ-নির্দ্দিষ্ট প্রব্রজ্যা প্রথমে হইবে পরে গ্রহের বলানুসারে পর পর প্রব্রজ্যা গ্রহণ করিবে। ৩৪।

গ্রহৈঃ প্রব্রজ্যাযোগে তেষাং মধ্যে যো বলী স স্বাং প্রব্রজ্যাং করোতীত্যর্থঃ ॥

তাপস-বৃদ্ধ-শ্রাবক-রক্তপটা-জীবি-ভিক্ষু-চরকাণাম্ ।
নির্গ্রন্থানাঞ্চার্কাৎ পরাজিতৈঃ প্রচ্যুতির্ব্বলিভিঃ ॥
রবিস্তপস্বী চন্দ্রো বৃদ্ধঃ সন্ন্যাসীত্যাদি জ্ঞেয়ম্ ।

ইতি প্রব্রজ্যানির্ণয়ঃ ॥ ৩৫ ॥

অথ লগ্নস্থগ্রহফলম্ ।

লগ্নে সূর্য্যেঽক্ষিরোগী শশিনি বলযুতে রূপবান্ বিত্তযুক্তো
ভৌমে ব্যঙ্গঃ সুবাগ্মী শশধরতনয়ে সর্ব্বশাস্ত্রার্থবেত্তা ।

---

রবিস্তাপসঃ সূর্য্যগণপতিশক্তিগায়ত্র্যুপাসকস্তপস্বী সন্ন্যাসী। চন্দ্রো বৃদ্ধশ্রাবকঃ সন্ন্যাসী। কুজো রক্তবস্ত্রধারী পাশুপতধর্ম্মাবলম্বী সন্ন্যাসী। বুধ আজীব, সন্ন্যাসী জীবিকানির্ব্বাহায় সন্ন্যাসবেশঃ প্রতারকবিশেষঃ। গুরুর্ভিক্ষুঃ সন্ন্যাসী স চ একদণ্ডী ত্রিদণ্ডী যতিবানপ্রস্থশ্চ। শুক্রশ্চরকসন্ন্যাসী স চ বৈষ্ণবসম্প্রদায়ভুক্ত ইতস্ততঃ পর্য্যটনকারী। শনির্নিগ্রন্থসন্ন্যাসী স চ পাষণ্ডব্রতনিরতো দিগম্বরো ভক্ষ্যাভক্ষ্য-বিচারহীনঃ ॥ ৩৫ ॥

---

রব্যাদি-গ্রহের প্রব্রজ্যা-লক্ষণ। সূর্য্য, গণেশ, দুর্গা, গায়ত্রীর উপাসক তপস্বী সন্ন্যাসীর অধিপতি রবি। বুদ্ধশ্রাবক (ভস্মধূলিমণ্ডিত দেহ শৈব সন্ন্যাসীর) অধিপতি চন্দ্র। রক্তবস্ত্রধারী (মুণ্ডিত মস্তক, স্বেচ্ছাচার-পরায়ণ) সন্ন্যাসীর অধিপতি মঙ্গল। আজীবী (যাহারা জীবিকার জন্য সন্ন্যাসী বেশ ধারণ করিয়া ঔষধ ও মন্ত্রাদি দ্বারা লোকের অর্থাপহরণ করে) সন্ন্যাসীর অধিপতি বুধ। ভিক্ষু-সন্ন্যাসীর (একদণ্ডী ত্রিদণ্ডী যতি পরমহংস বানপ্রস্থ) অধিপতি বৃহস্পতি। চরক সন্ন্যাসীর (বৈষ্ণব-সম্প্রদায়-ভক্ত পরস্ত্রী-লোলুপ পর্য্যটনশীল) অধিপতি শুক্র। নির্গ্রন্থ সন্ন্যাসীর (পাষণ্ডব্রতানুরক্ত দিগম্বর ভক্ষ্যাভক্ষ্য-বিচারহীন) অধিপতি শনি। সন্ন্যাসযোগকারক গ্রহ, গ্রহযুদ্ধে পরাজিত হইলে সে গ্রহ-নির্দ্দিষ্ট প্রব্রজ্যা হইতে জাতক পরিভ্রষ্ট হইয়া থাকে। ৩৫।

লগ্নস্থ-গ্রহ-ফল।—রবি, লগ্নগত হইলে চক্ষুরোগ, বলবান্ চন্দ্র লগ্নে থাকিলে সুন্দরাকৃতি ও বিত্তশালী, এইরূপ মঙ্গলে অঙ্গহীন (ক্ষতরোগে বা অগ্নিদাহ-

জাবে দাতা পবিত্রঃ সুকবিরথ গতে ভার্গবে মণ্ডলেশঃ
সৌরো কণ্ডুতিগাত্রস্তমসি চ নিয়তং বঞ্চিতো ধর্ম্মহীনঃ ॥ ৩৬ ॥

অথ দ্বিতীয়ভাবস্থগ্রহফলম্।

বিত্তেঽর্কে নেত্ররোগী সততগদযুতো রাত্রিনাথে ধনাঢ্যো
ভৌমে নিত্যং প্রবাসী কৃষিকৃতধনবান্ সোমপুত্রে প্রধানঃ।
জীবে লক্ষ্মীপ্রমোদী বিলসতি ভৃগুজে দর্পিতঃ শ্রীনিকেতঃ
সৌরে দীনোঽতি নিত্যং তমসি চ নিয়তং চৌরিকাবিত্তজীবী ॥ ৩৭ ॥

অথ ভ্রাতৃভাবস্থগ্রহফলম্।

ভ্রাতর্য্যর্কে সধর্ম্মঃ স ভবতি নিয়তং ভ্রাতৃহা রাত্রিনাথে
হিংস্রো ভৌমেঽনুজানাং সপদি বধকরো ভূমিকাবৃত্তিজীবী।

অথ তৃতীয়ভাবস্থগ্রহফলম্। ধর্ম্মেণ সহ বর্ত্তমানঃ সধর্ম্মঃ। তৃতীয়গে রবৌ ভ্রাতৃহানিরপি। তথাচ জ্যোতিঃকল্পলতায়াং "সহজভবনসংস্থে ভাস্করে ভ্রাতৃহন্তা"। ভ্রাতৃহা রাত্রিনাথে

জন্য শরীরক্ষাত) ও বাগ্মী, বুধে সর্ব্বশাস্ত্র-বিষয়ে অভিজ্ঞ বৃহস্পতি বলবান্ হইয়া লগ্নগত হইলে দানশীল, পবিত্রচিত্ত ও সুকবি, বলবানশুক্রে মণ্ডলাধিপতি, (সৌভাগ্যশালী কাব্যপ্রিয়, সুরসিক, সুচতুর, নীতিজ্ঞ) হয়। শনি লগ্নস্থ হইলে শরীরে কণ্ডুতিরোগ, (দদ্রুরোগ, চর্ম্মরোগ,) রাহু লগ্নস্থ হইলে বঞ্চিত ও ধর্ম্মহীন হইবে। ৩৬।

দ্বিতীয়ভাবস্থ গ্রহফল।—লগ্নের ২য় স্থানে রবি থাকিলে নেত্ররোগ এবং প্রায়ই রোগযুক্ত থাকে। চন্দ্র ২য়স্থ হইলে ধনবান্, এইরূপ মঙ্গলে প্রবাসী ও কৃষি-কৃতধনে ধনী, বুধে প্রধান, (ধনবান বাগ্মী প্রিয়ভাষী) হয়। ২য়ে বৃহস্পতি থাকিলে সর্ব্বদা অর্থাগমবশতঃ আনন্দযুক্ত, বলবান্ শুক্র ধনস্থানে থাকিলে জাতক অভিমানী ও লক্ষ্মীযুক্ত হয়। ধনস্থানে শনি থাকিলে জাতক দীনভাবাপন্ন (ধনক্ষয় নেত্রপীড়া, কর্কশভাষী) রাহু ধনস্থ হইলে চৌরবৃত্তি দ্বারা ধনোপার্জ্জনকারী (শুভদৃষ্ট বা শুভস্থানস্থ হইলে হীনজাতি দ্বারা অর্থাগম বা ধর্ম্মবিরুদ্ধ কার্য্য দ্বারা অর্থোপার্জ্জন হইবে)। ৩৭।

তৃতীয়স্থ গ্রহের ফল।—তৃতীয়স্থানে রবি থাকিলে জাতক ধার্ম্মিক

যত্তু দ্বিজানুপক্রম্য পৈঠীনসিবচনং—

"দ্বাদশ ষোড়শ বিংশতিশ্চেদতীতা অবরুদ্ধকালা ভবন্তি ॥" ইতি তদ্ দ্বাদশবর্ষাদূপরি ব্রাহ্মণাদীনাং মহাব্যাহৃতিহোম-প্রায়শ্চিত্তার্থম্। ষোড়শবর্ষাদূপরি তু ব্রাত্যপ্রায়শ্চিত্তম্ ॥ ৪১ ॥

অথ সমাবর্ত্তনম্।

ভৌমভানুজয়োর্ব্বারে নক্ষত্রে চ ব্রতোদিতে।
তারাচন্দ্রবিশুদ্ধৌ চ সমাবর্ত্তনমিষ্যতে ॥ ৪২ ॥

---

উভয়বিধগণনায়ামার্ষসম্মতিং দর্শয়তি তথাচেতি। একে আচার্য্যা আধানপূর্ব্বং গর্ভাধানপূর্ব্বকং প্রসূতিপূর্ব্বকং জন্মসময়পূর্ব্বকং বৎসরপরিগণনম্ অন্যে আচার্য্যা আহুঃ ॥ ৪০ ॥

অবরুদ্ধকালাঃ উপনয়নপ্রতিবন্ধকীভূতকালাঃ। ব্রাত্যপ্রায়শ্চিত্তন্তু ব্রাত্যশ্চান্দ্রায়ণং চরেদ্ গোপ্রদানঞ্চ কুর্য্যাদিতি শঙ্খলিখিতোক্তম্। চান্দ্রায়ণাশক্তৌ ধেন্বষ্টকং দদ্যাত্তদশক্তৌ ধেনুমূল্যং সার্দ্ধদ্বাবিংশতিকার্ষাপণাঃ। গোদানাশক্তৌ তন্মূল্যং কার্ষাপণ একঃ। পিতৃমাতৃরহিতস্য নিঃস্বস্য দেশোপপ্লবাদিনা পতিতসাবিত্রীকস্য বা বিষয়ে তু মনুবিষ্ণূ। যেষাং দ্বিজানাং সাবিত্রীং নানুতিষ্ঠেদ্ যথাবিধি। তাংশ্চারয়িত্বা ত্রীন্ কৃচ্ছ্রান্ যথাবিধ্যুপনায়য়েৎ। কৃচ্ছ্রং প্রাজাপত্যং তদশক্তৌ ধেনুত্রয়ম্। তন্মূল্যং বা নব কার্ষাপণা দেয়াঃ। এবঞ্চ মৃতপিতৃমাতৃকস্য -সংস্কর্ত্তৃমৃতপিতৃমাতৃকস্য সংস্কার্য্যস্য বা বৃদ্ধিকর্ম্মানধিকারাদ্ মুখ্যকালত্যাগে চ দোষান্মুখ্যকালকরণীয়সংস্কারকর্ম্মাধিকারার্থং পূর্ব্বদিনে সপিণ্ডীকরণাপকর্ষঃ কার্য্যঃ। এবং দ্বাদশবর্ষেঽতীতে প্রায়শ্চিত্তদর্শনাদ দ্বাদশবর্ষেঽপ্যুপনয়নে সপিণ্ডীকরণাপকর্ষো যুক্তো গর্ভাবধিগণনয়া ষোড়শবর্ষেঽপি নাস্তত্রাপকর্ষ ইতি প্রতীয়তে। ইত্যুপনয়নম্ ॥ ৪১ ॥

---

অনুপনীত ব্যক্তি সাবিত্রীপতিত হেতু ব্রাত্য হইবে। গর্ভ ও জন্ম হইতে গণনা করিবার প্রমাণ যথা;—উপনয়নে ও বিবাহে দুই প্রকারে বর্ষ-গণনা হয়, কোন কোন আচার্য্য গর্ভাধান সময় হইতে গণনা করেন, অন্য আচার্য্যগণ সর্ব্বদা জন্ম সময় হইতেই বর্ষ গণনা করিয়া থাকেন। ৪০।

দ্বাদশ, ষোড়শ ও বিংশতিবর্ষ অতীত হইলে যথাক্রমে ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের উপনয়নে অবরুদ্ধকাল হয়, এই যে পৈঠীনসির বচন দেখা যায়, তাহা মহাব্যাহৃতি হোমরূপ প্রায়শ্চিত্তের জন্য বলা হইয়াছে। ষোড়শাদি বর্ষ অতীত হইলে ব্রাত্য-প্রায়শ্চিত্ত করিবে। ব্রাত্য-প্রায়শ্চিত্ত টীকায় দেখুন। ৪১।

অনন্তর সমাবর্ত্তন বলা হইতেছে।—শনি মঙ্গলবারে উপনয়নের বিহিত-নক্ষত্রে চন্দ্রতারা শুদ্ধি হইলে সমাবর্ত্তন করিবে। ৪২।

## অথাগ্নিগ্রহণম্।

বহ্নিগ্রহং কুজগুরু-জ্ঞদিনেশবারে
মাষাদিষট্‌সু চ মৃদুধ্রুববহ্নিভেষু।
কুম্ভাজভাংশক-বিলগ্নমশুদ্ধকালং-
লগ্নস্থশীতগুসিতৌ চ বিহায় কুর্য্যাৎ॥ ৪৩॥

## অথ সন্ন্যাস-গ্রহণম্।

জীবার্কেন্দুড়ু-শুদ্ধৌ ধ্রুব-মৃদুভগণে চোত্তরস্থে দিনেশে
প্রব্রজ্যেশে সুবীর্য্যে স্থিরভবনবিলগ্নে স্থিতেঽর্কেজ্যবারে।
প্রব্রজ্যাখ্যেষু যোগেষ্বশুভগগনগৈর্বীর্য্যহীনৈঃ সবীর্য্যে
জীবে ধর্ম্মেঽম্বরে বা স্থিরভবননবাংশোদয়ে মোক্ষদীক্ষা॥ ৪৪॥

## অথ শান্তিক-পৌষ্টিকম্।

শুভগ্রহার্কবারেষু মৃদু-ক্ষিপ্র-ধ্রুবেষু চ।
শুভরাশিবিলগ্নেষু শুভং শান্তিক-পৌষ্টিকম্॥ ৪৫॥

---

অগ্নিগ্রহণ।—রবি মঙ্গল বৃহস্পতি ও বুধবারে উত্তরায়ণে চিত্রা অনুরাধা, মৃগশিরা রেবতী উত্তরাত্রয় রোহিণী কৃত্তিকানক্ষত্রে কুম্ভ ও জলজরাশি নবাংশ ও লগ্ন ব্যতীত লগ্নে, অশুদ্ধকাল পরিত্যাগপূর্ব্বক, চন্দ্র ও শুক্র লগ্নস্থ না হইলে অগ্নিগ্রহণ করিবে। ৪৩।

সন্ন্যাস-গ্রহণ।—বৃহস্পতি রবি চন্দ্র ও তারাশুদ্ধ হইলে, রোহিণী উত্তরাত্রয় চিত্রা অনুরাধা মৃগশিরা রেবতীনক্ষত্রে উত্তরায়ণে প্রব্রজ্যাকারক গ্রহ বলবান্ হইলে, বৃষ সিংহ বৃশ্চিক ও কুম্ভলগ্নে, রবি ও বৃহস্পতি বারে, সন্ন্যাসযোগে, অশুভ গ্রহগণ দুর্ব্বল ও বৃহস্পতি বলবান্ হইয়া ৯ম বা ১০মে থাকিলে বৃষ, সিংহ, বৃশ্চিক, মিথুন, কন্যা, তুলারাশি স্বরূপ নবাংশের উদয় হইলে সন্ন্যাস গ্রহণ করিবে। ৪৪।

শান্তি ও পৌষ্টিক কর্ম্ম।—রবি সোম বুধ বৃহস্পতি ও শুক্রবারে, চিত্রা অনুরাধা মৃগশিরা রেবতী পুষ্যা অশ্বিনী হস্তা রোহিণী ও উত্তরাত্রয়নক্ষত্রে, (শুভ তিথি করণে চন্দ্র তারা শুদ্ধ হইলে) শান্তি ও পৌষ্টিক কার্য্য করিবে। ৪৫।

## অথ জ্ঞানগ্রহণম্‌ ।

রত্নমালায়াং—

শীতাংশৌ বুধরাশিস্থে শুভেষূদয়বর্ত্তিষু ।
জ্ঞানস্য গ্রহণং কার্য্যং হিত্বা পাপগ্রহোদয়ম্‌ ॥ ৪৬ ॥

## অথ গুণার্জ্জনম্‌ ।

বসু-পুনর্ব্বসু-পূর্ব্বভুজঙ্গমৈঃ কর-নিশাকর-শঙ্কর-দৈবতৈশ্চ ।
সহ বাক্‌পতিভিঃ সহ চিত্রয়া গুণগণার্জ্জনমেভি রবীপ সিতম্‌
ইতি রাজমার্ত্তণ্ডে ॥ ৪৭ ॥

## অথ বাস্তু-শুভাশুভম্‌ ।

গ্রামাক্ষরং রসৈর্মিশ্রং বাণঘ্নং ঋক্ষহারিতম্‌ ।
শেষাঙ্কো গ্রামরাশিঃ স্যাৎ শুভাশুভকরো নৃণাম্‌ ।

---

অথ বাস্তুশুভাশুভম্‌। গ্রামাক্ষরমিতি যস্মিন্‌ গ্রামে নূতনং বাস্তু ক্রিয়তে তদ্‌গ্রামস্য নাম্নি যানি অক্ষরাণি সন্তি তৎসংখ্যাঙ্কে ষট্‌সংখ্যাং সংযুজ্য পঞ্চভির্গুণয়িত্বা সপ্তবিংশত্যা বিভজেৎ শেষাঙ্কসংখ্যকনক্ষত্রানুসারেণ গ্রামস্য রাশিঃ স্যাৎ। নক্ষত্রেণ রাশিজ্ঞানন্তু অশ্বিন্যাদিত্রয়ং মেষে সিংহে প্রোক্তং মঘাত্রয়ম্‌। মূলাদিত্রিতয়ং চাপে শেষর্ক্ষেষু দ্বয়ং দ্বয়ম্‌ ॥

---

জ্ঞানগ্রহণ।—মিথুন বা কন্যায় চন্দ্রের অবস্থান সময়ে, লগ্নে শুভগ্রহ থাকিলে, বৃষ, মিথুন, কর্কট, কন্যা, তুলা, ধনু ও মীনলগ্নে জ্ঞানগ্রহণ করিবে। ৪৬।

গুণার্জ্জন।—ধনিষ্ঠা, পুনর্ব্বসু, পূর্ব্বাত্রয়, অশ্লেষা, হস্তা, মৃগশিরা, আর্দ্রা, পুষ্যা ও চিত্রানক্ষত্রে, (শুভতিথি বারাদিতে) গুণার্জ্জন করিবে। ৪৭।

অনন্তর বাস্তু-শুভাশুভ বলা যাইতেছে। নূতনগ্রামে বাস্তু করিতে হইলে গ্রামের নামের মধ্যে যতগুলি অক্ষর আছে তত সংখ্যার সহিত ছয় যোগ করিয়া পাঁচগুণ করিবে। পরে ঐ গুণিত অঙ্ককে ২৭ দিয়া ভাগ করিলে যে অঙ্ক শেষ থাকিবে, সে শেষাঙ্কসূচিত নক্ষত্রানুসারে গ্রামের রাশি হইবে। (নক্ষত্র-দ্বারা রাশিজ্ঞানের সঙ্কেত যথা;—অশ্বিন্যাদি তিননক্ষত্রে মেষরাশি হইবে।

অথ বাস্তুজাতিনিরূপণম্।

দীর্ঘপ্রস্তারহস্তাঙ্কং ত্রিযুতং বসুভির্হরেৎ।
তচ্ছেষাঙ্কেন বোদ্ধব্যা বাস্তুজাতির্ব্বিচক্ষণৈঃ ॥ ৪৮ ॥
একাঙ্কে বর্ত্তমানে তু বিপ্রজাতির্ভবেদ্ ধ্রুবম্।
ব্রাহ্মণঃ ক্ষত্রিয়ো বৈশ্যঃ শূদ্রশ্চ নীচসংজ্ঞকঃ।
যবনো নর্ত্তকো হড্ডির্ভবন্ত্যেতে যথাক্রমম্।
ধননাশকরো বিপ্রঃ ক্ষত্রিয়ো যুদ্ধদায়কঃ।
ধনহা চ ভবেদ্বৈশ্যঃ শূদ্রঃ পীড়াকরঃ স্মৃতঃ।
নীচঃ সম্মানদাতা চ যবনো ধনদায়কঃ।
নিত্যানন্দকরো নর্ত্তো হড্ডিশ্চ সর্ব্বলক্ষণঃ ॥ ৪৯ ॥

---

ইত্যোনেন ভবতি। গ্রামরাশির্যদি বাস্তুকর্ত্তৃর্নামরাশ্যপেক্ষয়া দ্বিপঞ্চনবমদশমৈকাদশানামন্যতমো ভবতি তদা শুভঃ। তদন্যথা ন শুভঃ। তথাচোক্তং মুহূর্ত্তচিন্তামণৌ—যদ্ ভং দ্ব্যঙ্কসুতেশদিঙ্মিতমসৌ গ্রামঃ শুভো নামভাৎ। দীর্ঘপ্রস্তারহস্তাঙ্কং দীর্ঘপ্রস্থয়োঃ পরিমাণহস্তাঙ্কম্ ॥ ৪৮ ॥

---

রোহিণী ও মৃগশিরায় বৃষ, আর্দ্রা ও পুনর্ব্বসুতে মিথুন, পুষ্যা ও অশ্লেষায় কর্কট, মঘা পূর্ব্বফল্গুনী ও উত্তরফল্গুনীতে সিংহ, হস্তা ও চিত্রায় কন্যা, স্বাতী ও বিশাখায় তুলা, অনুরাধা ও জ্যেষ্ঠায় বৃশ্চিক, মূলা পূর্ব্বাষাঢ়া ও উত্তরাষাঢ়ায় ধনুঃ, শ্রবণা ও ধনিষ্ঠায় মকর, শতভিষা ও পূর্ব্বভাদ্রপদে কুম্ভ, উত্তরভাদ্রপদ ও রেবতীনক্ষত্রে মীনরাশি হইবে। কর্ত্তার নামরাশি হইতে গ্রামরাশি যদি ২।৫।৯।১০।১১শ হয়, তবে ঐ গ্রাম শুভ অন্যথা অশুভ জানিবেন। ৪৮।

বাস্তুর জাতি-নিরূপণ।—যে বাটীতে বাস করিতে হইবে তাহার দীর্ঘ ও প্রস্থে যত হাত হইবে তাহার সহিত তিন যোগ করিয়া আট দ্বারা ভাগ করিলে যাহা শেষ থাকিবে, তদনুসারে ব্রাহ্মণাদি জাতি নির্ণয় হইবে। যেমন এক থাকিলে ব্রাহ্মণ, ২ থাকিলে ক্ষত্রিয়, তিনে বৈশ্য, চারে শূদ্র, পাঁচে নীচজাতি, ছয়ে যবনজাতি, সাতে নটজাতি, আটে হাড়ীজাতি হইবে। বাস্তুর জাতি ব্রাহ্মণ হইলে ধননাশ, ক্ষত্রিয় হইলে যুদ্ধ, বৈশ্য হইলে ধনহানি, শূদ্রজাতি হইলে পীড়া হয়। বাস্তুর জাতি নীচ হইলে সম্মান, যবনজাতি হইলে ধনাগম,

যো মধ্যভাগে ভসিতং কপালং কালায়সং চাহ কুলক্ষয়ায়।
যত্নাদপাস্যাদ্যধুনা প্রমাণং সর্ব্বত্র তথ্যং কথয়ামি শল্যে॥ ৫৩॥

ইন্দ্র-রক্ষো-জলেশানে শল্যং সার্দ্ধকরে কটৌ।
বহ্ন্যন্তককুবেরেষু পুরুষে মধ্য-বায়ুয়োঃ। ইতি শল্যোদ্ধারঃ।

দেবীপুরাণম্ —

পুরুষাধঃস্থিতং শল্যং ন গৃহে দোষদং ভবেৎ।
প্রাসাদে দোষদং শল্যং ভবেদ্ যাবজ্জলান্তকম্।

শল্য-চক্র।

| ঈশানকোণ | পূর্ব্ব | অগ্নিকোণে |
|---|---|---|
| প ভল্লুকের অস্থি | ব নরাস্থি | ক খরাস্থি |
| ১॥ হাত নিম্নে | ১॥ হাত নিম্নে | কটি পরিমিত |
| উত্তর | মধ্য ভাগ | দক্ষিণ |
| শ ব্রাহ্মণাস্থি | য লৌহ,কপাল, ভস্ম, | চ বানরাস্থি |
| কটি পরিমিত | ৩॥ হাত নিম্নে | কটি পরিমিত |
| বায়ুকোণ | পশ্চিম | নৈঋত |
| হ নরাস্থি | এ শিশুর হাড় | ত কুকুরাস্থি |
| ৩॥ হাত নিম্নে | ১॥ হাত নিম্নে | ১॥ হাত নিম্নে |

কুলবিনাশ ও গোধনের হানি হয়। ১ম বর্ণ য হইলে মধ্যস্থানে ভস্ম, মুণ্ড বা কৃষ্ণলৌহ আছে তাহাতে কুলক্ষয় হয়। অতএব যত্নপূর্ব্বক শল্যোদ্ধার করিবে। সম্প্রতি কোনদিকে কত পরিমাণ নিম্নে শল্য থাকে তাহার প্রমাণ বলিতেছি। ৫৩।

পূর্ব্ব, নৈর্ঋত, পশ্চিম ও ঈশানকোণের শল্য দেড় হাতের নিম্নে থাকে। অগ্নিকোণ, দক্ষিণ ও উত্তরদিকের শল্য কটি পরিমিত স্থানে থাকে। বায়ুকোণ ও মধ্যভাগের শল্য সাড়ে তিন হাতের ভিতরে থাকে। দেবীপুরাণে

গৃহারম্ভেঽতিকণ্ডূতিঃ স্বামাঙ্গে যদি জায়তে।
শল্যং ত্বপনয়েত্তত্র প্রাসাদে ভবনেঽপি বা॥
হস্তোঽপ্যত্র কফোণ্যু-পক্রমমধ্যমাঙ্গুল্যগ্রপর্য্যন্তঃ॥ ৫৪॥

'মধ্যমাঙ্গুলী-কুর্পরয়োর্মধ্যে প্রামাণিকঃ করঃ।' ইত্যভিযুক্তস্মরণাদিতি কল্পতরুরত্নাকরৌ।

ভীমপরাক্রমে ভোজরাজঃ—

স্বামিহস্তপ্রমাণেন ধর্ম্মপত্নীকরেণ বা।
মাপয়েদ্ গর্ভমাত্রন্তু গৃহকর্ম্মণি কোবিদঃ॥

---

অথ ধ্বজাদিনিরূপণম্। সারসংগ্রহে—ধ্বজো ধূম্রশ্চ সিংহশ্চ শ্বা বৃষঃ খর এব চ। গজঃ কাকপদশ্চৈব স্থানাষ্টষ্টৌ চ বাস্তুনি। এষাং দিঙ্‌নিরূপণং বিশ্বকর্ম্মবিদ্যাপ্রকাশে। "পূর্ব্বাদিতো ধ্বজাদ্যাঃ স্যুস্তত্র বেশ্মফলং শুভম্। সূত্রপাতে তথা কার্য্যমেবং স্তম্ভোদয়ে পুনঃ।" ঈশানতো ধ্বজাদ্যাঃ স্যুরিতি মতান্তরম্। শেষোক্তমতেন প্রায়শো ব্যবহারো দৃশ্যতে। ধ্বজাদিষষ্কে গৃহফলং সারসংগ্রহে। "ধ্বজে বিভূতিমরণঞ্চ ধূম্রে সিংহে যশঃ

---

লিখিত আছে যে, সাড়ে তিন হাতের নিম্নে গৃহে শল্য থাকিলে কোন প্রকার দোষ হয় না। কিন্তু জলোদ্গম স্থান পর্য্যন্ত কোন শল্য থাকিলে দেবগৃহে ও রাজগৃহে দোষজনক হয়। গৃহারম্ভের সময় গৃহকর্ত্তার অঙ্গে অত্যন্ত কণ্ডুয়ন হইলে শল্য আছে জানিয়া তাহার উদ্ধার করিবে। কনুই হইতে মধ্যমাঙ্গুলীর অগ্রভাগ পর্য্যন্ত হস্তের পরিমাণ জানিবেন। বাস্তু ও গৃহাদি মাপ করিতে এইরূপ হস্ত-পরিমাণ গ্রহণ করিতে হইবে। ৫৪।

মধ্যমাঙ্গুলী ও কনুয়ের মধ্যবর্ত্তী স্থানের যে পরিমাণ তাহাই সর্ব্বসম্মত হস্ত-পরিমাণ। গৃহস্বামীর বা ধর্ম্মপত্নীর হস্তে গৃহের গর্ভমাত্র মাপ করিবে। গৃহের আয় ব্যয় আয়ু নির্ণয় যথা;—গৃহের দীর্ঘপ্রস্থের পরিমাণকে ৮১ দ্বারা গুণ করিবে। কর্ত্তার নক্ষত্র সংখ্যাকে ১৫২ দ্বারা গুণ করিয়া পূর্ব্বের গুণিত অঙ্কে যোগ করিয়া ২১৬ দ্বারা ভাগ করিবে। ভাগ শেষ যাহা থাকিবে তাহা গৃহের পিণ্ডপদ। ঐ পিণ্ডপদকে চারিস্থানে রাখিয়া ৮।২।৯।৮ দ্বারা যথাক্রমে গুণ করিয়া যথাক্রমে ১২।৭।৩০।২৭ দিয়া ভাগ করিলে যাহা শেষ থাকিবে তাহা যথাক্রমে গৃহের আয়, ব্যয়, আয়ুঃ ও কর্ত্তার জন্মনক্ষত্র

রূপাষ্টকৈ ৮১ বিনিহতো ভবনস্য বন্ধঃ
কর্তুঃ স্বমৃক্ষমিহ যুগ্ম-শরৈক-নিঘ্নম্।
একীকৃতং রসনিশাকরযুগ্মভক্ত-
শেষং ততো ভবতি পিণ্ডপদং গৃহস্য॥
গৃহভূমিসমাহৃতপিণ্ডপদং বসু-লোচন-রন্ধ্র-গজৈর্গুণিতম্।
রবি-ভূধর-ত্রিংশদ্-যোগ-হৃতং ভবনায়-ব্যয়-স্থিতি ঋক্ষপদম্ ॥৫৫॥

---

থা চ করোত্যনর্থম্। বৃষে চ ভোগী খরদেহপীড়া সিদ্ধির্গজে কাকপদে চ মৃত্যুঃ॥" গৃহরাশি জ্ঞানোপায়মাহ বাস্তুপটলে —'প্রস্থেন গুণিতং দৈর্ঘ্যং বসুভির্গুণিতং পুনঃ। সপ্তবিংশতি ভাগেন শেষন্তু গৃহভং স্মৃতম্॥" পশ্চান্নক্ষত্রানুসারেণ অশ্বিন্যাদিত্রয়ং মেষে ইত্যাদিপ্রাগুক্ত-নিয়মেন গৃহরাশিং নিরূপ্য বিবাহমেলনবৎ কর্তুর্গৃহস্য চ মেলনং কার্য্যম্। তথাচ গৃহকর্তু-রপেক্ষয়া যদি গৃহরাশিস্তৃতীয়ৈকাদশ-চতুর্থদশমনবমদ্বাদশরাশির্ভবতি তদা শুভং ষড়ষ্টকে পুনরশুভমিতি গৃহগৃহস্বামিনোরেকরাশিত্বে শুভং ভবেদিতি বোধ্যম্। স্বমৃক্ষং গৃহকর্তু-র্জন্মনক্ষত্রসংখ্যানং কেচিত্তু গৃহকর্তুর্নামাদিমবর্ণানুসারেণ শতপদচক্রে যন্নক্ষত্রং তদিতি বদন্তি। তথা চোক্তং "গৃহে গ্রামে তথা ক্ষেত্রে প্রয়াণে রাজদর্শনে। নামরাশেঃ প্রধানত্বং জন্মরাশিং ন চিন্তয়েদিতি॥" এষ ব্যবহারো বঙ্গদেশে ন দৃশ্যতে॥ ৫৫॥

---

হইবে। কর্ত্তার জন্মনক্ষত্র গণনায় না আসিলে অঙ্কে ভুল হইয়াছে বুঝিতে হইবে। উদাহরণ। রাশি নিরূপণ;—১১ হাত দীর্ঘ ৫ হাত প্রস্থ গৃহের রাশিনক্ষত্র জানিতে হইলে ১১কে ৫ দিয়া গুণ করিয়া ৫৫ হইল, ইহাকে ৮ গুণ করিলে ৪৪০ হইল। ইহাকে ২৭ ভাগ করিলে শেষ ৮ রহিল, অতএব গৃহের পুষ্যানক্ষত্র নিশ্চয় হইল। 'অশ্বিন্যাদিত্রয়ং মেষে' ইত্যাদি পূর্ব্বোক্ত গ্রামরাশি নিরূপণের নিয়মে ৮ নক্ষত্রে কর্কটরাশি হয় সুতরাং ১১ - ৫ বন্ধের গৃহের পুষ্যানক্ষত্র ও কর্কট-রাশি স্থির হইল। আয়ব্যয়াদির উদাহরণ যথা;—গৃহবন্ধ ১১ ÷ ৫ যোগে ১৬ হইল, ইহাকে ৮১ দিয়া গুণ করিলে ১২৯৬ হইল, ইহাকে এক স্থানে রাখুন। পরে কর্ত্তার জন্মনক্ষত্র ২কে ১৫২ দিয়া গুণ করিলে ৩০৪ হইল, ইহাকে পূর্ব্বস্থাপিত অঙ্কে যোগ করিলে ১৬০০ হইল, ইহাকে ২১৬ দিয়া ভাগ করিলে শেষে ৮৮ রহিল, ইহাই গৃহের পিণ্ডপদ। ঐ পিণ্ডপদকে ৮ দিয়া গুণ করিলে ৭০৪ হইবে। ইহাকে ১২ দিয়া ভাগ করিলে শেষ ৮ রহিল, ইহা

রূপাষ্টকৈরেকাশীত্যা বিনিহতঃ পূরিতঃ। ভবনস্য বন্ধো দীর্ঘপ্রস্তারমিলিতাঙ্কঃ। স্বঋক্ষং তৎসংখ্যানম্। যুগ্মশরৈকনিঘ্নং দ্বিপঞ্চাশদধিক-শতেন পূরিতম্। একীকৃতং পূর্ব্বাঙ্কেন মিলিত।। রসনিশাকরযুগ্মভক্তশেষং ষোড়শাধিকদ্বিশতহৃতাবশিষ্টসংখ্যানং পিণ্ডপদসংজ্ঞকং গৃহস্য ভবতি।

তদ্গৃহভূমিসমাহৃতপিণ্ডপদং বসুলোচনরন্ধ্রগজৈঃ—অষ্ট-দ্বিনবাষ্টভির্যথাক্রমং গুণিতং, রবিভূধরত্রিংশদ্যোগহৃতং দ্বাদশ-সপ্ত-ত্রিংশৎ-সপ্তবিংশতিভির্যথাক্রমং হৃতং গৃহস্য যথাক্রমম্ আয়-ব্যয়-স্থিতি-ঋক্ষপদং ভবতীত্যর্থঃ॥ ৫৬॥

রুদ্রহস্তমিতে বন্ধে ভরণ্যা যোগতো যথা।

আয়াদয়ো ভবন্ত্যেব বসু-ষট্-তিথি-যুগ্-মিতাঃ॥ ৮।৬।১৫।২।

অত্র যন্নক্ষত্রং দীয়তে তদেবায়াতি। যত্র তু শেষো নাস্তি তত্র হারকাঙ্কঃ শেষঃ॥

শেষাঙ্কেন ফলে বোধ্যে শেষাভাবে তু হারকাৎ।

অঙ্কাদেব ফলং বোধ্যমিতি তন্ত্রবিদাং মতম্॥ ইত্যুক্তত্বাৎ॥ ৫৭॥

---

গৃহের আয়। পিণ্ডপদ ৮৮কে ২ গুণ করিলে ১৭৬ হইল, ইহা ভাগ করিলে শেষ ১ রহিল, ইহা গৃহের ব্যয়। উক্ত পিণ্ডপদ ৮৮কে ৯ গুণ করিলে ৭৯২ হইল, ইহাকে ৩০ ভাগ করিলে, ভাগ শেষ ১২ রহিল, ইহা গৃহের স্থিতিকাল। ৮৮কে ৮ গুণ করিয়া ২৭ ভাগ করিলে, ভাগশেষ ২ রহিল, অতএব কর্ত্তার নক্ষত্র মিলিয়া যাওয়ায় অঙ্ক ঠিক হইয়াছে বুঝা গেল। ৫৫।

রূপাষ্টক-শব্দে ৮১ একাশী, বিনিহত-শব্দে পূরিত, গৃহের বন্ধ অর্থে দীর্ঘ ও প্রস্থের পরিমাণের যুক্তাঙ্ক। স্বঋক্ষশব্দে নিজের জন্মনক্ষত্রের সংখ্যা। যুগ্মশরৈকনিঘ্ন শব্দে ১৫২ দ্বারা গুণিত। একীকৃত শব্দে পূর্ব্বাঙ্কসহ যুক্ত। রসনিশাকরযুগ্মভক্ত-শেষ শব্দে ২১৬ দ্বারা ভাগ করিলে যাহা শেষ থাকে তাহাকে বুঝায়। বসু—৮ লোচন—২ রন্ধ্র—৯ গজ—৮। রবি—১২ ভূধর—৭ ত্রিংশৎ—৩০ যোগ—২৭ বুঝায়। ৫৬।

গ্রন্থকারের উদাহরণ যথা;—দীর্ঘে ৭ হাত প্রস্থে ৪ হাত কোন ঘর করিলে

"ব্যায়াধিকং ন কর্ত্তব্যং গৃহমায়াধিকং শুভম্‌।
অষ্টাবিংশ প্রেত-ভাগা নরভাগাশ্চ বিংশতিঃ।
ভাগা দ্বাদশ গান্ধর্ব্বাশ্চত্বারো দেবতাংশকাঃ॥
প্রেতভাগং পরিত্যজ্য নরভাগে গৃহং শুভম্‌।

সারসংগ্রহে—

ন কোণেষু গৃহং কূর্য্যান্নাপ্যন্তে নাপি মধ্যতঃ।
কোণেষু ধনহানিঃ স্যাদন্তে রিপুভয়ং ভবেৎ।
ম'ধ চ সর্ব্বনাশঃ স্যাত্তস্মাদেতদ্‌ বিবর্জ্জয়েৎ॥ ৫৮॥

---

অষ্টাবিংশ প্রেতভাগা ইতি চতুঃষষ্টিপদবাস্তুবিষয়ম্‌। তত্র চতুর্দ্দিক্ষু বাস্তুপরিমাণানা-মষ্টমাংশত্যাগেন অষ্টাবিংশতিভাগানাং ত্যাগো ভবিষ্যতি। একাশীতিপদবাস্তুস্থলে নবমভাগং চতুর্দ্দিক্ষু পরিত্যজ্য গৃহং কার্য্যম্‌। যমদণ্ডাদৌ গৃহকরণে দোষমাহ। "দক্ষিণোত্তরতো রেখা বংশহা যমদণ্ডকঃ। পূর্ব্বপশ্চিমতো রেখা উদয়াখ্যঃ শুভাপহঃ। কোণরেখা কোণসূচী সুখসম্পত্তিনাশিনী। ষোড়শপ্রকারবাস্তুনাং মধ্যে চতুর্ব্বিধস্য শুভত্বমুক্তং রাজমার্ত্তণ্ডে। "আয়তং চতুরস্রঞ্চ বৃত্তং ভদ্রাসনং তথা। এতচ্চতুর্ব্বিধং বাস্তু নরাণাং সুখদং স্মৃতম্‌॥" আয়তে সিদ্ধয়ঃ সর্ব্বাশ্চতুরস্রে ধনাগমঃ। ভদ্রাসনে কৃতার্থত্বং বৃত্তে পুষ্টিবিবর্দ্ধনম্‌॥" এতেষাং লক্ষণং বাস্তুপটলে। "আয়তে মুনিদিক্‌ প্রোক্তং চতুরস্রে নবাষ্টকম্‌। তথি ত্রয়োদশং বৃত্তে ভদ্রে রুদ্রদিবাকরৌ॥" অয়মর্থ আয়তবাস্তুনি দৈর্ঘ্যে দশদণ্ডপরিমাণং প্রস্তারে চ সপ্তদণ্ডমানম্‌। চতুরস্রে নবাষ্টদণ্ডপরিমাণং বৃত্তে পঞ্চদশত্রয়োদশদণ্ডমানং ভদ্রাসনে দ্বাদশৈকাদশদণ্ডপরিমাণং গ্রাহ্যম্‌। দণ্ডস্য পরিমাণন্তু তত্রৈব। বসুহস্তো ভবেদ্দণ্ডো বাটীং তেনৈব মাপয়েৎ। চতুর্হস্তেন বা স্বল্পাং-মাপয়েদিচ্ছয়া বুধঃ॥" অয়মর্থঃ—

---

ভরণীনক্ষত্রযুক্ত ব্যক্তির পক্ষে সে গৃহের আয় ৮, ব্যয় ৬, স্থিতি ১৫ বর্ষ হইবে এবং ভরণীনক্ষত্রেরও ঐক্য হইবে। এই গণনাতে যে নক্ষত্র ব্যবহার করা হয়, সে নক্ষত্রটি, পিণ্ডপদকে ৮ গুণ করিয়া ২৭ ভাগ করিলে শেষাঙ্ক দ্বারা পাওয়া যায়। এইরূপ হইলে অঙ্ক শুদ্ধ হইয়াছে বুঝিতে হইবে। যে স্থলে শেষ কিছুই থাকে না, সেস্থলে হারক অঙ্কই শেষ অঙ্ক মনে করিয়া ফল নির্ণয় করিবে। ৫৭।

যে গৃহে বাস করিতে হইবে তাহার আয় বেশী হইলে শুভ এবং আয় অপেক্ষা ব্যয় বৃদ্ধি হইলে শুভ হয় না, সুতরাং ব্যায়াধিক গৃহ নির্ম্মাণ করিবে না। চতুঃষষ্টিপদ বাস্তুতে চতুর্দ্দিগে ২৮ ভাগ প্রেতাংশ, ২০ ভাগ নরাংশ,

পূর্ব্বপ্লবো বৃদ্ধিকরো ধনদশ্চোত্তরপ্লবঃ ।
দক্ষিণপ্লবতো মৃত্যুর্ধনহা পশ্চিম-প্লবঃ ।
ইতি বাস্তুনঃ প্রাগাদিনীচত্বফলম্ ॥

অথ পূর্ব্বাদিস্থ-জলফলম্ ।

প্রাগাদিস্থে সলিলে সুতহানিঃ শিখিভয়ং রিপুভয়ঞ্চ ।
স্ত্রীকলহঃ স্ত্রীদৌষ্টং নিঃস্বং বিত্তাত্মজ-বিবৃদ্ধী চ ॥ ৫৯ ॥

বৃক্ষফলং যথা—

ভবনস্য বটঃ পূর্ব্বে জাতঃ স্যাৎ সর্ব্বকামিকঃ ।
উড়ুম্বরস্তথা যাম্যে বারুণে পিপ্পলঃ শুভঃ ।
প্লক্ষশ্চোত্তরতো ধন্যো বিপরীতো বিপর্য্যয়ে ॥

---

অষ্টহস্তপরিমিতদণ্ডো গ্রাহ্যঃ । বাটী যদি স্বল্পা ভবতি তদা চতুর্হস্তপরিমিতো দণ্ডো গ্রাহ্যঃ কিংবা স্বেচ্ছয়া দণ্ডপরিমাণং গ্রাহ্যং তেন চতুঃপঞ্চষটসপ্তাষ্টনবদশৈকাদশহস্তমিতা দণ্ডা ভবিতুমর্হন্তি ॥ ৫৮ ॥

শিখিভয়ং বহ্নিভয়ং স্ত্রীদৌষ্ট্যং স্ত্রিয়াশ্চরিত্রহানিঃ ॥ ৫৯ ॥

---

১২ ভাগ গন্ধর্ব্বাংশ এবং মধ্যবর্ত্তী ৪ অংশ দেবভাগ হইয়া থাকে। প্রেতভাগ পরিত্যাগপূর্ব্বক নবভাগে গৃহ করিলে শুভ হয় সারসংগ্রহে উক্ত আছে যে কোণে গৃহ করিবে না, বাস্তুর শেষভাগে বা মধ্যভাগে গৃহ করিবে না। কোণে ঘর করিলে ধনহানি, শেষ সীমায় শত্রুভয় এবং মধ্যস্থলে ঘর হইলে সর্ব্বনাশ হইয়া থাকে। অতএব তাহাতে গৃহ করিবে না। ৫৮।

বাটীর পূর্ব্বদিক নীচ হইলে সুখ ও ধনাদির বৃদ্ধি, উত্তরদিক নীচ হইলে ধনাগম, দক্ষিণদিক নীচ হইলে মৃত্যু, পশ্চিমদিক নীচ হইলে ধনহানি হয়। জলের ফল। বাটীর পূর্ব্বদিকের জল, সুতনাশক, অগ্নিকোণের জল অগ্নিভয়-জনক, দক্ষিণের জলে শত্রুভয়, নৈর্ঋতের জলে স্ত্রীলোকের বিবাদ, পশ্চিমে জলে স্ত্রীর দুশ্চরিত্রতা, বায়ুকোণে জল থাকিলে দরিদ্র, উত্তরে জল থাকিলে ধনবৃদ্ধি, ঈশানে জল থাকিলে সুতবৃদ্ধি হইয়া থাকে। ৫৯।

বৃক্ষের ফল। বাটীর পূর্ব্বদিকে বটগাছ থাকিলে সর্ব্বকামনা পূর্ণ হয়। এবং দক্ষিণে উড়ুম্বর, পশ্চিমে অশ্বত্থ, ও উত্তরে পাকুড় গাছ থাকিলে শুভ

জম্বীর-পূগ-পনসাম্রক-কেতকীভির্জ্জাতীসরোজতগরপত্রমল্লিকাভিঃ ।
যন্নারিকেল-কদলীদলপাটলাভির্যুক্তং তদাশ্রমপদং শ্রিয়মাতনোতি ॥

শোভনা দাড়িমাশোকপুন্নাগবিল্বকেশরাঃ ।
রক্তপুষ্পাদ্ ভয়ং রাজ্ঞঃ ক্ষীরিণশ্চ পশোর্ভয়ম্ ॥
কণ্টক্যরিভয়ং কুর্য্যাদ্ গৃহভেদঞ্চ শাল্মলিঃ ॥ ৬০ ॥

---

প্রেতভাগাদি-চক্র ॥

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| [illegible] | প্রে | | ত | | ভা | | গ |
| | ন | | র | | ভা | গ | ত্রি |
| [illegible] | হ্ন | গা | ক্ষ | ন্ব | এ | থ | |
| | | [illegible] | দে | ব | শ্র | | শে |
| [illegible] | ভা | [illegible] | ত্তাং | শ | [illegible] | শ্ব | |
| | | [illegible] | [illegible] | [illegible] | [illegible] | [illegible] | [illegible] |
| [illegible] | [illegible] | [illegible] | র | | [illegible] | [illegible] | |
| [illegible] | | [illegible] | | [illegible] | | [illegible] | [illegible] |

---

হয়, কিন্তু বিপরীত দিকে থাকিলে বিপরীত ফল হইবে। যাহার বাস্তু জাম্বীর, সুপারি, কাঁঠাল, আম, কেতকী, জাতী, পদ্ম, তগর, তেজপত্র, মল্লিকা, নারিকেল, কদলী, পাটলি বৃক্ষ দ্বারা সুশোভিত তাহার লক্ষ্মী-বৃদ্ধি হইয়া থাকে।

অথ স্বনক্ষত্রানুসারেণ গৃহদিঙ্‌নিরূপণম্।

কৃত্তিকাদ্যাস্তু পূর্ব্বাদৌ সপ্তসপ্তোদিতাঃ ক্রমাৎ।

যদ্দিশ্যং যস্য নক্ষত্রং তত্র তস্য শুভং গৃহম্।

বাস্তুপ্রমাণেন তু গাত্রকেণ বামেন শেতে খলু নিত্যকালম্।

ত্রিভিস্তু মাসৈঃ পরিবৃত্তা ভূমৌ তং বাস্তুনাগং প্রবদন্তি সিদ্ধাঃ ॥৬১॥

ভাদ্রাদিকে বাসবদিক্‌শিরাঃ স্যান্মার্গাদিকেষু ত্রিষু যাম্যমূর্দ্ধা।

প্রত্যক্‌শিরাঃ স্যাৎ খলু ফাল্গুনাদৌ জ্যৈষ্ঠাদি-কৌবেরশিরাঃ স নাগঃ॥

মূর্দ্ধ্নি খাতে ভবেন্মৃত্যুঃ পৃষ্ঠে স্যাৎ পুত্রভার্য্যয়োঃ।

জঘনেঽর্থক্ষয়ং বিদ্যাৎ সর্ব্বসম্পত্তথোদরে॥ ৬২ ॥

---

বর্জ্জনীয়বৃক্ষানাহ পশুপতিদীপিকায়াম্। "নিশা নীলী পলাশশ্চ চিঞ্চা শ্বেতাপরাজিতা। কোবিদারশ্চ সর্ব্বত্র সর্ব্বং নিঘ্নন্তি মঙ্গলম্॥" ৬০ ॥

ত্রিভিস্তু মাসৈস্ত্রিভিস্ত্রিভির্মাসৈরিত্যর্থঃ ॥ ৬১ ॥

বাসবদিক্‌শিরাঃ বাসবদিশি শিরো মস্তকং যস্য স তাদৃশঃ। যাম্যমূর্দ্ধা দক্ষিণশিরা ইত্যর্থঃ। মূর্দ্ধ্নি খাতে গৃহারম্ভার্থং নাগশিরসি খাতে সতীত্যর্থঃ ॥ ৬২ ॥

---

দাড়িম্ব, অশোক, পুন্নাগ, বিল্ব, নাগকেশর যাহাদের বাটীতে থাকে তাহার মঙ্গল হইয়া থাকে। বাস্তুতে রক্তপুষ্প থাকিলে রাজভয়, ক্ষীরী বৃক্ষ থাকিলে পশু হইতে ভয় হয়, কণ্টকযুক্ত বৃক্ষ থাকিলে শত্রুভয় ও শিমুলগাছ থাকিলে গৃহভঙ্গ হইয়া থাকে। ৬০।

নক্ষত্রানুসারে গৃহের দিক্-নির্ণয়। কৃত্তিকাদি ৭টি নক্ষত্র পূর্ব্বদিকে লিখুন এবং মঘাদি ৭টি নক্ষত্র দক্ষিণে, অনুরাধা প্রভৃতি ৭ নক্ষত্র পশ্চিমে, ধনিষ্ঠাদি ৭ নক্ষত্র উত্তরদিকে লিখুন। এখন দেখুন—গৃহকর্ত্তার জন্মনক্ষত্র কোন দিকে আছে। যে দিকে জন্মনক্ষত্র আছে সে দিকে গৃহ করিলে বিশেষ শুভ হইয়া থাকে। বাটীর পরিমাণ তুল্য শরীর ধারণপূর্ব্বক তিন তিন মাস বামপার্শ্বে পূর্ব্বাদি শিরে যে সর্ব্বদা শয়ান রহিয়াছে সিদ্ধ মহর্ষিগণ তাঁহাকে বাস্তুনাগ বলিয়া থাকেন। ৬১।

ভাদ্র, আশ্বিন, কার্ত্তিক এই তিনমাসে পূর্ব্বশির হইয়া বাস্তু নাগ শয়ন করে। এইরূপ অগ্রহায়ণ, পৌষ ও মাঘমাসে দক্ষিণশিরে, ফাল্গুন, চৈত্র ও

একং নাগোড়ুসংশুদ্ধৌ যে চেদ্দক্ষিণপশ্চিমে।
ত্রিশালং পূর্ব্বতো হীনং কার্য্যং বা সৌম্যবর্জ্জিতম্ ॥
কেচিদ্দক্ষিণভাগে তু বদন্ত্যেকং গৃহং বুধাঃ।
ঐশান্যাং দেবশালা স্যাদাগ্নেয্যাস্তু মহানসম্ ॥
আয়ুষ্করস্তু নৈঋত্যাং বায়ব্যাং কোষমন্দিরম্ ॥ ৬৩ ॥

মাসফলম্—

চৈত্রে ব্যাধিমবাপ্নোতি যো গৃহং কারয়েন্নরঃ।
বৈশাখে ধনরত্নানি জ্যৈষ্ঠে মৃত্যুস্তথৈব চ।
আষাঢ়ে ধনরত্নানি পশুবর্জ্জমবাপ্নুয়াৎ ॥

---

একং প্রধানং গৃহং নাগোড়ুশুদ্ধৌ নাগদোষরহিতে তারাশুদ্ধৌ চ ত্রিশালং তিসৃণাং শালানাং সমাহারঃ। দেবশালা বিষ্ণুমন্দিরাদিকং মহানসং পাকগৃহং কোষমন্দিরং ধনাগারং ধান্যগোলকাদিকম্ ॥ ৬৩ ॥

---

বৈশাখমাসে পশ্চিমশিরে, জ্যৈষ্ঠ, আষাঢ় ও শ্রাবণমাসে উত্তরশিরে বামপার্শ্বে শয়ন করে। ঐ নাগের মস্তকে গৃহ করিলে মৃত্যু, পৃষ্ঠভাগে গৃহ করিলে পুত্র ও ভার্য্যার মরণ, জঘন দেশে গৃহ করিলে অর্থ-ক্ষয় এবং উদরভাগে গৃহ করিলে সর্ব্বসম্পদ লাভ হয়। অর্থাৎ নাগ পূর্ব্বশিরে থাকিলে দক্ষিণের ঘর, দক্ষিণশির হইলে পশ্চিমের ঘর, পশ্চিমশির হইলে উত্তরের ঘর এবং উত্তরশির হইলে বাস্তর পূর্ব্বদিকের ঘর করিলে শুভ হয়। ৬২।

বহু গৃহ এক সময়ে করিতে হইলে নাগশুদ্ধি ও তারাশুদ্ধি দেখিয়া প্রধান গৃহের আরম্ভ করিবে। দ্বিশাল করিলে দক্ষিণ ও পশ্চিমদিকে করিবে, অন্য দুই দিকে ঘর করিবে না। ত্রিশাল (৩টি গৃহ) করিতে হইলে পূর্ব্ব বা উত্তরদিক বাদ দিয়া অন্য তিন দিকে ঘর করিতে হইবে। কোন কোন পণ্ডিত বলেন একখানা মাত্র ঘর করিতে হইলে দক্ষিণাংশে করিবে। ঈশানকোণে দেবালয়, অগ্নিকোণে পাকশালা, নৈর্ঋত বা বায়ুকোণে ধনাগার করিলে আয়ুর্ব্বৃদ্ধি হয়। ৬৩।

চৈত্রমাসে গৃহ করিলে রোগ, বৈশাখে ধনরত্ন লাভ, জ্যৈষ্ঠে মরণ, আষাঢ়ে ধনরত্ন লাভ, কিন্তু পশু লাভ হয় না। শ্রাবণে কাঞ্চন ও পুত্র লাভ, ভাদ্রমাসে

শ্রাবণে কাঞ্চনং পুত্রান্ হানিং ভাদ্রপদে তথা।
পত্নীনাশ ইষে মাসি কার্ত্তিকে ধনধান্যভাক্ ॥
মার্গশীর্ষে তথা ভক্তং পৌষে তস্করতো ভয়ম্।
মাঘে চাগ্নিভয়ং বিদ্যাৎ ফাল্গুনে কাঞ্চনং সুতান্ ॥ ৬৪ ॥
শুক্লপক্ষে ভবেৎ সৌখ্যং কৃষ্ণে তস্করতো ভয়ম্ ॥

বিশেষয়তি ভোজরাজঃ—

কর্কিকুম্ভহরিনক্রগতেঽর্কে পূর্ব্বপশ্চিমমুখানি গৃহাণি।
তৌলিমেষবৃষবৃশ্চিকযাতে দক্ষিণোত্তরমুখানি কুর্য্যাৎ ॥
অন্যথা যদি করোতি দুর্ম্মতির্ব্যাধি-শোক-ধন-হানিমশ্নুতে।
মীনচাপমিথুনাঙ্গনাগতে কারয়েন্ন গৃহমেব ভাস্করে ॥ ৬৫ ॥
ন প্রধানগৃহারম্ভং কুর্য্যাৎ পৌষে শুচাবপি।
যদি কুর্য্যাৎ সোঽচিরেণ মহতীমাপদং ব্রজেৎ ॥

মহাভারতে—

নিষিদ্ধেঽপি হি কালে তু স্বানুকূলে শুভে দিনে।
তৃণবস্ত্র-গৃহারম্ভে মাস-দোষো ন বিদ্যতে ॥

---

পশুবর্জ্জং পশুরূপং ধনং বর্জ্জয়িত্বা ইত্যর্থঃ ॥ ৬৪ ॥
কর্কিকুম্ভহরিনক্রগতেঽর্কে সৌর-শ্রাবণ-ফাল্গুন-ভাদ্রমাঘেষু ॥ ৬৫ ॥

---

হানি, আশ্বিনে পত্নীনাশ, কার্ত্তিকে ধনধান্য লাভ, অগ্রহায়ণে অন্নলাভ, পৌষে চৌর ভয়, মাঘে অগ্নিভয়, ফাল্গুনমাসে গৃহারম্ভ করিলে কাঞ্চন ও পুত্রলাভ হয়। ৬৪।

শুক্লপক্ষে গৃহ করিলে সুখলাভ এবং কৃষ্ণপক্ষে চৌরভয় হইয়া থাকে। ভোজরাজ বিশেষরূপে বলিতেছেন। সৌর শ্রাবণ ভাদ্র, ফাল্গুন মাঘমাসে পূর্ব্বমুখ ও পশ্চিমমুখ গৃহ করিবে। সৌর কার্ত্তিক, বৈশাখ, জ্যৈষ্ঠ ও অগ্রহায়ণ-মাসে দক্ষিণমুখ ও উত্তরমুখ গৃহ করিবে। কোন দুর্ব্বুদ্ধি লোক ইহার অন্যথা করিয়া গৃহারম্ভ করিলে সে ব্যক্তির রোগ, শোক ও ধনহানি হয়। সৌর চৈত্র, পৌষ, আষাঢ় ও আশ্বিনমাসে গৃহারম্ভ করিবে না। ৬৫।

পৌষ ও আষাঢ়মাসে প্রধান গৃহের আরম্ভ করিবে না। করিলে মহা

ছেদনং সংগ্রহশ্চৈব কাষ্ঠাদীনাং ন কারয়েৎ।
শ্রবণাদৌ বুধঃ ষট্‌কে ন গচ্ছেদ্দক্ষিণাং দিশম্ ॥
অগ্নিপীড়া ভয়ং শোকো রাজপীড়া ধনক্ষয়ঃ।
সংগ্রহে তৃণকাষ্ঠানাং কৃতে বস্বাদি-পঞ্চকে ॥ ৬৬ ॥
ক্ষীরিবৃক্ষোদ্ভবং দারু গৃহেষু ন নিবেশয়েৎ।
কৃতাধিবাসং বিহগৈরনিলানলপীড়িতম্।
গজৈর্বিভগ্নঞ্চ তথা বিদ্যু-নির্ঘাতপীড়িতম্ ॥
চৈত্যদেবালয়োৎপন্নং বজ্রভগ্নং শ্মাশনজং।
দেবাদ্যধিষ্ঠিতং দারু নীপ-নিম্ব-বিভীতকান্।
কণ্টকিনোঽসারতরূন্ বর্জ্জয়েদ্ গৃহ-কর্ম্মণি ॥ ৬৭ ॥

---

প্রধানগৃহং শয়নাগারং শুভাবপি আষাঢ়েঽপি। তৃণস্তম্ভগৃহারম্ভে তৃণনির্ম্মিত-বস্ত্র-নির্ম্মিতগৃহস্যারম্ভে। কাষ্ঠাদীনাং গৃহোপকরণানাং বস্বাদিপঞ্চকে ধনিষ্ঠাদিনক্ষত্র-পঞ্চকে ॥ ৬৬ ॥

ক্ষীরিবৃক্ষোদ্ভবং ক্ষীরযুক্তবৃক্ষসম্ভব। বিহগৈঃ পক্ষিভিঃ কৃতাধিবাসং-পক্ষিসমূহানা-মাশ্রয়ীভূতমিত্যর্থঃ। অনিলানল-পীড়িতং প্রবলবায়ুনা মর্দ্দিতং অগ্নিদগ্ধঞ্চ, চৈত্যঃ পূজ্যত্বেন খ্যাতো বৃক্ষঃ। দেবাদ্যধিষ্ঠিতং দেবতাভূতপ্রেতাশ্রিতত্বেন প্রসিদ্ধং. নীপঃ কদম্বঃ বিভীতক বহেড়া ইতি খ্যাতঃ ॥ ৬৭ ॥

---

বিপদ ঘটিবে। মহাভারতে উক্ত আছে যে নিষিদ্ধকালে নিজের অনুকূল শুভদিন হইলে তৃণ-গৃহ বা বস্ত্র-গৃহারম্ভে মাস দোষ নাই। শ্রবণাদি ছয়নক্ষত্রে গৃহোপকরণ কাষ্ঠ, বাঁশ বেত প্রভৃতির ছেদন ও সংগ্রহ করিবে না এবং দক্ষিণদিকে যাত্রা করিবে না। ধনিষ্ঠাদি পাঁচটিনক্ষত্রে তৃণকাষ্ঠাদির সংগ্রহ করিলে যথাক্রমে অগ্নিপীড়া, ভয়, শোক. রাজপীড়া, ধনক্ষয় হইয়া থাকে। ৬৬।

ক্ষীরযুক্ত বৃক্ষের কাষ্ঠ গৃহে দিবে না। যে গাছে পাখীরা বাস করে, যে বৃক্ষ বায়ু বা অগ্নি দ্বারা উৎপীড়িত, হস্তিভগ্ন, বিদ্যুৎ ও নির্ঘাত-পীড়িত, যে বৃক্ষ পূজ্যরূপে খ্যাত, যাহা দেবালয়ে উৎপন্ন, বজ্রভগ্ন, শ্মশানজাত, যে বৃক্ষে দেবতা, ভূত, প্রেতাদি বাস করে সে বৃক্ষ গৃহকার্য্যে ব্যবহার্য্য হইবে না এবং কদম্ব, নিম্ব, বহেড়া, কণ্টকযুক্ত ও অসার বৃক্ষ গৃহকার্য্যে নিযুক্ত করিবে না। ৬৭।

বটাশ্বত্থৌ চ নিগু‘ণ্ডীং কোবিদার-বিভীতকৌ ।
প্লক্ষকং শাল্মলিঞ্চৈব পলাশঞ্চ বিবর্জ্জয়েৎ ॥
বিস্তারাদ্ দ্বিগুণোচ্ছ্রায়ং দ্বারং কুর্য্যাত্তথা গৃহম্ ।

গৃহারম্ভস্তু শ্রবণাদাবপ্যাহ রাজমার্ত্তণ্ডঃ—

আদিত্যেজ্যভ-রোহিণী-মৃগশির-শ্চিত্রা-ধনিষ্ঠোত্তরা-
পৌষ্ণী-বিষ্ণু-শতানুরাধ পবনৈঃ শুদ্ধৈঃ সুতারান্বিতৈঃ ।
সৌম্যানাং দিবসেঽথ পাপরহিতে যোগে বিরিক্তে তিথৌ
বিষ্টিত্যক্ত-'দনে বদন্তি মুনয়ো বেশ্মাদিকার্য্যং শুভম্ ॥ ৬৮ ॥

মাৎস্যে—

চন্দ্রাদিত্য-বলং লব্ধা লগ্নং শুভনিরীক্ষিতম্ ।
স্তম্ভোচ্ছ্রায়াদি কর্ত্তব্যমন্যত্র পরিবর্জ্জয়েৎ ।
অশ্বিনী রোহিণী মূলমুত্তরাত্রয়মৈন্দবম্ ।
স্বাতী হস্তানুরাধা চ গৃহারম্ভে প্রশস্যতে ॥
বজ্রব্যাঘাতশূলে চ ব্যতীপাতেঽতিগণ্ডকে ।
বিষ্কুম্ভগণ্ডপরিঘবর্জ্জং যোগেষু কারয়েৎ ॥

---

নিগু‘ণ্ডীং নিসিন্দেতি খ্যাতাম্ । কোবিদারো রক্তকাঞ্চনবৃক্ষঃ । প্লক্ষকং পাকুড় ইতি খ্যাতম্ । দ্বিগুণোচ্ছ্রায়ং দ্বিগুণিতোন্নতম্ । আদিত্যঃ পুনর্ব্বসুঃ—বেশ্মাদিকার্য্যং গৃহারম্ভ-গৃহপ্রবেশ-কূপাদ্যারম্ভকার্য্যম্ ॥ ৬৮ ॥

---

বট, অশ্বত্থ, নিসিন্দা, রক্তকাঞ্চন, বহেড়া, শিমুল, পলাশ, এই কয়টি গাছ গৃহকার্য্যে ব্যবহার্য্য নহে। দ্বারের ও গৃহের প্রস্থ যত হইবে তাহার দ্বিগুণ দীর্ঘ করিবে। শ্রবণাদি ছয়নক্ষত্রে কাষ্ঠাদি সংগ্রহে দোষ থাকিলেও গৃহারম্ভ করিতে পারিবে। যথা রাজমার্ত্তণ্ড ;—পুনর্ব্বসু, পুষ্যা, রোহিণী, মৃগশিরা, চিত্রা, ধনিষ্ঠা, উত্তরাত্রয়, রেবতী, শ্রবণা, শতভিষা, অনুরাধা ও স্বাতীনক্ষত্রে চন্দ্রতারাদি শুদ্ধ সময়ে শুভগ্রহের বারে শুভযোগে রিক্তা ব্যতীত তিথিতে বিষ্টিভদ্রারহিত সময়ে গৃহারম্ভ প্রভৃতি কার্য্য করিলে শুভফল হইয়া থাকে। ৬৮।

চন্দ্র ও রবিশুদ্ধি সময়ে শুভগ্রহকর্ত্তৃক দৃষ্টলগ্নে স্তম্ভারোপণ কূপারম্ভ প্রভৃতি কার্য্য করিবে, অন্যত্র করিবে না। অশ্বিনী, রোহিণী, মূলা, উত্তরাত্রয়,

আদিত্যভৌমবর্জ্জ্যাস্তু সর্ব্বে বারাঃ শুভাবহাঃ।
প্রাসাদেঽপ্যেবমেব স্যাৎ কূপবাপীষু চৈব হি॥ ৬৯॥

কল্পতরৌ দেবীপুরাণম্—

যস্য দেবস্য যঃ কালঃ প্রতিষ্ঠা-ধ্বজরোপণে।
গর্ত্তাপূরশিলান্যাসে শুভদস্তস্য পূজিতঃ॥

যস্য দেবস্য প্রতিষ্ঠাধ্বজরোপণে যঃ কালঃ শুভদস্তস্য গর্ত্তাপূর-শিলান্যাসে গৃহারম্ভে স কালঃ পূজিত ইত্যর্থঃ॥

মাৎস্যে—

চৈত্রেঽথ ফাল্গুনে বাপি জ্যৈষ্ঠে বা মাধবেঽপি বা।
মাঘে বা সর্ব্বদেবানাং প্রতিষ্ঠা শুভদা ভবেৎ॥

প্রতিষ্ঠা-সমুচ্চয়ে "জ্যৈষ্ঠাষাঢ়কয়োর্ব্বাপি" ইত্যুক্তেরাষাঢ়ে দক্ষিণায়নেঽপি দুর্গাপ্রতিষ্ঠামাহ দেবীপুরাণম্—

মহিষাসুরহন্ত্র্যাশ্চ প্রতিষ্ঠা দক্ষিণায়নে॥ ৭০॥

---

চন্দ্রাদিত্যবলং চন্দ্র-রবিশুদ্ধিরূপং স্তম্ভোচ্ছ্রায়াদি স্তম্ভারোপণ-গৃহারম্ভ কূপবাপ্যারম্ভ কার্য্যম্॥ ৬৯॥

গর্ত্তাপূরশিলান্যাসে গৃহারম্ভে ধ্বজরোপণং পতাকাবন্ধনম্। মাধবে বৈশাখে। মহিষাসুরহন্ত্রী দুর্গা॥ ৭০॥

---

মৃগশিরা, স্বাতী, হস্তা ও অনুরাধানক্ষত্র গৃহারম্ভে প্রশস্ত। বজ্র, ব্যাঘাত, শূল, ব্যতীপাত, অতিগণ্ড, বিষ্কুম্ভ, গণ্ড ও পরিঘযোগ পরিত্যাগ করিয়া রবি মঙ্গল ভিন্নবারে গৃহারম্ভ, প্রাসাদারম্ভ, কূপ ও বাপীর আরম্ভ করিবে। ৬৯।

প্রতিষ্ঠা ও ধ্বজরোপণে যে দেবতার যে কাল শুভ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে; সে দেবতার গৃহারম্ভেও সে কাল শুভজনক হইবে। প্রতিষ্ঠা-বিহিত মাস যথা।— চৈত্র, বৈশাখ, জ্যৈষ্ঠ, মাঘ ও ফাল্গুনমাসে সকল দেবতার প্রতিষ্ঠা শুভদায়িনী হয়। প্রতিষ্ঠা-সমুচ্চয়গ্রন্থে "জ্যৈষ্ঠ বা আষাঢ়মাসেও," এইরূপ বলাতে আষাঢ়মাসে দক্ষিণায়নেও, দুর্গার প্রতিষ্ঠা দেবীপুরাণে উক্ত হইয়াছে। যথা—"দক্ষিণায়নেও দুর্গার প্রতিষ্ঠা হইবে।" ৭০।

যত্তু কৃত্যচিন্তামণৌ—

গৃহেষু যো বিধিঃ প্রোক্তো বিনিবেশ-প্রবেশয়োঃ।

স এব বিদুষা কার্য্যো দেবতায়তনেষ্বপি ॥ তম্মাসব্যতিরিক্ত-শুভচন্দ্রাদি-বিষয়ম্। অন্যথা প্রাগুক্তবিরোধাপত্তেঃ ॥

জ্যোতিষে—

উগ্রং বিশাখামদিতিঞ্চ শক্রং ভুজঙ্গমগ্নিঞ্চ বিহায় গেহম্।

গ্রাম্য-স্বলগ্ন-স্থির-মন্দিরেষু কুর্য্যাচ্ছুভৈর্যুক্তনিরীক্ষিতেষু ॥

নবগ্রহা ভবেয়ুশ্চ যদি কেন্দ্রত্রিকোণগাঃ।

দোষস্তদা ক্ষয়ং যাতি তমঃ সূর্য্যোদয়ে যথা ॥ ৭১ ॥

রাজমার্ত্তণ্ডে—

পূর্ণিমান্তোঽষ্টমীং যাবৎ পূর্ব্বাস্যং বর্জ্জয়েদ্ গৃহম্।

উত্তরাস্যং ন কুর্ব্বীত নবম্যাদি-চতুর্দ্দশীম্।

বিনিবেশপ্রবেশয়োরারম্ভপ্রবেশয়োঃ। প্রাগুক্তবিরোধাপত্তেঃ যস্য দেবস্য যঃ কাল ইত্যাদি প্রাগুক্তবচনেন সহ বিরোধঃ স্যাদিত্যর্থঃ। উগ্রং উগ্রগণং পূর্ব্বাত্রয়ং মঘা ভরণী উগ্রগণঃ। শক্রং জ্যেষ্ঠাং ভুজঙ্গমশ্লেষাম্ অগ্নিং কৃত্তিকাং বিহায় পরিত্যজ্য। গ্রাম্যাঃ মিথুনতুলাকন্যাধনুর্বৃশ্চিককুম্ভাঃ। গ্রাম্যলগ্নে জন্মলগ্নে স্থিরলগ্নে বা শুভযুক্তে শুভদৃষ্টে গেহং কুর্য্যাদিত্যর্থঃ ॥ ৭১ ॥

---

গৃহারম্ভ ও গৃহপ্রবেশে যে বিধি নির্দ্দিষ্ট আছে, বিদ্বান্ ব্যক্তি, দেবগৃহেও সে বিধি গ্রহণ করিবেন। এই যে কৃত্যচিন্তামণিগ্রন্থে উক্ত হইয়াছে, তাহা মাস ব্যতিরিক্ত শুভচন্দ্র, তারা, দিননক্ষত্র গ্রহণের জন্য; এইরূপ মীমাংসা না করিলে দক্ষিণায়নে প্রতিষ্ঠাবোধক পূর্ব্বোক্ত বচনের সহিত বিরোধ হইবে। জ্যোতিষে উক্ত আছে যে,—পূর্ব্বাত্রয়, মঘা, ভরণী, বিশাখা, অদিতি, জ্যেষ্ঠা, অশ্লেষা কৃত্তিকা পরিত্যাগ করিয়া গ্রাম্যলগ্নে (মিথুন কন্যা তুলা বৃশ্চিক ধনুঃ কুম্ভলগ্নে) স্বলগ্নে কিংবা স্থিরলগ্নে (বৃষ, সিংহ বৃশ্চিক. কুম্ভলগ্নে) শুভগ্রহের যোগ বা দৃষ্টি থাকিলে গৃহারম্ভ করিবে। নবগ্রহগণ গৃহারম্ভ লগ্নের কেন্দ্র বা কোণ-গত হইলে সূর্য্যোদয়ে অন্ধকারের ন্যায় দোষের ক্ষয় হইয়া থাকে। ৭১।

অমাবস্যাষ্টমীমধ্যে পশ্চিমাস্যং বিবর্জ্জয়েৎ।
নবমীতশ্চ যাম্যাস্যং যাবৎ শুক্লচতুর্দ্দশীম্ ॥

দীপিকায়াম্—

গণেশং গন্ধপুষ্পাদ্যৈর্লোকপালানথ গ্রহান্।
পূজয়েৎ ক্ষেত্রপালাংশ্চ ক্রূরভূতাংশ্চ বাহ্যতঃ ॥ ৭২ ॥
ব্রহ্মাণং বাস্তুপুরুষং তদ্‌গেহস্থাশ্চ দেবতাঃ।

তাশ্চ শিখিপ্রভৃতয়ো যথা—

শিখী চৈবাথ পর্জ্জন্যো জয়ন্তঃ কুলিশায়ুধঃ।
সূর্য্যঃ সত্যো ভৃশশ্চৈব আকাশো বায়ুরেব চ ॥
পূষা চ বিতথশ্চৈব গৃহক্ষতযমাবুভৌ ॥
গন্ধর্ব্বো ভৃঙ্গরাজশ্চ মৃগঃ পিতৃগণস্তথা ॥
দৌবারিকোঽথ সুগ্রীবঃ পুষ্পদন্তো জলাধিপঃ।
অসুরঃ শেষপাপৌ চ রোগাহী মুখ্য এব চ ॥
ভল্লাটঃ সোমসর্পৌ চ অদিতিশ্চ দিতিস্তথা
আপশ্চৈবাথ সাবিত্রো জয়ো রুদ্রস্তথৈব চ ॥ ৭৩ ॥
অর্য্যমা সবিতা চৈব বিবস্বান্ বিবুধাধিপঃ।
মিত্রোঽথ রাজযক্ষ্মা চ তথা পৃথ্বীধরঃ ক্রমাৎ ॥

পূর্ণিমা হইতে কৃষ্ণপক্ষের অষ্টমী পর্য্যন্ত পূর্ব্বমুখ গৃহ করিবে না। কৃষ্ণপক্ষের নবমী হইতে চতুর্দ্দশী পর্য্যন্ত ছয় তিথিতে উত্তরমুখ গৃহ করিবে না। অমাবস্যা হইতে শুক্লাষ্টমী পর্য্যন্ত তিথিতে পশ্চিমমুখ গৃহ করিবে না এবং শুক্লনবমী হইতে চতুর্দ্দশী পর্য্যন্ত তিথিতে দক্ষিণমুখ গৃহ করিবে না। গণেশ, লোকপাল, নবগ্রহ, ক্ষেত্রপাল, ক্রূর ভূতগণকে বহির্ভাগে গন্ধপুষ্পাদি দ্বারা পূজা করিবে। ৭২।

ব্রহ্মা, বাস্তুপুরুষ ও তদ্‌গৃহের অধিষ্ঠিত দেবতাগণের পূজা করিবে। গৃহদেবতা শিখী প্রভৃতি। যথা ;—শিখী, পর্জ্জন্য, জয়ন্ত, কুলিশায়ুধ, সূর্য্য, সত্য, ভৃশ, আকাশ, বায়ু, পূষা, বিতথ, গৃহক্ষত, যম, গন্ধর্ব্ব, ভৃঙ্গরাজ, মৃগ, পিতৃগণ,

আপবৎসস্তথা ব্রহ্ম বাস্তুদেহগতাস্ত্বিমে ।
চরকী চ বিদারী চ পূতনা পাপরাক্ষসী ॥
স্কন্দার্য্যমা জম্ভকাশ্চ পিলিপিঞ্জস্তথাষ্টমঃ ।
এতান্ মৎস্যপুরাণোক্তান্ গৃহারম্ভে প্রপূজয়েৎ ॥ ৭৪

মহাকপিলপঞ্চরাত্রে—

জলাধারগৃহার্থঞ্চ যজেদ্বাস্তুং বিশেষতঃ ।
ব্রহ্মাদ্যদিতিপর্য্যন্তাঃ পঞ্চাশৎ ত্রয়সংযুতাঃ ।
সর্ব্বেষাং কিল বাস্তূনাং নায়কাঃ পরিকীর্ত্তিতাঃ ॥
অসম্পূজ্য হি তান্ সর্ব্বান্ প্রাসাদাদীহ কারয়েৎ ।
অনিষ্পত্তির্বিনাশঃ স্যাদুভয়োর্ধর্ম্মধর্ম্মিণোঃ ॥
তত্তদ্দেবতাভেদেন বলিমন্ত্রোভয়বিশেষানুক্ত্বা
স্বর্গপাতালমর্ত্ত্যেষু যে দেবা বাস্তুসম্ভবাঃ ।
গৃহ্ণন্ত্বিমং বলিং হৃদ্যং তুষ্টা যান্তু স্বমালয়ম্ ॥
মাতরো ভূতবেতালো যে চান্যে বলিকাঙ্ক্ষিণঃ
বিষ্ণোঃ পারিষদা যে চ তেঽপি গৃহ্ণন্ত্বিমং বলিম্ ॥

---

দৌবারিক, সুগ্রীব, পুষ্পদন্ত, জলাধিপ, অসুর, শেষ, পাপ, রোগ, অহি, মুখ্য, ভল্লাট, সোম, সর্প, অদিতি, দিতি, আপ, সাবিত্র, জয়, রুদ্র, অর্য্যমা, সবিতা, বিবস্বান্, ইন্দ্র, মিত্র, রাজযক্ষ্মা, পৃথ্বীধর, আপবৎস, ব্রহ্ম, চরকী, বিদারী, পূতনা, পাপরাক্ষসী, স্কন্দ, অর্য্যমা, জম্ভক, পিলিপিঞ্জ, মৎস্যপুরাণোক্ত এই সমুদয় দেবতাদিগকে গৃহারম্ভ-সময় পূজা করিবে। ৭৩। ৭৪।

জলাশয় ও গৃহারম্ভে বাস্তু ও ব্রহ্মাদি অদিতি পর্য্যন্ত ৫৩ তিপ্পান্নটি দেবতার পূজা করিবে। ইহারা সকল প্রকার বাস্তুর নায়ক। ইহাদিগকে পূজা না করিয়া প্রাসাদ, গৃহ, জলাশয়ের আরম্ভ করিলে তত্তৎ কার্য্য অসিদ্ধ ও কর্ম্মকর্ত্তা বিনাশ প্রাপ্ত হয়। তত্তদ্দেবতার বলি ও মন্ত্র বিশেষরূপে বলিয়া, বলিতেছেন—যে সমুদয় বাস্তুসম্ভূত দেবগণ স্বর্গ, মর্ত্ত ও পাতালে অবস্থান করেন, তাঁহারা সকলে মৎপ্রদত্ত স্পৃহণীয় এই বলি গ্রহণ করুন এবং আমার প্রতি সন্তুষ্ট হইয়া নিজালয়ে গমন করুন। মাতৃগণ, ভূতগণ ও বেতালগণ

পিতৃভ্যঃ ক্ষেত্রপালেভ্যো বলিং দত্ত্বা প্রকামতঃ।
অভাবাদুক্তমার্গস্য কুশপুষ্পাদিভির্যজেৎ ॥ ৭৫ ॥
আকুঞ্চিতকরং বাস্তুমুত্তানমসুরাকৃতিম্।
স্মরেৎ পূজাসু কুড্যাদিনিবেশে ত্বধরাননম্।

দেবীপুরাণম্—
মধ্যভাগে ততঃ কুর্য্যাদ্বাসুদেবস্য পূজনম্।
শ্রিয়শ্চ পূজনং কুর্য্যাদ্বাসুদেবগণস্য চ।
গন্ধার্ঘ্য-পুষ্পনৈবেদ্য-ধূপাদ্যৈঃ সুরসত্তম।
ততঃ সম্পূজয়েত্তস্মিন্ সর্ব্বলোকধরাং মহীম্।
সুরূপাং প্রমদারূপাং দিব্যাভরণভূষিতাম্।
ধ্যাত্বা তামর্চ্চয়েদ্দেবীং পরিতুষ্টাং স্মিতাননাম্।
ততঃ প্রণম্য বিজ্ঞাপ্য তন্ময়ত্বেন চিন্তয়েৎ।

তথা—এবং প্রপূজিতা দেবাঃ শান্তিপুষ্টিপ্রদা নৃণাম্।
অপূজিতা বিনিঘ্নন্তি গৃহারম্ভেষু কারকম্।
গৃহাদেঃ শিল্পরূপত্বাদ্ বিশ্বকর্ম্মাপি পূজ্যতে।

---

এবং বলি গ্রহণাভিলাষী, অন্যান্য দেবগণ, বিষ্ণুর পারিষদবর্গ যে সকল দেবগণ আছেন, তাহারা সকলেই এই বলি গ্রহণ করুন। এইরূপ পিতৃগণ ও ক্ষেত্রপালগণকে ইচ্ছা মত বলি প্রদান করিবে। উক্ত নিয়ম প্রতিপালনে অশক্ত হইলে কুশ, পুষ্প, গন্ধ, ধূপাদি দ্বারা তাহাদিগের পূজা করিবে। ৭৫।

"করদ্বয় ঈষৎ কুঞ্চিত উত্তানমুখ, অসুরাকৃতি বিশিষ্ট" পূজা করিবার সময়ে বাস্তু পুরুষকে এইরূপে স্মরণ করিতে হইবে এবং গৃহের ভিত্তিপত্তনের সময় বাস্তুপুরুষকে অধোমুখে অবস্থিত চিন্তা করিতে হইবে। মধ্যভাগে বাসুদেবের পূজা লক্ষ্মী ও বাসুদেবগণের পূজা করিবে। অনন্তর গন্ধ পুষ্প ধূপ দীপ নৈবেদ্যাদি উপচারে সর্ব্বলোকধারিণী পৃথিবীর পূজা করিবে। "পরমাসুন্দরী নবযৌবনা বিবিধ মনোহর আভরণে বিভূষিতা হাস্যমুখী ও সতত সন্তুষ্টা আছেন" এইরূপ চিন্তা করিয়া পৃথিবীর পূজা করিবে। অনন্তর প্রণামপূর্ব্বক নিজের প্রার্থনা জানাইয়া তন্ময়চিত্তে পৃথিবীর চিন্তা করিবে।

শিল্পাচার্য্যায় দেবায় নমস্তে বিশ্বকর্ম্মণে ।
স্বাহা ব্রহ্মপুরাণীয়-মন্ত্রেণেতি মতং মম ॥ ৭৬ ॥

জ্যোতিষে—

তদ্ধস্তায়তমাত্রগর্ত্তমতুলং কর্ত্তুং বিশুদ্ধে দিনে
খাত্বা শাদ্বলগোময়ৈঃ শুচিতরং কৃত্বাম্বুপূর্ণং স্মরান্‌ ।
সম্পূজ্যামলপুষ্পকৈর্জ্জলঘটং কৃত্বাম্রশাখাযুতং
দদ্যাদর্ঘ্যমনেন বিপ্রবচসা মন্ত্রেণ বাস্তোষ্পতেঃ ॥
বাস্তোষ্পতে ত্বমুত্তিষ্ঠ সংসার-স্থিতিকারক ।
গৃহাণার্ঘ্যং ময়া দত্তং গৃহারম্ভং করোম্যহম্‌ ॥
নমঃ সর্ব্বহিতার্থায় বিষ্ণুলোকায় তে নমঃ ॥
গর্ত্তে তস্মিন্‌ সলিলভরিতে নিশ্চলং বারি ভর্ত্তুঃ
স্থৈর্য্যং কুর্য্যাজ্জনয়তি হিতং দক্ষিণাবর্ত্তযোগাৎ ।
বামাবর্ত্তং ভবতি বিপদে স্বামিনাশঞ্চ কুর্য্যাৎ ।
ভূমিচ্ছেদাদ্‌ ব্রজতি লঘুতাং বিত্তনাশং লভেদ্বা ॥ ৭৭ ॥

---

গৃহারম্ভাদি কার্য্যে পূর্ব্বোক্ত দেবগণ পূজিত হইলে শান্তি ও পুষ্টি প্রদান করেন এবং ইহাদিগকে পূজা না করিলে গৃহকর্ত্তাকে বিনষ্ট করেন। গৃহ, মঠ প্রভৃতি শিল্পকার্য্য, এইজন্য বিশ্বকর্ম্মারও পূজা করিবে। "শিল্পাচার্য্যায় দেবায় নমস্তে বিশ্বকর্ম্মণে স্বাহা।" ইহাই বিশ্বকর্ম্মার পূজা-মন্ত্র। এই ব্রহ্ম-পুরাণের মন্ত্রদ্বারা গৃহাদি শিল্পকার্য্যে বিশ্বকর্ম্মার পূজা করিবে ইহা আমার মত। ৭৬।

শুভদিনে গৃহকর্ত্তার হস্তপরিমিত সুন্দর একটি গর্ত্ত খনন করিয়া কোমল দূর্ব্বা ও গোময় দ্বারা গর্ত্তের মধ্যভাগ সুন্দররূপে লেপিয়া জল পূর্ণ করিবে। ঐ জলে সুন্দর পুষ্পদ্বারা গণেশাদি দেবগণের পূজা করিবে। অনন্তর আম্রপল্লবান্বিত জলপূর্ণ একটি ঘটস্থাপন করিয়া মন্ত্রদ্বারা বাস্তুপুরুষকে অর্ঘ্য দিবে। অর্ঘ্য-মন্ত্র মূলে লিখিত আছে। গর্ত্তে জল পরীক্ষা যথা;—গর্ত্তস্থ জল নিশ্চল হইলে গৃহস্বামীর স্থৈর্য্যলাভ এবং দক্ষিণাবর্ত্ত হইয়া ঘুরিতে

পৃথিব্যর্ঘ্যমন্ত্রস্তু—

হিরণ্যগর্ভে বসুধে ! শেষস্যোপরিশায়িনি ।
বসামাহং তব পৃষ্ঠে গৃহাণার্ঘ্যং ধরিত্রি মে ॥

ততঃ প্রণম্য প্রার্থয়েৎ—

শুভে চ শোভনে দেবি ! চতুরস্রে মহীতলে ॥
শুভদে সুখদে দেবি গৃহে কাশ্যপি রম্যতাম্ ॥
অব্যঙ্গে চাক্ষতে পূর্ণে মুনেশ্চাঙ্গিরসঃ সুতে ।
তুভ্যং ময়া কৃতা পূজা সমৃদ্ধিং গৃহিণঃ কুরু ॥
বসুন্ধরে বরারোহে ! স্থানং মে দীয়তাং শুভে ।
ত্বংপ্রসাদান্মহাদেবি ! কার্য্যং মে সিধ্যতাং দ্রুতম্ ॥
অগ্নিভ্যোঽপ্যথ সর্পেভ্যো যে চান্যে ত্বৎসমাশ্রিতাঃ ।
তেভ্যো বলিং প্রযচ্ছামি পুণ্যমোদনমুত্তমম্ ॥
ভূতানি রাক্ষসা বাপি যে চ তিষ্ঠন্তি কেচন ।
তে গৃহ্নন্তু বলিং সর্ব্বে বাস্তু গৃহ্নাম্যহং পুনঃ ।
ইতি মন্ত্রাভ্যাং মাষভক্তবলিং দদ্যাৎ ॥ ৮১ ॥

---

হে বসুধে তুমি হিরণ্যগর্ভা ও (অসীমশক্তিসম্পন্ন) শেষ নাগের উপরে শয়ান রহিয়াছ, আমি তোমার পৃষ্ঠে বাস করিতেছি। হে ধরিত্রি! আমার অর্ঘ্য গ্রহণ কর। অনন্তর প্রণাম করিয়া প্রার্থনা করিবে। হে শুভদায়িনি, শোভনে! হে চতুরস্রবৎ প্রতীয়মান মহীতল-স্বরূপিণি! দেবি কাশ্যপি! আমার গৃহে মঙ্গল ও সুখদায়িনী হইয়া ক্রীড়া কর। হে দেবি! তুমি অব্যঙ্গ, অক্ষত, তুমি মুনিবর অঙ্গিরার দুহিতা, তুমি চিরদিন পূর্ণভাবে অবস্থান করিতেছ, আমি তোমার পূজা করিয়াছি; তুমি গৃহস্থের ঐশ্বর্য্য বৃদ্ধি কর। হে বসুন্ধরে! বরারোহে! আমাকে স্থান দাও, তোমার প্রসাদে আমার কার্য্য, শীঘ্র সুসিদ্ধ হউক। অগ্নিসমূহ সর্পসমূহকে বলি প্রদান করিতেছি এবং অন্য যে কেহ তোমাকে অবলম্বন করিয়া রহিয়াছে তাহাদিগকে এই পবিত্র মাষভক্ত বলি দিতেছি। এই বাস্তুতে যে সকল ভূতগণ, রাক্ষসগণ, বা অন্য যে কেহ বাস করিতেছে, তাহাদিগকে মাষভক্তবলি দিতেছি তাহারা

ততঃ—"প্রণমেদ্দণ্ডবদ্ ভূমৌ মন্ত্রেণানেন ভক্তিতঃ।
ভূতানি যানীহ বসন্তি তানি বলিং গৃহীত্বা বিধিনোপপাদিতম্।
অন্যত্র বাসং পরিকল্পয়ন্তু ক্ষয়ন্তু তানীহ নমোঽস্তু তেভ্যঃ।

ততস্তস্মিন্ গর্ত্তে দধিদূর্ব্বা-পুষ্প-ফলাম্রপল্লবমুখেনাম্বুঘটেন এষোঽর্ঘঃ ওঁবাস্তোষ্পতয়ে নম ইত্যর্ঘ্যং দদ্যাৎ।

শিল্পাচার্য্যায় দেবায় নমস্তে বিশ্বকর্ম্মণে স্বাহা ইত্যনেন বিশ্বকর্ম্মণে নম ইতি পূজয়েৎ॥ ৮২॥

ততঃ—যান্তু দেবগণাঃ সর্ব্বে পূজামাদায় যাজ্ঞিকাৎ।
ইষ্টকামপ্রসিদ্ধ্যর্থং পুনরাগমনায় চ।

ক্ষমস্বমিতি বিসর্জ্জয়েৎ। ততস্তদর্ঘ্যজলপূরিতগর্ত্তে প্রণবেন শুক্লপুষ্পং ক্ষিপ্ত্বা শুভাশুভং পশ্যেৎ।

নিশ্চলং চেৎ কর্ত্তুঃ স্থৈর্য্যং দক্ষিণাবর্ত্তাদ্ হিতং, বামাবর্ত্তাৎ বিপদং নাশং ভূমিচ্ছেদাদ্বিত্তনাশং লঘুতাং বা জনয়েৎ। ততস্তত্র দধিদূর্ব্বাদিকং দত্ত্বা মৃত্তিকয়া গর্ত্তং পূরয়েৎ॥ ৮৩॥

---

সকলে বলি গ্রহণ করুক, আমি এই বাস্তু গ্রহণ করিতেছি। এই দুইটি মন্ত্র দ্বারা মষভক্ত বলি দিবে। ৮১।

অনন্তর বক্ষ্যমাণমন্ত্রে ভক্তিভাবে ভূমিতে দণ্ডবৎ প্রণাম করিবে। যথা;—এই বাস্তুতে যে সমস্ত অতিবাহিক ভূত প্রভৃতি বাস করিতেছে; তাহারা যথাবিধি প্রদত্ত বলি গ্রহণপূর্ব্বক অন্যত্র বাসস্থান কল্পিত করুক, এই স্থান হইতে প্রস্থান করুক, তাহাদিগের প্রতি আমার নমস্কার। অনন্তর সে গর্ত্তে দধি দূর্ব্বা পুষ্প ফল ও আম্রপল্লবোপশোভিত জলপূর্ণ ঘট দ্বারা "এষোঽর্ঘো বাস্তোষ্পতয়ে নমঃ" বলিয়া জল ঢালিয়া দিবে। অনন্তর মূলের লিখিত "শিল্পাচার্য্যায় দেবায়" এই মন্ত্র পাঠপূর্ব্বক বিশ্বকর্ম্মার পূজা করিবে। ৮২।

অনন্তর "যান্তু দেবগণাঃ সর্ব্বে" এই মন্ত্রপাঠপূর্ব্বক দেবগণের বিসর্জ্জন কার্য্য করিবে। তারপর অর্ঘ্য-জলপূর্ণ গর্ত্ত মধ্যে প্রণব স্মরণপূর্ব্বক শুক্লপুষ্প নিক্ষেপ করিয়া শুভাশুভ জানিবে। ঐ প্রক্ষিপ্ত পুষ্প স্থিরভাবে থাকিলে গৃহকর্ত্তার স্থিরত্ব, দক্ষিণাবর্ত্তে গতি হইলে মঙ্গল, বামাবর্ত্তে গতি হইলে,

ততঃ সূত্রপাতায় ঈশানাদি-প্রদক্ষিণাচ্চতুরঃ কীলকান্
"বিশন্তু তে তলে নাগা লোকপালাশ্চ কামগাঃ।
গৃহে স্মিংশ্চ তিষ্ঠন্তু আয়ুর্বলকরাঃ সদাঃ॥"

ইতি মন্ত্রেণ চতুষ্কোণেষু দৃঢ়ং রোপয়েৎ॥ তত ঈশানাদিক্রমেণ সূত্রেণ তং বেষ্টয়েৎ। তত আগ্নেয্যাং গর্ত্তে গন্ধপুষ্পাদ্যালঙ্কৃতং স্তম্ভং রোপয়েৎ।

তত্র মন্ত্রঃ,—

যথাচলো গিরির্মেরুর্হিমবাংশ্চ যথাচলঃ।
শুভপ্রদস্তথা স্তম্ভ তথা ত্বমচলো ভব॥ ৮৪॥

অথ গৃহপ্রবেশঃ—

স্থাপ্যং সমাপ্যং ক্রতুযূপকাষ্ঠং গৃহপ্রবেশো গজবাজিবন্ধঃ।
গ্রামে প্রবেশো নগরে পুরে বা দিনে প্রশস্তানি শনৈশ্চরস্য॥
জ্যেষ্ঠাদিতিভ্যাং সংযুক্তং গৃহারম্ভোদিতঞ্চ যৎ।
তৎ সর্ব্বং যোজয়েদ্ বেশ্মপ্রবেশে দৈবচিন্তকঃ॥ ৮৫॥

---

বিপদ, বা নাশ, গর্ত্তে উপরের মাটি খসিয়া পড়িলে বিত্তনাশ বা লঘুতা (অপমান) হইয়া থাকে। পরে গর্ত্তে দধি, দূর্ব্বা, পুষ্প, তণ্ডুল, নিক্ষেপ করিয়া মৃত্তিকা দ্বারা গর্ত্তপূরণ করিবে। ৮৩।

অনন্তর সূত্রপাতনের জন্য নিম্নলিখিত মন্ত্রে চারকোণে চারিটি খুঁটী পুতিবে। "বিশন্তুতে তলে নাগা" ইত্যাদি মন্ত্র মূলে লিখিত আছে। পরে ঈশানকোণ হইতে ক্রমে সূত্রদ্বারা চারিটি খুঁটী বেষ্টন করিবে। পরে অগ্নি-কোণের গর্ত্তে গন্ধপুষ্প দধি মাল্য সুশোভিত একটি স্তম্ভ, মূলের লিখিত মন্ত্রে আরোপিত করিবে। ৮৪।

অনন্তর গৃহপ্রবেশ বলা হইতেছে। যজ্ঞীয় কাষ্ঠ ও যূপকাষ্ঠের স্থাপন ও বিসর্জ্জন, হস্তী অশ্বের বন্ধন, গৃহ, গ্রাম, নগর বা পুরে প্রবেশ এই সকল কার্য্য শনিবারে প্রশস্ত। জ্যেষ্ঠা, পুনর্ব্বসু ও গৃহারম্ভে যে সকল নক্ষত্র কথিত হইয়াছে সে সমুদয়নক্ষত্রে ও গৃহারম্ভের অন্যান্য বারতিথি শুভযোগে গৃহ-প্রবেশ করিবে। ৮৫।

বিষ্ণুধর্ম্মোত্তরে—

গোপুচ্ছ-বিন্যস্তকরঃ প্রবিশেচ্চ গৃহং গৃহী।
অনুলিপ্তঃ সুখী স্রগ্বী সপত্নীকস্তথৈব চ॥
কৃত্বাগ্রতো দ্বিজবরানথ পূর্ণকুম্ভং
দধ্যক্ষতাম্রদল-পুষ্প-ফলোপশোভম্।
দত্ত্বা হিরণ্যবসনানি তথা দ্বিজেভ্যো
মাঙ্গল্যশান্তিনিলয়ং নিলয়ং বিশেচ্চ॥

মহাভারতে—

পারাবতময়ূরাশ্চ শুকা বৈ সারিকাস্তথা।
গৃহস্থেন সদা পোষ্যা আত্মনঃ শ্রেয় ইচ্ছতা॥

মৎস্যপুরাণম্—

গো-গজা-শ্বা-বি-শালাসু তৎপুরীষস্য নির্গমম্।
অস্তং গতে ন কুর্ব্বীত দেবদেবে দিবাকরে॥ ৮৬॥

গৃহমুক্রম্য গোভিলঃ—

বর্জ্জয়েৎ পূর্ব্বতোঽশ্বত্থং প্লক্ষং দক্ষিণতস্তথা।
ন্যগ্রোধমপরাদ্দেশাদুত্তরাচ্চাপ্যুড়ুম্বরম্।
অশ্বত্থোঽগ্নিভয়ং কুর্য্যাৎ প্লক্ষো ক্রয়াৎ প্রমায়ুকান্।
ন্যগ্রোধো রাজসংপীড়াং কুক্ষ্যাময়মুড়ুম্বরঃ॥

---

চন্দনদ্বারা অনুলিপ্ত, মাল্যধারণপূর্ব্বক সানন্দচিত্তে পত্নীর সহিত গো-পুচ্ছ ধারণ করিয়া গৃহস্থ গৃহপ্রবেশ করিবে। দধি, তণ্ডুল, আম্রপল্লব, পুষ্প ও নারিকেল ফলে সুশোভিত পূর্ণকুম্ভ এবং দ্বিজশ্রেষ্ঠদিগকে সম্মুখে রাখিয়া, দ্বিজগণকে স্বর্ণ ও বস্ত্রদানপূর্ব্বক মঙ্গল ও শান্তির নিকেতন গৃহে প্রবেশ করিবে। মঙ্গলাকাঙ্ক্ষী গৃহস্থ, গৃহে পারাবত, ময়ূর, শুক ও সারীর সর্ব্বদা পোষণ করিবে। সূর্য্যাস্তের পর গো, হস্তী, অশ্ব ও মৈষশালাস্থিত তত্তৎ পশুর মল বহির্গত করিবে না। ৮৬।

মহর্ষি গোভিল গৃহপ্রস্তাবে বলেন। গৃহের পূর্ব্বদিকে অশ্বত্থ, দক্ষিণদিকে

প্লক্ষঃ পর্কটী প্রমায়ুকান্ প্রকটপিত্তান মায়ুঃ পিত্তমিত্যমরঃ ॥ ৮৭ ॥

অথ নববস্ত্রপরিধানম্ ।

ব্রহ্মানুরাধবসুতিষ্য-বিশাখ-হস্ত-
চিত্রোত্তরাগ্নি-পবনাদিতি-রেবতীষু ।
জন্মর্ক্ষজীব-বুধ-শুক্র-দিনোৎসবাদৌ
ধার্য্যং নবং বসনমীশ্বর-বিপ্রতুষ্ট্যৈ ॥ ৮৮ ॥

অথ রত্নধারণম্ ।

পুষ্যার্কাদিতি-পিত্র্য-মিত্রশশভৃদ্বিত্তধ্রুবত্বষ্টৃষু
মুক্তা-দন্ত-সুবর্ণ-বিদ্রুম-মণীন্ দধ্যাদ্ বিবুদ্ধে হরৌ ।
পুষ্যেজ্যে সময়ে শুভে ধ্রুব-সুরাচার্য্যাদিতীশেঽঙ্গনা,
নো রত্নং বিভৃয়াৎ প্রবালকমণীন্ শঙ্খং হিতা স্বামিনে ॥৮৯॥
পূর্ব্বং স্ত্রীপুংসামান্যেন বিধায় পশ্চাৎ স্ত্রিয়া বিশেষনিষেধঃ ॥

---

পাকুড়, পশ্চিমে বট, ও উত্তরদিকে উড়ুম্বর গাছ রাখিবে না। নিষিদ্ধ স্থানে অশ্বত্থ থাকিলে অগ্নিভয়, পাকুড়ে অতিরিক্ত পিত্তবৃদ্ধি, বটবৃক্ষ থাকিলে রাজপীড়া, উড়ুম্বরে উদরাময় জন্মাইয়া থাকে। ৮৭।

নববস্ত্র-পরিধান। রোহিণী, অনুরাধা, ধনিষ্ঠা, পুষ্যা, বিশাখা, হস্তা, চিত্রা, উত্তরাত্রয়, কৃত্তিকা, স্বাতী, পুনর্ব্বসু, রেবতী ও জন্মনক্ষত্রে, বুধ বৃহস্পতি ও শুক্রবারে বিবাহাদি উৎসবে ঈশ্বর ও ব্রাহ্মণের তুষ্টির জন্য নববস্ত্র ধারণ করিলে শুভ হয়। ৮৮।

রত্নধারণ।—পুষ্যা, হস্তা, পুনর্ব্বসু, মঘা, অনুরাধা, মৃগশিরা, ধনিষ্ঠা, উত্তরাত্রয়, রোহিণী, চিত্রানক্ষত্রে শুভদিনে, উত্তরায়ণে, বৃহস্পতি বলবান্ থাকিলে, মুক্তা, হস্তিদন্ত নির্ম্মিত আভরণ, সুবর্ণ, প্রবাল, মণি প্রভৃতি রত্নাভরণ ধারণ করিবে। কিন্তু উত্তরাত্রয়, রোহিণী, পুষ্যা ও পুনর্ব্বসুতে, স্বামীর হিত-পরায়ণা কামিনী প্রবাল, মণি, রত্ন, শঙ্খধারণ করিবে না। ৮৯।

প্রথমে স্ত্রীপুরুষ সাধারণের বিধি প্রদর্শনপূর্ব্বক পরে স্ত্রীর পক্ষে বিশেষ নিষেধ করা হইয়াছে।

অথ খড়্গাদিধারণম্ ।

মূলেন্দুপূর্ব্বাত্রয়-যাম-পিত্র্য-সর্পাগ্নি-শক্রানিল-শূলিনশ্চ ।
খড়্গাদিসন্ধারণমেষু কুর্য্যাৎ তিথৌ বিলগ্নে চ শুভে শুভাহে ॥ ৯০ ॥

অথ শয়নাদ্যুপভোগঃ ।

মৈত্রেন্দু-পৌষ্ণ-পিতৃ-ভা-দিতি-বাজি-চিত্রা-
হস্তোত্তরাত্রয়-হরীজ্য-বিধাতৃভানি ।
এতেষ্বভীষ্ট-শয়না-সন-পাদুকাদি-
সম্ভোগকার্য্যমুদিতং মুনিভিঃ শুভাহে ॥ ৯১ ॥

শ্রীপতিসংহিতায়াম্—

হস্তাদিতি-ব্রহ্মগুরূত্তরেষু পৌষ্ণা-শ্বি-মূলে-ন্দুভ-চিত্রভেষু ।
বারেষু জীবেন্দু-সিতেন্দু-জানাং শয্যাসনাদীনি হিতপ্রদানি ॥

চিন্তামণৌ হারীতঃ—

হরি-কর-মরু-দনুরাধা-বিধাতৃ-পৌষ্ণা-দিতি দ্বয়ো-ত্তরভে
ভোজন-বিধিশয্যাসন-ভোগারম্ভো হিতার্থায় ॥ ৯২ ॥

---

খড়্গাদিধারণ ।—মূলা, মৃগশিরা, পূর্ব্বাত্রয়, ভরণী, মঘা, অশ্লেষা, কৃত্তিকা, জ্যেষ্ঠা, স্বাতী ও আর্দ্রানক্ষত্রে শুভবারে শুভতিথি ও শুভলগ্নে খড়্গাদি অস্ত্রধারণ করিবে । ৯০ ।

শয়নাদির উপভোগ ।—অনুরাধা, মৃগশিরা, রেবতী, মঘা, পুনর্ব্বসু, অশ্বিনী, চিত্রা, হস্তা, উত্তরাত্রয়, শ্রবণা পুষ্যা ও রোহিণীনক্ষত্রে শুভবারে শয়ন, আসন, পাদুকা প্রভৃতির সম্ভোগ করিবে । ৯১ ।

হস্তা, পুনর্ব্বসু, রোহিণী, পুষ্যা, উত্তরাত্রয়, রেবতী, অশ্বিনী, মূলা, মৃগশিরা, চিত্রানক্ষত্রে, সোম বৃহস্পতি শুক্র বুধবারে, শয্যা আসনাদির উপভোগ মঙ্গলকর হয় । শ্রবণা, হস্তা, স্বাতী, অনুরাধা, রোহিণী, রেবতী, পুনর্ব্বসু, পুষ্যা, উত্তরাত্রয় নক্ষত্রে, ভোজনবিধি ও শয্যা আসনের উপভোগারম্ভ করিলে শুভ হয় । ৯২ ।

অথ জলাশয়ারম্ভঃ।

পুষ্যা--মৈত্র-করোত্তর-স্ববরুণ-ব্রহ্মা-ম্বু-পিত্র্যে-ন্দুভৈঃ
শস্তেহর্কে শুভবার-যোগ-তিথিষু ক্রূরেষবীর্য্যেষু চ।
পুষ্টেন্দৌ জলরাশিগে দশমগে শুক্রে শুভাংশোদয়ে
প্রারম্ভঃ সলিলালয়স্য শুভদো জীবেন্দু-পুত্রোদয়ে॥
বারুণ-মূল-বিশাখ-সৌম্য-ধ্রুব-হস্ত-পৌষ্ণ-পুষ্যেষু।
তরু-গুল্ম-লতা-দীনামারোপণং প্রশস্তম্॥ ৯৩॥

অথ প্রতিষ্ঠা।

মৎস্যপুরাণে—

প্রাপ্য পক্ষং শুভং শুক্লমতীতে চোত্তরায়ণে।
আষাঢ়ে দ্বে তথা মূলমুত্তরাত্রয়মেব চ॥
জ্যেষ্ঠা শ্রবণরোহিণ্যঃ পূর্ব্বভাদ্রপদে তথা।
হস্তাশ্বিনী রেবতী চ পুষ্যো মৃগশিরস্তথা॥
অনুরাধা তথা স্বাতী প্রতিষ্ঠাদিষু শস্যতে॥

অতীতে প্রাপ্তে গত্যর্থস্য প্রাপ্ত্যর্থত্বাৎ। ভবিষ্যে—

প্রতিপচ্চ দ্বিতীয়া চ তৃতীয়া পঞ্চমী তথা।
দশমী ত্রয়োদশী চৈব পৌর্ণমাসী চ কীর্ত্তিতা॥

---

জলাশয়ারম্ভ ও বৃক্ষাদি-রোপণ।—পুষ্যা, অনুরাধা, হস্তা, উত্তরাত্রয়, ধনিষ্ঠা, শতভিষা, রোহিণী, পূর্ব্বাষাঢ়া, মঘা, মৃগশিরানক্ষত্রে, রবিশুদ্ধ সময়ে, শুভ বার-তিথিযোগে, পাপগ্রহ দুর্ব্বল হইলে, চন্দ্রের পরিপুষ্টি-সময়ে, চন্দ্র জলরাশিগত ও শুক্র লগ্নের দশমে অবস্থিত হইলে, শুভ নবাংশের উদয়ে, বৃহস্পতি ও বুধ উদিত হইলে জলাশয়ের আরম্ভ শুভ হইয়া থাকে। শতভিষা, মূলা, বিশাখা, মৃগশিরা, উত্তরাত্রয়, রোহিণী, হস্তা, রেবতী ও পুষ্যানক্ষত্রে বৃক্ষ গুল্মলতা প্রভৃতির আরোপণ করিলে শুভ হয়। ৯৩।

প্রতিষ্ঠা-নির্ণয়।—উত্তরায়ণে, শুক্লপক্ষে, পূর্ব্বাষাঢ়া, উত্তরাষাঢ়া, মূলা,

সোমো বৃহস্পতিশ্চৈব শুক্রশ্চৈব তথা বুধঃ।
এতে সৌম্যগ্রহাঃ প্রোক্তাঃ প্রতিষ্ঠাযাগকর্ম্মণি ॥ ৯৮ ॥

ব্যবহারসমুচ্চয়ে—

প্রতিষ্ঠা সর্ব্বদেবানাং কেশবস্য বিশেষতঃ।
উত্তরায়ণ আপন্নে শুক্লপক্ষে শুভে দিনে ॥
কৃষ্ণপক্ষে চ পঞ্চম্যামষ্টম্যাঞ্চৈব শস্যতে।
দ্বাদশ্যেকাদশী রাকা শুক্লে কৃষ্ণে চ পঞ্চমী ॥
অষ্টমী চ বিশেষেণ প্রতিষ্ঠায়াং হরেঃ শুভা।
প্রাজেশ-বাসব-করা-দিতিভাশ্বিনীষু,
পৌষ্ণা-মরেজ্য-শশিভেষু তথোত্তরাসু।
কর্ত্তুঃ শুভে শশিনি কেন্দ্রগতে চ জীবে,
কার্য্যা হরেঃ শুভতিথৌ বিধিবৎ প্রতিষ্ঠা ॥ ৯৫ ॥

পুষ্যা-শ্বি-শক্র-ভগদৈবত-বাসবেষু
পৌষ্ণা-নিলেশ-মঘ-রোহিণি-মূল-হস্তে।
সৌম্যানুরাধ হরিভেষু পুনর্ব্বসৌ চ
কার্য্যাভিষেক-তরু-ভূতপতি-প্রতিষ্ঠা ॥

---

উত্তরাত্রয়, জ্যেষ্ঠা, শ্রবণা, রোহিণী, পূর্ব্বভাদ্রপদ, হস্তা, অশ্বিনী, রেবতী, পুষ্যা, মৃগশিরা, অনুরাধা ও স্বাতীনক্ষত্রে প্রতিষ্ঠাদি কার্য্য প্রশস্ত হয়। গত্যর্থধাতুর প্রাপ্ত্যর্থ হেতু অতীত শব্দে এইখানে প্রাপ্ত বুঝিতে হইবে। প্রতিপদ, দ্বিতীয়া, তৃতীয়া, পঞ্চমী, দশমী, ত্রয়োদশী পৌর্ণমাসীতিথি ও সোম, বৃহস্পতি, শুক্র বুধবার প্রতিষ্ঠা ও যাগকার্য্যে শুভ। ৯৪।

বিষ্ণু ও সকল দেবতার প্রতিষ্ঠা কার্য্যে উত্তরায়ণ ও শুক্লপক্ষ শুভ হয়। কৃষ্ণপক্ষের পঞ্চমী ও অষ্টমীতেও প্রতিষ্ঠা প্রশস্ত। বিশেষতঃ শুক্লপক্ষের দ্বাদশী একাদশী ও পূর্ণিমা, কৃষ্ণপক্ষের পঞ্চমী ও অষ্টমী বিষ্ণু প্রতিষ্ঠায় শুভ। বিষ্ণু-প্রতিষ্ঠা।—রোহিণী, ধনিষ্ঠা, হস্তা, পুনর্ব্বসু, অশ্বিনী, পুষ্যা, মৃগশিরা, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ নক্ষত্রে, কর্ত্তার চন্দ্রতারা-শুদ্ধি হইলে বৃহস্পতি কেন্দ্রগত হইলে শুভতিথিতে যথাবিধি বিষ্ণু-প্রতিষ্ঠা করিবে। ৯৫।

পদ্মপুরাণে—

প্রতিপদ্ধনদস্যোক্তা পবিত্রারোপণে তিথিঃ।
শ্রিয়া দেব্যা দ্বিতীয়া চ তিথীনামুত্তমা স্মৃতা।
তৃতীয়া তু ভবান্যাশ্চ চতুর্থী তৎসুতস্য চ।
পঞ্চমী সোমরাজস্য ষষ্ঠী প্রোক্তা গুহস্য চ॥
সপ্তমী ভাস্করস্যোক্তা দুর্গায়াশ্চাষ্টমী তিথিঃ॥
মাতৃণাং নবমী প্রোক্তা দশমী বাসুকেস্তথা॥
একাদশী ঋষীণাঞ্চ দ্বাদশী চক্রপাণিনঃ।
ত্রয়োদশী ত্বনঙ্গস্য শিবস্য চ চতুর্দ্দশী॥
মম চাপি মুনিশ্রেষ্ঠ! পৌর্ণমাসী তিথিঃ স্মৃতা॥
চক্রপাণিন ইতি পণব্যবহারে ইত্যস্মান্নিন্ প্রত্যয়ঃ॥

ভূজবলভীমে—

যুগাদাবয়নে পুণ্যে কর্ত্তব্যা বিষুবদ্বয়ে।
চন্দ্রসূর্য্যগ্রহে বাপি দিনে পুণ্যেঽথ পর্ব্বসু॥
যা তিথির্যস্য দেবস্য তস্যাং বা তস্য কীর্ত্তিতা॥
গৃহ্যাগমবিশেষেণ প্রতিষ্ঠা মুক্তিদায়িনী॥ ৯৬॥

---

শিব ও বৃক্ষ-প্রতিষ্ঠা।—পুষ্যা, অশ্বিনী, জ্যেষ্ঠা, পূর্ব্বফল্গুনী, ধনিষ্ঠা, রেবতী, স্বাতী, মঘা, রোহিণী, মূলা, হস্তা, মৃগশিরা, অনুরাধা, শ্রবণা, পুনর্ব্বসুনক্ষত্রে অভিষেক, বৃক্ষপ্রতিষ্ঠা ও শিবপ্রতিষ্ঠা করিবে। পদ্মপুরাণে লিখিত আছে—প্রতিষ্ঠাকার্য্যে কুবেরের প্রতিপদ তিথি, লক্ষ্মীর দ্বিতীয়া, ভবানীর তৃতীয়া, গণেশের চতুর্থী, সোমরাজের পঞ্চমী, কার্ত্তিকেয়ের ষষ্ঠী, সূর্য্যের সপ্তমী, দুর্গার অষ্টমী, মাতৃগণের নবমী, বাসুকির দশমী, ঋষিদিগের একাদশী, বিষ্ণুর দ্বাদশী, কামদেবের ত্রয়োদশী, শিবের চতুর্দ্দশী এবং আমার পূর্ণিমাতিথি অতি উত্তম। যুগাদ্যাদিনে অয়ন সংক্রান্তির পুণ্যকালে, বিষুব-সংক্রান্তির পুণ্যকালে, চন্দ্র সূর্য্যের গ্রহণ-সময়ে, অন্যান্য মন্বন্তরাদি পর্ব্বদিনে, কিংবা যে দেবতার যে তিথি, সে তিথিতে প্রতিষ্ঠা করিলে মুক্তিলাভ হয়। ৯৬।

অথ দেবতাঘটনম্।

ধ্রুব মৃদু-লঘু-বর্গে বারুণে বিষ্ণুদেবে
মরু-দদিতি- ধনিষ্ঠে শোভনে বাসরে চ
ত্রি-দশ-মদনজন্মৈকাদশে শীতরশ্মৌ
বিবুধকৃতিরভীষ্টা নাড়িনক্ষত্রহীনে ॥ ৯৭ ॥

অথ দীক্ষা।

ধ্রুবমৃদুনক্ষত্রগণে রবিশুভবারেষু সত্তিতৌ দীক্ষা।
স্থিরলগ্নে শুভচন্দ্রে কেন্দ্রে কোণে শুভে গুরৌ ধর্ম্মে ॥

ভূজবলে—

যুগাদাবয়নে পুণ্যে কর্ত্তব্যং বিষুবদ্বয়ে।
চন্দ্রসূর্য্যগ্রহে বাপি দিনে পুণ্যেঽথ পর্ব্বসু ॥
যা তিথির্যস্য দেবস্য তস্যাং বা তস্য দীক্ষণম্ ॥ ৯৮ ॥

---

অথ দীক্ষা। তত্র পর্ব্বতিথীনাহ তন্ত্রসারে। "ষষ্ঠী ভাদ্রপদে ইষে তথা কৃষ্ণা চতুর্দ্দশী। কার্ত্তিকে নবমী শুক্লা মার্গে শুক্লা তৃতীয়কা। পৌষে তু নবমী শুক্লা মাঘে শুক্লা চতুর্থিকা ॥ ফাল্গুনে নবমী শুক্লা চৈত্রে কামচতুর্দ্দশী। বৈশাখে চাক্ষয়া চৈব জ্যৈষ্ঠে দশহরা তিথিঃ আষাঢ়ে পঞ্চমী শুক্লা শ্রাবণে কৃষ্ণপঞ্চমী। এতানি দেবপর্ব্বাণি তীর্থকোটিফলং লভেৎ ॥ অত্র দীক্ষা প্রকর্ত্তব্যা ন মাসঞ্চ পরীক্ষয়েৎ ॥ ন বারং ন চ নক্ষত্রং ন চ তিথ্যাদিদূষণম্। ন যোগকরণঞ্চৈব শঙ্করেণ চ ভাষিতম্ ॥' রাঘবভট্টধৃতসারসংগ্রহে—শিষ্যাত্রিজন্মদিবসে সংক্রান্তৌ বিষুবায়নে। সত্তীর্থেঽর্কবিধুগ্রাসে তন্তুদামনপর্ব্বণোঃ ॥ মন্ত্রদীক্ষাং প্রকুর্ব্বাণো

---

দেবমূর্ত্তি-নির্ম্মাণ।—উত্তরাত্রয়, রোহিণী, চিত্রা, অনুরাধা, মৃগশিরা, রেবতী, পুষা, অশ্বিনী, হস্তা, শতভিষা, শ্রবণা, স্বাতী, পুনর্ব্বসু ও ধনিষ্ঠানক্ষত্রে শুভগ্রহের বারে, চন্দ্রতারা-শুদ্ধিতে দেবমূর্ত্তি নির্ম্মাণ করিবে। নাড়ীনক্ষত্রে দেবতা গঠন করিবে না। ৯৭।

দীক্ষাগ্রহণ।—উত্তরাত্রয়, রোহিণী, চিত্রা, অনুরাধা মৃগশিরা, রেবতী-নক্ষত্রে, রবি, সোম, বুধ, বৃহস্পতি, শুক্রবারে শুভতিথি, ও বৃষ সিংহ বৃশ্চিক কুম্ভলগ্নে, চন্দ্রতারা শুদ্ধিসময়ে, লগ্নের কেন্দ্র ও কোণস্থানে শুভগ্রহ থাকিলে

অথ নৌকাঘটনম্।

শুভহরিধটলগ্নে দেবরাড়্ যুগ্ বিশাখা-
ত্রিনয়ন-বিধিযাম দ্বন্দ্বসর্পান্ত্যভেষু।
সুকরণতিথিযোগে শুক্রজীবার্কবারে,
তরণিঘটনমিষ্টং চন্দ্রতারাবিশুদ্ধৌ ॥ ৯৯ ॥

অথ নৌকাচালনম্।

শুভাহে বিষ্ণুযুগ্মেন্দুভগমৈত্রাশ্বিপাণিষু।
চালনং ঘটনস্থানান্নাবঃ শুভতিথীন্দুষু ॥

অথ নৌকাযাত্রা।

অশ্বিকরেজ্যসুধানিধি-পূর্ব্বমিত্রধনাচ্যুতভে শুভলগ্নে।
তারকেন্দুতিথিযোগবিশুদ্ধৌ নৌগমনং শুভদং শুভবারে ॥১০০॥

---

মাসর্ক্ষাদীন্ ন শোধয়েৎ॥' তন্ত্রপর্ব্ব শ্রাবণী পূর্ণিমা তত্র বামনোপনয়নাৎ। দামনপর্ব্ব দমনভঞ্জনতিথিশ্চৈত্রশুক্লচতুর্দ্দশী। বীরতন্ত্রে—"রোহিণী শ্রবাদ্রা চ ধনিষ্ঠা চোত্তরাত্রয়ম্। পুষ্যঃ শতভিষার্কৌ চ দীক্ষানক্ষত্রমিষ্যতে ॥ ৯৮ ॥

---

নবমে বৃহস্পতির অবস্থান হইলে দীক্ষাগ্রহণ করিবে। যুগাদ্যাদিনে অয়ন-সংক্রান্তি, বিষুব-সংক্রান্তিদিনে, চন্দ্র-সূর্য্যের গ্রহণে, শুভদিনে, পর্ব্বদিনে দীক্ষাগ্রহণ করিবে। কিংবা যে দেবতার যে তিথি নির্দ্দিষ্ট আছে সে তিথিতে সে দেবতার মন্ত্রগ্রহণ করিবে। ৯৮।

নৌকা-গঠন।—মিথুন, কন্যা, সিংহ, তুলালগ্নে, জ্যেষ্ঠা, মূলা, বিশাখা, আর্দ্রা, রোহিণী, ভরণী, কৃত্তিকা ও অশ্লেষা ভিন্ননক্ষত্রে, শুভতিথি, করণ ও যোগে রবি শুক্র ও বৃহস্পতিবারে, চন্দ্রতারা-শুদ্ধি হইলে নৌকা গঠন করিবে। ৯৯।

নৌকাচালন। শুভবারে, শ্রবণা, ধনিষ্ঠা, মৃগশিরা, পূর্ব্বফল্গুনী, অনুরাধা, অশ্বিনী ও হস্তানক্ষত্রে, চন্দ্রতারা শুদ্ধ হইলে, শুভতিথিযোগে গঠনের স্থান হইতে নৌকাচালন করিবে।

নৌকাযাত্রা।—অশ্বিনী, হস্তা, পুষ্যা, মৃগশিরা, পূর্ব্বাত্রয়, অনুরাধা, ধনিষ্ঠা, শ্রবণানক্ষত্রে শুভলগ্নে, চন্দ্রতারা শুদ্ধ হইলে, শুভতিথি ও শুভযোগে, শুভবারে, নৌকাযাত্রা মঙ্গলজনক হইয়া থাকে। ১০০।

## অথ রোগে শুভাশুভম্।

হারীতঃ—

জন্মাধানে নিধনভে প্রত্যরৌ চ বিপৎকরে।
যদি ব্যাধিঃ সমুৎপন্নঃ ক্লেশায় মরণায় বা।
যদা তারাঃ শুভাঃ পুংসাং নক্ষত্রস্যাশুভং ফলম্
তত্র নাত্যন্তিকং জ্ঞেয়মেবমন্যত্র পণ্ডিতৈঃ।
যদ্যত্র চন্দ্রমাস্তস্য গোচরে চাশুভপ্রদঃ।
তদা নূনং ভবেন্মৃত্যুঃ সুধাসংপীতদেহিনঃ॥ ১॥
শিখিগুণরসেন্দ্রিয়ানলশশিবিষয়গুণর্ত্তুপঞ্চমপক্ষাঃ।
বিষয়ৈকচন্দ্রধৃগ্যার্ণবাগ্নিরুদ্রানিলদহনাঃ॥
ভূতশতপক্ষবসবো দ্বৌ-ত্রিংশৎ-শততারকামানম্॥ ২॥
আর্দ্রাশ্লেষাস্বাতীপূর্ব্বাজ্যেষ্ঠাসু চ যস্য রোগজন্ম স্যাৎ।
ধন্বন্তরিণাপি চিকিৎসিতস্য তস্যাসবো ন স্যুঃ॥

রোগে শুভাশুভ-নিরূপণ। জন্ম, আধান, নিধন, প্রত্যরি বিপদ তারায় ব্যাধি উৎপন্ন হইলে, তাহা অত্যন্ত ক্লেশকর বা মরণপ্রদ হইয়া থাকে। রোগের উৎপত্তি সময়ে তারা শুদ্ধ থাকিলে অথচ সে দিনের নক্ষত্র অশুভ হইলে, উৎপন্ন রোগে অত্যন্ত ক্লেশভোগ হয় না। পণ্ডিতগণ অন্য স্থলে এইরূপ বিচারে ফল জানিবেন। অশুভনক্ষত্রে রোগ হইলে যদি গোচরে চন্দ্র অশুভপ্রদ হয়েন, তবে অমৃতপায়ী ব্যক্তিরও, মৃত্যু হইয়া থাকে। ১।

নক্ষত্রানুসারে রোগের ভোগকাল যথা:—অশ্বিনীতে ৩ দিন ভরণীতে ৩ কৃত্তিকায় ৬ রোহিণীতে ১১ মৃগশিরায় ৩ আর্দ্রানক্ষত্রে ১ পুনর্ব্বসুতে ৬ পুষ্যায় ৩ অশ্লেষায় ৬ মঘায় ৫ পূর্ব্বফল্গুনীতে ২ উত্তরফল্গুনীতে ৬ হস্তানক্ষত্রে ১ চিত্রায় ১ স্বাতীতে ২ বিশাখায় ৪ অনুরাধায় ৩ জ্যেষ্ঠায় ১১ মূলায় ৭ পূর্ব্বাষাঢ়ায় ৩ উত্তরাষাঢ়ায় ৫ শ্রবণায় ১০০ ধনিষ্ঠায় ২ শতভিষায় ৮ পূর্ব্বভাদ্রপদে ২ উত্তরভাদ্রপদে ৩০ রেবতীতে ২৪ দিন। (সময় বিশেষে ঐ সংখ্যা মাসে পরিণত হয়। ২।

পুচ্ছে চতুর্ব্বহিঃ পঞ্চ দিনভাচ্চ ফলং বদেৎ।
বদনে চোচকং বিদ্যাদ্ গলকেহঙ্গারকস্তথা॥
উদরে ধান্যবৃদ্ধিঃ স্যাৎ পুচ্ছে ধান্যক্ষয়ো ভবেৎ।
ঈতিরোগভয়ং বাহ্যে চক্রে বীজোপ্তিসম্ভবে॥ ৪৭॥

সূর্য্যভাৎ সূর্য্যভুজ্যমাননক্ষত্রাৎ। ত্রিনাড্যেকান্তরক্রমাদিতি যদ্যশ্বিন্যাং রবিস্তদা ত্রিনাড়ীষু অশ্বিনী-ভরণী কৃত্তিকা দত্ত্বা রোহিণী বহিঃ কার্য্যা। ততো মৃগাদিত্রয়ং দত্ত্বা পুষ্যো বহিঃ কার্য্যঃ এবং-ক্রমেণান্যা লেখ্যাঃ। চোচকং শস্যশূন্যত্বাম্। ঈতয়শ্চ—অতি-বৃষ্টিরনাবৃষ্টিঃ শলভা মূষিকাঃ খগাঃ। প্রত্যাসন্নাশ্চ রাজানঃ ষড়েতে ঈতয়ঃ স্মৃতাঃ॥ ৪৮॥

---

সূর্য্যভাৎ সূর্য্যভুজ্যমাননক্ষত্রাৎ। উরগঃ অঙ্কিতসর্পঃ মুখে লিখিতসর্পস্য বদনে এব-মন্যদপি॥ ৪৭॥

মতান্তরে হলপ্রবাহনক্ষত্রং যথা কশ্যপঃ—"ত্রিষষ্টস্থ নবর্ক্ষেষু সপ্তস্বর্কবিমুক্তভাৎ। হানি-র্বৃদ্ধিঃ কর্ত্তৃমৃত্যুর্লক্ষ্মীশ্চৈব যথাক্রমম্॥" অয়মর্থঃ—সূর্য্যভুক্তনক্ষত্রমারভ্য ত্রিষু নক্ষত্রেষু হানিঃ পরমষ্টস্থ নক্ষত্রেষু বৃদ্ধিস্ততো নবস্থ নক্ষত্রেষু কর্ত্তুর্মরণম্। ততঃ সপ্তসু নক্ষত্রেষু হলপ্রবাহে লক্ষ্মীরিতি। যদা মঘায়াং রবিস্তদা সূর্য্যভুক্তনক্ষত্রমশ্লেষা তেন তমারভ্য গণনে ৯।১০।১১ নক্ষত্রং হানিজনকং ততোঽষ্টসু ১২।১৩।১৪।১৫।১৬।১৭।১৮।১৯ নক্ষত্রেষু বৃদ্ধিঃ। ততো

---

অথ বীজবপন-চক্র। তিনটি রেখাদ্বারা একটি সর্প অঙ্কিত করিয়া সূর্য্যাশ্রিতনক্ষত্র হইতে যথাক্রমে মুখে তিননক্ষত্র, বাহিরে ১, গলায় তিননক্ষত্র, বাহিরে ১ এবং উদরে তিননক্ষত্র লিখিয়া বাহিরে এক, পুনঃ ৩ নক্ষত্র লিখিয়া বাহিরে ১ এক, আবার ৩ নক্ষত্র লিখিয়া বাহিরে ১ নক্ষত্র লিখ; পরে উদরে আর ৩টি নক্ষত্র লিখিয়া পুচ্ছভাগে ৪ নক্ষত্র লিখ। বপনদিনের নক্ষত্র মুখে পড়িলে, শস্য-চোচা (ফলশূন্য) হয়; গলায় অঙ্গার তুল্য, উদরে ধান্য-বৃদ্ধি, পুচ্ছে ধান্যক্ষয়, বাহিরে ঐ নক্ষত্র থাকিলে ঈতি ও রোগভয় হইয়া থাকে। ঈতি সমুদয় যথা—অতিবর্ষণ, অবর্ষণ, শলভ (পতঙ্গ), মূষিক, পাখী ও নিকটবর্ত্তী রাজা, এই ছয়টিকে ঈতি কহে। ৪৭। ৪৮।

অথ বৃষচক্রম্।

বৃষচক্রং বৃষাকারং সর্ব্বাবয়বসংযুতম্।
লিখিত্বা বিন্যসেত্তানি বৃষনামর্ক্ষপূর্ব্বকম্॥
মুখাক্ষিকর্ণশীর্ষেষু শৃঙ্গে স্কন্ধে দ্বিকং দ্বিকম্।
ত্রীণি পৃষ্ঠে দ্বয়ং পুচ্ছেঽষ্টৌ পাদে তূদরে ত্রিকম্॥
হলপ্রবাহবীজোপ্তিপ্রারম্ভাদিদিনর্ক্ষকম্।
যদঙ্গেষু স্থিতং তস্মাদ্বক্ষ্যে সর্ব্বং শুভাশুভম্॥
আস্যে হানিঃ সুখং নেত্রে কর্ণে ভিক্ষাটনং তথা।
শীর্ষে ধৃতিস্তথা শৃঙ্গে সৌখ্যং স্কন্ধে চ মঙ্গলম্।
পৃষ্ঠে কষ্টং শুভং পুচ্ছে ভ্রমঃ পাদে সুখং হৃদি।
চন্দ্রযোগাদিদং প্রোক্তং বৃষচক্রফলং বুধৈঃ॥ ৪৯॥

নবসু ২০।২১।২২।২৩।২৪।২৫।২৬।২৭।১ নক্ষত্রেষু কর্তুর্ম্মরণম্। ততঃ সপ্তসু ২।৩।৪।৫।৬।৭।৮ নক্ষত্রেষু লক্ষ্মীর্ভবতি॥ ৪৮॥

হলপ্রবাহবীজবপনারম্ভদিবসীয়নক্ষত্রম্॥ ৪৯॥

রবি অশ্বিনীতে থাকিলে বীজবপনচক্র যথা।

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| ১ | ৫ | ৯ | ১৩ | ১৭ | ২১ | ২৪ |
| ২ | ৬ | ১০ | ১৪ | ১৮ | ২২ | ২৫ |
| ৩ | ৭ | ১১ | ১৫ | ১৯ | ২৩ | ২৬। ২৭ |
| ৪ | ৮ | ১২ | ১৬ | ২০ | | |

মুখ, গলা, উদরভাগ, পুচ্ছভাগ।

বৃষচক্র। সর্ব্বাবয়বসম্পন্ন একটি বৃষ অঙ্কিত করিয়া, বৃষের নামনক্ষত্র হইতে যথাক্রমে মুখ, চক্ষু, কর্ণ, মস্তক, শৃঙ্গ ও স্কন্ধে দুই দুইটি নক্ষত্র লিখিবে এবং পৃষ্ঠে তিন, পুচ্ছে দুই, পদে আট, উদরে তিননক্ষত্র লিখিবে। হলপ্রবাহ বা বীজবপন দিনের নক্ষত্র যে অঙ্গে থাকিলে যেরূপ শুভাশুভ ফল হয় তাহা বলিব। মুখে হানি, নেত্রে সুখ, কর্ণে ভিক্ষা, মস্তকে ধৈর্য্য, শৃঙ্গে সুখ, স্কন্ধে

## অথ হলপ্রবাহঃ।

দীপিকায়াম্—

পূর্ব্বাগ্নিযাম্যফণিপিত্র্যশিবান্ত্যভেষু
রিক্তাষ্টমীবিগতচন্দ্রতিথিং বিহায়।
দ্ব্যঙ্গালিগো সমুদয়ে বিকুজার্কিবারে
শস্তেন্দুযোগকরণেষু হলপ্রবাহঃ॥
হলপ্রবাহবদ্বীজবপনস্য বিধিঃ স্মৃতঃ।
চিত্রায়াঞ্চ শুভে কেন্দ্রে স্থিরস্যমনুজোদয়ে॥

ভীমপরাক্রমে—

বামে কৃষ্ণং বলীবর্দ্দং দক্ষিণে লোহিতং ন্যসেৎ॥
উত্তরাভিমুখো ভূত্বা কৃষকঃ কৃষিমারভেৎ॥
হলে তু যোজিতে যত্র ক্ষেত্রে গ্রাসং করোতি গৌঃ।
তত্র স্যাদ্ দ্বিগুণং শস্যমবশ্যং গর্গভাষিতম্॥ ৫০॥

মঙ্গল, পৃষ্ঠে কষ্টভোগ, পুচ্ছে শুভ, পায়ে ভ্রমণ, উদরে থাকিলে সুখভোগ হয়। বৃষচক্রের উল্লিখিত নক্ষত্র সকল যখন চন্দ্রযুক্ত হইবে, তখন যথোক্ত ফলদ হয়; পণ্ডিতগণ এইরূপ নির্দ্দেশ করিয়াছেন। ৪৯।

হলপ্রবাহ।—পূর্ব্বাত্রয়, কৃত্তিকা, ভরণী, অশ্লেষা, মঘা, আর্দ্রানক্ষত্র ভিন্ন-নক্ষত্রে; রিক্তা, অষ্টমী, অমাবস্যাতিথি ভিন্নতিথিতে; মিথুন, কন্যা, ধনু, মীন, বৃশ্চিক ও বৃষলগ্নে; মঙ্গল শনিবার ভিন্ন বারে; চন্দ্রতারা শুদ্ধ ও যোগকরণ শুভ হইলে হলপ্রবাহ করিবে। বীজবপনের বিধিও হলপ্রবাহ বিধির তুল্য, বিশেষ এই যে, কেন্দ্রস্থানে শুভগ্রহ হইলে, বৃষ, সিংহ, বৃশ্চিক, কুম্ভ জন্মলগ্ন কন্যা, মিথুন, তুলালগ্নে চিত্রানক্ষত্রে বীজবপন শুভ হয়। ভীমপরাক্রমে উক্ত আছে যে, বামে কালবর্ণ বৃষ, দক্ষিণভাগে লালবৃষ যুড়িয়া উত্তরাভিমুখ হইয়া কৃষক কৃষিকার্য্য আরম্ভ করিবে। হাল যুড়িলে ক্ষেত্রের মধ্যে যদি ঐ হালের গরু গ্রাসগ্রহণ করে, তবে অবশ্য দ্বিগুণ শস্য হইবে; মুনিবর গর্গ এইরূপ বলিয়াছেন। ৫০।

কৃত্যচিন্তামণৌ বলভদ্রঃ—

স্থখদঃ প্রতিপচ্চৈব দ্বিতীয়া কার্য্যসাধিনী।
আরোগ্যদা তৃতীয়া চ চতুর্থী কীটকৃৎ সদা ॥
পঞ্চমী শ্রীপ্রদা নূনং ষষ্ঠী চ কলহপ্রিয়া।
সপ্তমী স্থানদা ভোগ্যা বৃষং হন্তি তথাষ্টমী।
নবমী শস্তনাশায় দশমী ভুক্তিদা সদা ॥
একাদশী তথা কুর্য্যাদ্ধনং ধান্যং মনোরথম্‌।
দ্বাদশী প্রাণসন্দেহং সর্ব্বসিদ্ধা ত্রয়োদশী ॥
চতুর্দ্দশী পতিং হন্তি পঞ্চদশ্যেব নিষ্ফলা।
অমাবস্যাষ্টমী-ষষ্ঠী-রিক্তাশ্চ পরিবর্জ্জয়েৎ।
সৌরিভৌমদিনে চৈব কৃষ্যারম্ভে ধনক্ষয়ঃ ॥ ৫১ ॥
প্রাজেশবিষ্ণুতিষ্যেষু পিতৃহস্তোত্তরেষু চ।
অশ্বিনী-স্বাতিপৌষ্ণেষু মূলাদিতীন্দুভে তথা।
বারে ভানুজ্ঞশুক্রে চ জীবে শীতকরে তথা।
লগ্নে স্ত্রীগোমীন-যুগ্মে কৃষ্যারম্ভং শুভং বিদুঃ ॥
ঐশান্যাং পুষ্পনৈবেদ্যৈঃ ক্ষেত্রপালঞ্চ পূজয়েৎ।
সালঙ্কারো হলধরঃ স্রগ্‌ভিশ্চ পূজিতং হলম্‌ ॥
দধ্যাজ্যমধুভিঃ শ্রেষ্ঠং ফালাগ্রঞ্চ প্রলেপিতম্‌।
কর্ষং প্রাবর্ত্তয়েৎ প্রাজ্ঞো নূতনেন হলেন চ ॥ ৫২ ॥

---

কৃত্যচিন্তামণি গ্রন্থের তিথিফল স্পষ্ট থাকায় অনুবাদ প্রদত্ত হইল না। ৫১।

রোহিণী, শ্রবণা, পুষ্যা, মঘা, হস্তা, উত্তরাত্রয়, অশ্বিনী, স্বাতী, রেবতী, মূলা, পুনর্ব্বসু, মৃগশিরানক্ষত্রে; রবি, শুক্র বৃহস্পতি বুধ ও সোমবারে; কন্যা বৃষ, মীন মিথুনলগ্নে কৃষির আরম্ভ হইলে শুভ হয়। পুষ্প নৈবেদ্যাদি উপহারে ঈশানকোণে ক্ষেত্রপালের পূজা করিবে। অনন্তর কৃষক, অলঙ্কৃত হইয়া,

বীজবপনম্।

হস্তাশ্বিতিষ্যচন্দ্রেষু মিত্রান্ত্যাবিষ্ণুবারুণে।
বায়ব্যেন্দ্রাগ্নিভে চৈব রোহিণ্যামুত্তরাসু চ॥
বারে জীবস্য শুক্রে চ সোমে দিনকরে তথা।
যুগ্মে যুবতিগোমীনে শস্তং স্যাদ্বীজবাপনম্॥

রাজমার্ত্তণ্ডে—

প্রাজেশশ্রবণোত্তরাদিতিমঘামার্ত্তণ্ডতিষ্যাশ্বিনী
পৌষ্ণানুষ্ণমরীচয়ঃ শতভিষাস্বাতির্ব্বিশাখা তথা।
জীবার্কেন্দু-সিতেন্দু-নন্দনদিনে বারে স্থিরস্যোদয়ে
শস্যানাং বপনে ভবন্তি লবনে শস্তে তিথৌ রোপণে॥৫৩॥

দেবলঃ—

গুরুসোমসূর্য্যশুক্রাঃ ক্ষেমাঃ সম্পৎকরাঃ শুভাঃ।
বুধার্কিভূমিপুত্রাশ্চ ন ভবন্তি ফলপ্রদাঃ।
হন্তি মেষঃ পশূন্ সর্ব্বান্ স্বভাবেনাথ বৃশ্চিকঃ।

---

প্রাজেশো রোহিণী অনুষ্ণমরীচয়্ঃ শশীসম্। ভবন্তি কথিতানি নক্ষত্রাদীনি শুভানি ভবন্তীত্যর্থঃ॥ ৫৩॥

---

পুষ্পমালায় শোভিত লাঙ্গলের শ্রেষ্ঠফালের অগ্রভাগ দধি, মধু ও ঘৃতদ্বারা অনুলিপ্ত করিয়া নূতন হলদ্বারা কৃষ্যারম্ভ করিবে। ৫২।

বীজবপন।—হস্তা, অশ্বিনী, পুষ্যা, মৃগশিরা, অনুরাধা, রেবতী, শ্রবণা, শতভিষা, স্বাতী, বিশাখা, রোহিণী, উত্তরাত্রয়নক্ষত্রে; বৃহস্পতি, বুধ, শুক্র, সোম ও রবিবারে; মিথুন, কন্যা, বৃষ, মীনলগ্নে বীজবপন প্রশস্ত। রাজমার্ত্তণ্ডে উক্ত হইয়াছে যে, রোহিণী, শ্রবণা, উত্তরাত্রয়, পুনর্ব্বসু, মঘা, হস্তা, পুষ্যা, অশ্বিনী, রেবতী, মৃগশিরা, শতভিষা, স্বাতী ও বিশাখানক্ষত্রে; বৃহস্পতি, রবি, সোম, শুক্র, বুধবারে; স্থিরলগ্নে, (বৃষ, সিংহ, বৃশ্চিক, কুম্ভ) শুভতিথিতে;—শস্যের বপন, ছেদন ও রোপণ করিলে শুভ হয়। ৫৩।

বীজবপনকার্য্যে বৃহস্পতি, সোম, শুক্র ও রবিবার মঙ্গলপ্রদ ও সম্পৎপ্রদ। বুধ, শনি ও মঙ্গলবার ফলপ্রদ নহে। মেষলগ্নে বীজবপন করিলে পশু-

কর্কটে ন ভবেৎ সৌখ্যং তুলায়াং ন প্ররোহতি॥
কেশরী শস্যঘাতী স্যাৎ পার্থিবোপদ্রবং ধনুঃ।
মকরে চৈব কুম্ভে চ ভয়মেব বিনির্দ্দিশেৎ॥
গোস্ত্রীমন্মথমীনেষু শস্যং সম্পদ্যতে মহৎ।
প্রশস্তে চন্দ্রতারে চ শুচিঃ শুক্লেন বাসসা।
স্নাত্বা গন্ধৈশ্চ পুষ্পৈশ্চ পূজয়িত্বা বিধানতঃ।
পৃথ্বীঞ্চ গ্রহসংযুক্তাং পূজয়িত্বা প্রজাপতিম্।
অগ্নিং প্রদক্ষিণীকৃত্য প্রদদ্যাদ্ ভূরিদক্ষিণাম্॥
কৃষ্ণৌ বৃষৌ নিযোক্তব্যৌ নবনীতৈর্ঘৃতেন বা।
মুখপার্শ্বং তয়োর্ল্লিপ্যাৎ ফালাগ্রং কনকৈঃ স্পৃশেৎ॥ ৫৪
উত্তরাভিমুখো ভূত্বা ক্ষীরেণার্ঘ্যং প্রদাপয়েৎ।
ততঃ শুভকরঃ শ্রীমান্ কৃষিকর্ম্ম সমাচরেৎ।
বর্জ্জয়েদ্ ভগ্নশৃঙ্গঞ্চ খুরভগ্নঞ্চ বর্জ্জয়েৎ।

---

লগ্নদোষং দর্শয়তি হন্তি মেষ ইত্যাদি। স্বভাবেনাথ বৃশ্চিকঃ বৃশ্চিকলগ্নমপি নিজস্বভাবেন পশূন্ হন্তীত্যর্থঃ পার্থিবোদ্রবং রাজবিরোধং জনয়তীতি শেষঃ। গ্রহসংযুক্তাং গ্রহগণসহিতাং পৃথিবীং পূজয়িত্বা। তয়োঃ হলনিযুক্তবৃষয়োঃ ফালাগ্রং লাঙ্গলমুখভাগম্॥ ৫৪॥

---

সমূহের হানি, বৃশ্চিকলগ্ন স্বভাবতঃ পশুবিনাশক, কর্কটলগ্নে সুখলাভ হয় না, তুলালগ্নে অঙ্কুরোৎপত্তি হয় না, সিংহলগ্নে শস্যের হানি, ধনুর্লগ্নে রাজভয়, মকর ও কুম্ভলগ্নে বীজবপন করিলে ভয় হইয়া থাকে। বৃষ, কন্যা, মিথুন ও মীনলগ্নে বীজবপন করিলে প্রচুর শস্য জন্মে। কৃষক, চন্দ্রতারাশুদ্ধি-বিশিষ্টদিনে স্নান করিয়া শুক্লবস্ত্রপরিধানপূর্ব্বক পবিত্রচিত্তে নিত্যকর্ম্ম সমাপন করিয়া পৃথিবী, গ্রহগণ ও প্রজাপতিকে পূজা করিবে এবং অগ্নি প্রদক্ষিণপূর্ব্বক ব্রাহ্মণকে বিশেষরূপে দক্ষিণা দিবে। অনন্তর কৃষ্ণবর্ণ বৃষদ্বয়ের মুখের পার্শ্বদ্বয়, ননী বা ঘৃতদ্বারা অনুলিপ্ত করিয়া, ঐ বৃষদ্বয়কে হলবহনে নিযুক্ত করিবে; (হলপ্রবাহের পূর্ব্বে) স্বর্ণদ্বারা ফালের অগ্রভাগ স্পর্শ করিবে। ৫৪।

উত্তরাভিমুখ হইয়া দুগ্ধদ্বারা বসুমতীকে অর্ঘ্যপ্রদান করিবে, পরে শুভানুষ্ঠানকারী কৃষক কৃষিকর্ম্মারম্ভ করিবে। যে বৃষের, শৃঙ্গ ভঙ্গ বা খুর ভগ্ন হইয়াছে,

বিকলং ছিন্নলাঙ্গুলং কপিলং বৃষভং তথা ॥
হলপ্রবাহনং কার্য্যং নীরুগ্‌ভিঃ কৃষিকর্ম্মকৈঃ।
হলাদিভির্দৃঢ়ৈঃ ক্ষেমমদৃঢ়ৈর্ন শুভং ভবেৎ ॥
বৃষভা যদি মুহ্যন্তি তদা বিঘ্নপ্রদা ভবেৎ ॥ কৃষিরিতি শেষঃ।
তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন নির্ব্বিঘ্নং কারয়েৎ সদা ॥
একা জয়করী রেখা তৃতীয়া চার্থদায়িকা।
পঞ্চমী যা ভবেদ্রেখা বহুশস্যফলা হি সা।
অত ঊর্দ্ধং ন কর্ত্তব্যা মহাদোষস্ততো ভবেৎ ॥ ৫৫ ॥
সম্পূজ্যাগ্নিং দ্বিজং দেবং কুর্য্যাদ্ধলপ্রবর্ত্তনম্।
হেমনিঘৃষ্টফালাগ্রং ছিন্নরেখাং ন কারয়েৎ।
স্মর্ত্তব্যা বসবশ্চেন্দ্রঃ সর্ব্ববিঘ্নোপশান্তয়ে ॥
হলে প্রবাহ্যমানে তু কূর্ম্ম উৎপদ্যতে যদি।
গৃহিণী ম্রিয়তে তস্য ততোঽগ্নেশ্চ ভয়ং ভবেৎ ॥

ব্যাসঙ্গঃ বিরুদ্ধকর্ম্মণ্যাসক্তিঃ। যুক্তমাত্রং হলযোজনমাত্রং প্রবাহমুক্তমাত্রং হলবন্ধনামোচনমাত্রং যদি গৌঃ প্রপতেৎ মূর্চ্ছিতো ভবেত্তদা কৃষকো জ্বরাতিসারেণ পীড়িতো ভবতি

যে বৃষভ রোগগ্রস্ত বা কপিলবর্ণ বা যাহার লাঙ্গুল ছিঁড়িয়া গিয়াছে, তাহাদিগকে হলচালনে নিযুক্ত করিবে না। কৃষিকর্ম্মে বহুদর্শী কৃষক নীরোগ (বলবান্) বৃষদ্বারা হলচালনা করিবে। কৃষিকার্য্যের উপকরণ লাঙ্গল প্রভৃতি দৃঢ়কাষ্ঠদ্বারা নির্ম্মিত করিবে; অদৃঢ় লাঙ্গলাদি দ্বারা কার্য্য করিলে কৃষিকার্য্যে বিবিধ বিঘ্ন হইতে পারে। হলনিযুক্ত বৃষভগণ মোহপ্রাপ্ত হইলে, কৃষিকার্য্যে বিঘ্ন হয়; অতএব যাহাতে কোনরূপ বিঘ্ন না হইতে পারে সর্ব্বপ্রযত্নে তাহা করিবে। হলচালনে একটি রেখা করিলে জয়, তিন রেখা অর্থদায়িনী, পাঁচরেখা করিলে প্রচুর শস্য হইয়া থাকে। হলপ্রবাহ দিনে পাঁচরেখার অধিক রেখা করিলে মহান্ দোষ হয়। ৫৫।

অগ্নি, ব্রাহ্মণ ও দেবতার পূজা করিয়া হলপ্রবাহ করিবে। স্বর্ণদ্বারা ফালের অগ্রভাগ ঘর্ষণ করিবে। হলচালনপূর্ব্বক ছিন্নরেখা করিবে না; হলপ্রবাহের

লাঙ্গলং ভিদ্যতে বাপি প্রভুস্তত্র বিনশ্যতি।
ঈষাভঙ্গো যদা কর্ত্তুঃ সংশয়ো জীবনস্য চ ॥
সুতনাশো যুগাভঙ্গে সমানে ম্রিয়তে শিশুঃ।
সমীনে যোক্ত্রবন্ধনকাষ্ঠদ্বয়ে।
যোক্ত্রচ্ছেদে তু ব্যাসঙ্গঃ শস্যহানিশ্চ জায়তে।
হলে প্রবাহ্যমানে তু গৌরেকঃ প্রপতেদ্ যদি।
প্রপতেদ্ যুক্তমাত্রস্তু বন্ধনং স প্রপদ্যতে ॥
জ্বরাতিসাররোগেণ কৃষিভঙ্গং বিনির্দ্দিশেৎ।
প্রবাহমুক্তমাত্রস্তু ততো গৌঃ প্রপতেদ্ যদি ॥
বৎসালীঢ়েন নর্দ্দন্তি ততঃ শস্যং চতুর্গুণম্।
হেম-বারি বিলিপ্তস্য বীজস্যোন্নয়তঃ শুচিঃ।
ইন্দ্রং চিত্তে নিধায়াথ স্বয়ং মুষ্টিত্রয়ং বপেৎ ॥ ৫৬ ॥

---

তেন চ কৃষিকার্য্যে বিঘ্নমিতি ভাবঃ। বৎসালীঢ়েন বৎসবৎক্রীড়নেন যদি নর্দ্দন্তি হলমুক্ত-বৃষভাঃ সানন্দং শব্দায়ন্তে। হেমবারিলিপ্তস্য কাঞ্চনজলেনাভিষিক্তস্য উন্নয়তঃ শস্য-রাশিতঃ ॥ ৫৬ ॥

---

সর্ব্বপ্রকার বিঘ্নশান্তির জন্য অষ্টবসু ও ইন্দ্রকে স্মরণ করিবে। হলচালনের সময় কূর্ম্ম উৎপন্ন হইলে, সে কৃষকের স্ত্রীবিয়োগ এবং অগ্নিভয় হয়। লাঙ্গল ভগ্ন হইলে কৃষকের বিনাশ, ঈষাভগ্ন হইলে কর্ত্তার জীবন সংশয়াপন্ন হয়। যোয়ালভগ্ন হইলে পুত্রনাশ, যোতদড়ি বাঁধিবার কাঠ ভাঙ্গিলে শিশুর মরণ, যোতদড়ি ছিঁড়িলে বিরুদ্ধকর্ম্মে আসক্তি ও শস্যহানি হয়। হল চালাইবার সময় একটি গরু পড়িয়া গেলে, কিংবা হাল যুড়িবার সময়ে পড়িয়া গেলে কৃষকের বন্ধনভয় ও হাল হইতে ছাড়িয়া দেওয়ার পর মূর্চ্ছিত হইয়া পড়িলে কৃষকের জ্বরাতিসার রোগবশতঃ কৃষিবিঘ্ন হয় এবং হলমুক্ত বৃষগুণ, গোবৎসের ন্যায় ক্রীড়া করিতে করিতে প্রফুল্লচিত্তে শব্দ করিলে চতুর্গুণ শস্য হইবে। স্বর্ণজলে অভিষিক্ত শস্যবীজসমূহ হইতে কৃষক স্বয়ং তিনমুষ্টি বীজগ্রহণপূর্ব্বক পবিত্রচিত্তে ইন্দ্রকে স্মরণ করিয়া বপন করিবে। ৫৬।

কৃত্বা চান্যোন্যপ্রোৎসাহং নর্ত্তকো হৃষ্টমানসঃ।
প্রাঙ্মুখঃ কলসং গৃহ্য ইমং মন্ত্রমুদীরয়েৎ।
"ত্বং বৈ বসুন্ধরে সীতে! বহুপুষ্পফলপ্রদে।
নমস্তে মে শুভং নিত্যং কৃষিং মেধাং শুভে কুরু॥
রোহন্তু সর্ব্বশস্যানি কালে দেবঃ প্রবর্ষতু।
কর্ষকাস্তু ভবন্ত্বগ্রা ধান্যেন চ ধনেন চ স্বাহা॥"

কৃত্যরত্নাকরে ব্রহ্মপুরাণম্—

চৈত্রে চ কৃষ্ণপঞ্চম্যাং কাশ্মীরা চ রজস্বলা।
নিত্যং ভবতি তস্মাত্তাং কৃত্বা শৈলময়ীং স্ত্রিয়ম্॥
অভ্যঙ্গ-বস্ত্রনৈবেদ্যৈঃ পূজয়েয়ুর্দিনত্রয়ম্।
পুষ্পালঙ্কারধূপৈশ্চ গোরসং বর্জ্জয়ন্তি চ॥ কাশ্মীরা পৃথ্বী।
অষ্টম্যাঞ্চ তথা স্নাপ্য তাভিরেব গৃহে গৃহে।
সুস্নাতাভিঃ প্রহৃষ্টাভির্জীবপত্নীভিরেব চ॥
অনন্তরং দ্বিজৈঃ স্নাপ্য সর্ব্বৌষধিযুতৈর্জলৈঃ।
গন্ধৈর্বীজৈস্তথা রত্নৈঃ ফলৈঃ সিদ্ধার্থ-কৈস্তথা॥
স্নাপয়িত্বা চ তাং দেবীং গন্ধৈর্মাল্যৈশ্চ পূজয়েৎ॥ ৫৭॥

---

অনন্তর কৃষকগণ, পরস্পরকে উৎসাহিত করিয়া সানন্দহৃদয়ে নাচিতে নাচিতে পূর্ব্বাভিমুখ হইয়া জলপূর্ণ কলসহস্তে লইয়া এই মন্ত্রটি পাঠ করিবে। হে বসুন্ধরে! হে সীতে! হে বহুপুষ্পফলপ্রদে! তোমাকে নমস্কার, হে শুভে! আমার কৃষি সমৃদ্ধিযুক্তা করুন। সমস্ত শস্য অঙ্কুরিত হউক, ইন্দ্রদেব যথাকালে বর্ষণ করুন, কৃষকগণ ধান্য ও ধনপ্রভাবে শ্রেষ্ঠ হউক। কৃত্যরত্নাকরে উক্ত আছে যে, চৈত্রমাসের কৃষ্ণপক্ষের পঞ্চমীতিথিতে প্রতিবর্ষে পৃথিবী রজস্বলা হইয়া থাকে। অতএব ঐ দিনত্রয়ে সধবা স্ত্রীগণ, পর্ব্বতময়ী মূর্ত্তিতে অভ্যঙ্গ, বস্ত্র, নৈবেদ্য, পুষ্পধূপ, অলঙ্কার দ্বারা পৃথিবীর পূজা করিবে। এই পূজায় ঘোল ব্যবহার করিবে না। অষ্টমীতে সধবা কৃষকপত্নীগণ, ভালরূপে স্নান করিয়া হৃষ্টান্তঃকরণে প্রতিগৃহে ঐ পৃথিবীকে স্নান করাইয়া (যোষিদাচারে পূজা করিবে)। পরে দ্বিজগণ, সর্ব্বৌষধিমিশ্রিত জল, চন্দন,

তন্নিবেদিতশিষ্টন্তু প্রাশিতব্যং গৃহে গৃহে।
অতঃ পরন্তু সা স্নাতা গর্ভং গৃহ্লাতি মেদিনী॥
তথা,—ব্রহ্মা বিষ্ণুশ্চ রুদ্রশ্চ কাশ্যপঃ সুরভিস্তথা।
ইন্দ্রঃ প্রচেতাঃ পর্জ্জন্যঃ শেষশ্চন্দ্রার্কবহ্নয়ঃ।
বলদেবো হলং ভূমির্বৃষভো রামলক্ষ্মণৌ।
রক্ষোঘ্নৌ জানকী সীতা যুগো গগনমেব চ।
এতে দ্বাবিংশতিঃ প্রোক্তাঃ প্রজানাং পতয়ঃ শুভাঃ।
সীতা লাঙ্গলপদ্ধতিঃ। যুগো যুগকাষ্ঠম্॥ ৫৮॥
গোমঙ্গলে তু সংপূজ্যাঃ কৃষ্যারম্ভে মহোৎসবে।
অর্ঘৈঃ পুষ্পৈশ্চ ধূপৈশ্চ মাল্যৈঃ রত্নৈঃ পৃথক্ পৃথক্।
হলেন বাহয়েদ্ ভূমিং স্বয়ং স্নাতঃ স্বলঙ্কৃতঃ।
তথা—উপ্ত্বা বীজন্তু তত্রৈব ভোক্তব্যং বান্ধবৈঃ সহ।

বীজবপনং প্রাজাপত্যতীর্থেন, যথা হারীতঃ—কনিষ্ঠায়াঃ পশ্চাৎ প্রাজাপত্যমাবপনং হোমতর্পণে প্রাজাপত্যেন কুর্য্যাদিতি।

---

রক্ষোঘ্নৌ ইতি রামলক্ষ্মণয়োর্বিশেষণম্। উপ্ত্বা বপনং কৃত্বা তত্রৈব কৃষিক্ষেত্র এব। প্রাজাপত্যতীর্থেন কনিষ্ঠাঙ্গুলীমূলদেশেন। হোমতর্পণে প্রাজহোমসনকাদিতর্পণে ইতি স্মার্ত্তঃ

---

যব, তিল, ধান্য, রত্ন, ফল ও শ্বেতসর্ষপমিশ্রিত জলে সেই পৃথিবীকে স্নান করাইয়া, গন্ধপুষ্পাদি উপহার ও মাল্যদ্বারা পূজা করিবে। ৫৭।

পৃথিবীর নিবেদিত নৈবেদ্যাদি প্রসাদ, সকলে ভক্ষণ করিবে। অনন্তর সুস্নাতা পৃথিবী (শস্যাদি বিবিধবস্তুর প্রসবোপযোগী) গর্ভধারণ করেন। ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র, কাশ্যপ, সুরভি, ইন্দ্র, প্রচেতা, মেঘ, অনন্ত, চন্দ্র, রবি, অগ্নি, বলরাম, লাঙ্গল, পৃথিবী, বৃষভ, রাম, লক্ষ্মণ, সীতা, লাঙ্গলপদ্ধতি, যোয়াল, আকাশ, এই বাইশটি, প্রজাদিগের পতিস্বরূপ। ৫৮।

গোমঙ্গলোৎসবে ও কৃষির আরম্ভ সময়ে ইহাদিগের প্রত্যেককে অর্ঘ্য, পুষ্প, ধূপ, মাল্য ও রত্নদ্বারা পৃথক্ পৃথক্ ভাবে পূজা করিবে। কৃষক স্নানপূর্ব্বক

রাজমার্ত্তণ্ডে—

নিত্যং দশহলে লক্ষ্মীর্নিত্যং পঞ্চহলে ধনম্ ।
নিত্যঞ্চ ত্রিহলে ভক্তং নিত্যমেকহ'লে ঋণম্ ॥ ৫৯ ॥
হোমতর্পণে—লাজহোমসনকাদিতর্পণে ।

পরাশরঃ—

বৈশাখে বপনং শ্রেষ্ঠং মধ্যমং রোহিণীরবৌ ।
অতঃপরস্মিন্নধমং ন জাতু শ্রাবণে শুভম্ ॥

জ্যোতিষে—

পূর্ব্বভাদ্রপদামূলং রোহিণ্যুত্তরফল্গুনী ।
বিশাখা শতভিষা বা ধান্যানাং রোপণে বরা ॥
সদোপ্তা রজনীং নীলীং পুত্রবিত্তৈর্বিযুজ্যতে ।
স্বয়ং জাতে পুনস্তে দ্বে পালয়ন্নেব তুষ্যতি ॥

---

তস্যায়মভিপ্রায়ঃ পিতৃতর্পণাদৌ আজ্যহোমাদৌ চ পিত্র্যাদিতীর্থানাং বিধানাত্তত্রাস্য প্রসক্তির্নাস্তি ॥ দশহলে দশানাং হলানাং সমাহারঃ তস্মিন্ ॥ ৫৮।৫৯ ॥

---

বস্ত্রালঙ্কারে সজ্জিত হইয়া ক্ষেত্রে হলচালনা করিবে। বীজবপন করিয়া ঐ স্থানেই বান্ধবের সহিত আহার করিবে। প্রাজাপত্য তীর্থদ্বারা বীজবপন করিবে; এই বিষয়ে হারীত বচন যথা।—কনিষ্ঠাঙ্গুলীর শেষপ্রান্তকে (মূলদেশ) প্রাজাপত্য কহে, ঐ প্রাজাপত্যতীর্থে বীজবপন, তপণ ও হোম করিবে। রাজমার্ত্তণ্ডে উক্ত হইয়াছে যে, যাহার প্রত্যহ দশখানা হাল ব্যবহৃত হইয়া থাকে, তাহার গৃহে লক্ষ্মী অবস্থান করেন। পাঁচখানা হাল ব্যবহারে ধনবান, তিনখানা হাল ব্যবহারে অন্নলাভ হয় এবং একখানামাত্র হালে যিনি কৃষিকার্য্য করেন, তিনি ঋণগ্রস্ত হইয়া থাকেন। ৫৯।

মহর্ষি হারীত, প্রাজাপত্য তীর্থদ্বারা যে হোম ও তর্পণ করিতে বলিয়াছেন, তাহা কেবল লাজহোম ও সনকাদি ঋষিতর্পণে জানিবে। মহর্ষি পরাশর বলেন, বৈশাখে বীজবপন শ্রেষ্ঠ, রোহিণীস্থ রবিতে (জ্যৈষ্ঠের ১০ দিনের পর ২৩ দিনের মধ্যে) মধ্যম, ইহার পর বীজবপন অধম, শ্রাবণে কদাচিৎ শুভ

আরামে গৃহমধ্যে বা মোহাৎ সর্ষপবাপনম্ ।
পরাভবং রিপোর্যাতি সসাধনধনক্ষয়ম্ ॥
নিশা নীলী পলাশশ্চ চিঞ্চা শ্বেতাপরাজিতা ।
কোবিদারশ্চ সর্ব্বত্র সর্ব্বং নিঘ্নন্তি মঙ্গলম্ ॥
নিশা হরিদ্রা । কোবিদারকো রক্তকাঞ্চনঃ ॥ ৬০ ॥
হেমাম্ভসা বৃক্ষবীজং স্নাতো মন্ত্রেণ রোপয়েৎ ।
"বসুধে হেমগর্ভাসি বহুশস্যফলপ্রদে ।
নমস্তে শুভগে নিত্যং দ্রুমোঽয়ং বর্দ্ধতা"মিতি ।
অরিষ্টাশোকপুন্নাগবকুলাম্রপ্রিয়ঙ্গবঃ ।
মাঙ্গল্যাঃ পূর্ব্বমারামে রোপণীয়া গৃহেষু চ ॥
অশ্বত্থমেকং পিচুমর্দ্দমেকং দ্বৌ চম্পকৌ ত্রীণি চ কেশরাণি ।
তালাষ্টকং শ্রীফলসপ্তকঞ্চ পঞ্চাম্ররোপী নরকং ন পশ্যেৎ ॥৬১॥

---

হেমাম্ভসা বৃক্ষবীজমিত্যত্র হিমেন বারিণাসিক্তমিতি পরাশরঃ । বসুধেতি সুসীতেতি পুণ্য-দেতি পাঠো ভ্রান্তকল্পিত এব । পরাশরেণ বসুধে হেমগর্ভাসীতি পাঠাৎ । অরিষ্টঃ ফেনিলঃ

---

নহে । জ্যোতিষে উক্ত হইয়াছে যে, পূর্ব্বভাদ্রপদ, মূলা, রোহিণী, উত্তরফল্গুনী, বিশাখা ও শতভিষানক্ষত্রে ধান্যরোপণ শুভকর হয় । হরিদ্রা ও নীল বপন করিলে পুত্র ও বিত্তহানি হয় ; কিন্তু এই দুইটি দ্রব্য স্বয়ং জন্মিলে তাহার পালনে দোষ হয় না । উপবন বা গৃহমধ্যে মোহবশে সর্ষপ বপন করিলে শত্রু হইতে পরাভব ও ধনোপার্জ্জনের কারণের সহিত ধনক্ষয় হয় । হরিদ্রা, নীল, পলাশ, তেঁতুল, শ্বেতাপরাজিতা, রক্তকাঞ্চন এই সকল গাছ বাড়ীতে রোপণ করিলে সকল প্রকার মঙ্গলের বিনাশ হয় । ৬০ ।

স্বর্ণজলে বৃক্ষবীজ অভিষিক্ত করিয়া স্নানপূর্ব্বক বক্ষ্যমাণ মন্ত্রে বীজরোপণ করিবে । মন্ত্র যথা ।—হে বসুধে ! তুমি রত্নগর্ভা, হে বহুশস্যফলদায়িনি ! তোমাকে নমস্কার, হে শুভগে, আমার রোপিত এই বৃক্ষ প্রত্যহ বৃদ্ধিপ্রাপ্ত হউক । অরিষ্ট ( হাগড়া বা রিঠাগাছ ) অশোক, পুন্নাগ, বকুল, আম, প্রিয়ঙ্গু ইহারা মঙ্গলদায়ক, অতএব সর্ব্বপ্রথমে উপবনে বা গৃহের সমীপে, ইহাদিগকে রোপিত করা উচিত । একটি অশ্বত্থ, একটি নিম্ব, দুইটি চম্পক, তিনটি

দানরত্নাকরে দেবীপুরাণম্—

যে চ পাপা দুরাচারাঃ শ্রীতরুচ্ছেদকারিণঃ।
তেঽপ্যবীচ্যাদিনরকে পচ্যন্তে ব্রহ্মণো দিনম্ ॥
মৃতাস্তে জীব্যমানাস্তু ব্রহ্মঘ্নাঃ কীর্ত্তিতা ভুবি।
তস্মিন্ দেশে ভয়ং নিত্যং রাজা নো ন চিরায়ুষঃ ॥
ন চ নন্দত্যয়ং লোকো যত্র শ্রীফলভেদিনঃ।
শ্রীতরুর্ব্বিল্বঃ ॥ ৬২ ॥

অথ শস্যরক্ষা।

লিখিত্বালক্তকেনাপি মন্ত্রং শস্যেষু বন্ধয়েৎ।
ন ব্যাধিকীটহিংস্রাণাং ভয়ং তত্র ভবেৎ ক্বচিৎ ॥

ওঁ সিদ্ধিঃ প্রচল-তরঙ্গ-তরলিত-মৃদুতর-সমীরণ বনোদ্দেশে শ্রীমদ্রামভদ্রপাদাঃ কুশলিনং সমুদ্রতটে নানাশত-সহস্র-বানরাণাং মধ্যে খরনখরাতিতীক্ষ্ণহস্ত-মূর্দ্ধলাঙ্গূলং প[বন]সুতং বায়ুবেগং প[র]চক্র-প্রমথনং শ্রীমদ্ধনূমন্তমাজ্ঞাপয়ন্তি, অমুকস্য অখণ্ড[ক্ষ]েত্রে বাতা-

সমৌ ইত্যমরঃ। অরিষ্টঃ হাগড়া ইতি খ্যাত ইতি রায়ঃ। অরিষ্টঃ রিঠাঃ ইতি খ্যাত ইতি মহেশ্বরঃ। গৃহেষু গৃহসমীপেষু। তালাষ্টকং শ্রীফলসপ্তকঞ্চ ইত্যত্র সপ্তৈব তালা নব নারিকেলা ইতি গ্রন্থান্তরম্ ॥ ৬১ ॥

নাগকেশর, ৮টি তাল, ৭টি শ্রীফল, ৫টি আম গাছ, যিনি রোপণ করিয়াছেন তিনি নরক দর্শন করেন না। দেবীপুরাণে উক্ত আছে যে, যে সমস্ত দুরাচার পরায়ণ নরাধম লোক বিল্ববৃক্ষ ছেদন করে, তাহারা প্রলয় পর্য্যন্ত অবীচি প্রভৃতি নরকে পতিত হইয়া দুঃখভোগ করে। তাহারা জীবিত থাকিতেও, ব্রহ্মঘ্ন বলিয়া নিন্দিত হেতু মৃততুল্য হইয়া থাকে। যে দেশে বিল্ববৃক্ষচ্ছেদন-কর্ত্তা লোক বাস করে; সে দেশে রাজা দীর্ঘজীবী হন না এবং প্রজাগণ ভয়হেতু সুখে বাস করিতে পারে না। শ্রীতরু শব্দের অর্থ বিল্ববৃক্ষ। ৬১।৬২।

শস্যরক্ষার মন্ত্র।—ধান্য প্রভৃতি শস্য, পোকা প্রভৃতি দ্বারা আক্রান্ত হইলে মূলের লিখিত "ওঁ সিদ্ধি" ইত্যাদি মন্ত্রটি তালপত্রে আলতার রসে কিংবা

ভোস্তা-গান্ধীরুন্তীপাণ্ডরমুণ্ডীধূলীশৃঙ্গা কৃষরাতা ফরিঙ্গা এণা বানরা-গরুড়া ইমড়ু কমহিষাদিরোগং খণ্ডয়ত ক্ষণমপি বিলম্বং নাচরত যদি বিলম্বং কারয়ত তদা যুষ্মান শতখণ্ডং কারয়ামীতি। ঘ্রাং ঘ্রীং ঘ্রোং শ্রীরামায় নমঃ॥ ইতি শস্যেষু বন্ধয়েৎ॥ ৬৩॥

অথ মুষ্টিগ্রহণম্ ।

দীপিকায়াম্—

যাম্যাজপাদহিধনানলতোয়শক্র
চিত্রোত্তরোঢ়ষু কুজার্কজবারবর্জ্জম্।
শস্তেন্দুযোগকরণেষু তিথৌ বিরিক্তে
ধান্যচ্ছিদিঃ স্থিরনরস্যমৃগোদয়েষু॥

বলভদ্রঃ—

রেবতীহস্তমূলেষু শ্রবণে নাগযাম্যয়োঃ।
পিতৃদেবে তথা সৌম্যে ধান্যচ্ছেদং মৃগোদয়ে॥ ৬৪॥

অথ ধান্যব্যাধখণ্ডনমন্ত্রঃ কৃষিসংগ্রহে পরাশরেণোক্তঃ। ওঁ সিদ্ধিঃ। গুরু পাদেভ্যো নমঃ। স্বস্তি হিমগিরি-শিখরাৎ শঙ্খকুন্দেন্দুধবলশিখরতটাৎ নন্দনবনসঙ্কাশাৎ পরমেশ্বর-পরমভট্টারক-মহারাজাধিরাজ-শ্রীমদ্রামভদ্রপাদাঃ বিজয়িনঃ সমুদ্রতটাবস্থিতনানাদেশাগত-বানর-কোটিলঙ্কাগ্রাং খরতরনখরাতিতীক্ষ্ণহস্ত-মুদ্ধলাঙ্গুলং, লীলাগমন-সমুদ্ধৃত-বাত-বেগাবধুতপর্ব্বতশতং, পরচক্র-প্রমথনং পবনসুতং শ্রীমদ্ধনুমন্তমাজ্ঞাপয়ন্তি, অমুকগ্রামে অমুকগোত্রস্য শ্রীমতোঽমুকস্য অগণ্ডক্ষেত্রে রাতা ভোস্তা-উদাগান্ধিয়া-ভোস্তী-গান্ধী ব্রোটী-পাণ্ডরমুখী-মহিষামুণ্ডী-ধুলিশৃঙ্গা-মণ্ডূকাদয়ঃ সর্ব্বে শস্যোপঘাতিনো যদি ত্বদীয়বচনেন ন ত্যজন্তি তদা তান্ বজ্রলাঙ্গুলেন তাড়য়িষ্যসি॥ ওঁ আঁ শ্রীং ভ্রীং নমঃ। অস্যাপ্য লোকরীত্যা কার্য্যম্॥ ৬৩॥

বিল্বকন্টক দ্বারা লিখিয়া শস্যের মধ্যে বাঁধিয়া রাখিলে ধান্যাদির কোন প্রকার রোগ, বা কীট, হিংস্রজন্তু দ্বারা কোন প্রকার পীড়া হইবে না। [ বহুস্থলে এই মন্ত্রটি পরীক্ষিত হইয়াছে ]। ৬৩।

মুষ্টিগ্রহণ ( ধান্যচ্ছেদন )।—ভরণী, পূর্ব্বভাদ্রপদ, অশ্লেষা, ধনিষ্ঠা, কৃত্তিকা, পূর্ব্বাষাঢ়া, জ্যেষ্ঠা, চিত্রা, উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদনক্ষত্রে ; শনি মঙ্গল ভিন্ন বারে ; চন্দ্রতারা শুদ্ধসময়ে, শুভযোগকরণে, রিক্তা-ভিন্ন তিথিতে,

অথ ধান্যচ্ছেদনপ্রকারঃ ।

সপত্রৌ মাষমুদ্গৌ চ যবধান্যে স কাণ্ডকে ।
ছিন্দ্যাত্তিলঞ্চ নিষ্পত্রমেতৎ পারাশরং মতম্‌ ॥

পরাশরঃ—

ন মুষ্টিগ্রহণং কুর্য্যাৎ কদাচিদ্ধট-পৌষয়োঃ ।
ঈশানে লবনং কুর্য্যাৎ সার্দ্ধমুষ্টিদ্বয়ং শুচিঃ ॥
পৌষ্ণে পুষ্যে শুভাহে বা পূজয়িত্বেষ্টদেবতাম্‌ ।
শস্যবিঘ্নপ্রশান্ত্যর্থং ক্ষেত্রে বা হব্যভোজনম্‌ ॥ ৬৫ ॥

বৌধায়নঃ—

রথাশ্বগজধান্যানাং গবাঞ্চৈব রজঃ শুভম্‌ ।
অথাশস্তং সমূহিন্যাঃ শ্বাজাবি-খর-বায়সাম্‌ ॥
সমূহিনী সম্মার্জ্জনী ।

কৃত্যচিন্তামণৌ মেধিরোপণম্‌ ।

বটশ্চ সপ্তপর্ণশ্চ গাম্ভারী শাল্মলী তথা ।
ঔডুম্বরী তথা ধাত্রী যা চান্যা ক্ষীরধারিণী ।
স্ত্রী নাম্নী কর্ষকৈর্নিত্যং মেধিঃ কার্য্যা ফলপ্রদা ॥ ৬৬ ॥

---

বৃষ, সিংহ, বৃশ্চিক, কুম্ভ, কন্যা, তুলা, ধনুর পূর্ব্বার্দ্ধে মকর ও জন্মলগ্নে ধান্যচ্ছেদন করিবে। বলভদ্রমতে—রেবতী, হস্তা, মূলা, শ্রবণা, অশ্লেষা, ভরণী, মঘা ও মৃগশিরানক্ষত্রে মকরলগ্নে ধান্যচ্ছেদন শুভ। ৬৪।

ধান্যাদিচ্ছেদনের প্রণালী।—মহর্ষি পরাশর বলেন, মুগ ও মাষকলাই পত্রসহ, ধান্য ও যব কাণ্ডসহ ছেদন করিবে; কিন্তু তিল পত্রশূন্য হইলে ছেদন করিবে। কার্ত্তিক ও পৌষমাসে ধান্যচ্ছেদন করিবে না। রেবতী বা পুষ্যানক্ষত্রে শুভদিনে পবিত্রচিত্তে ইষ্টদেবের পূজা করিয়া, ঈশানকোণে আড়াই মুট ধান কাটিয়া লইবে। শস্যের বিঘ্নপ্রশমনের জন্য সে ক্ষেত্রে দেবতার প্রসাদ ভক্ষণ করিবে। ৬৫।

মহর্ষি বৌধায়ন বলেন,—রথ, অশ্ব, হস্তী, ধান্য ও গরুর ধূলি শুভ। সম্মার্জ্জনী, কুক্কুর, ছাগ, মেষ গাধা ও কাকের ধূলি অমঙ্গলজনক। মেধি-

অথ বীজসঞ্চয়ঃ ॥

হস্তা-চিত্রা-দিতি-স্বাতী-রেবতী-শ্রবণদ্বয়ে ।
স্থিরে লগ্নে গুরৌ শুক্রে বীজং ধার্য্যং জ্ঞ-বাসরে ॥
মাঘে বা ফাল্গুনে বাপি সর্ব্ববীজানি সংগ্রহেৎ ।
শোষয়েত্তাপয়েদ্ রৌদ্রে রাত্রৌ চোপনিধাপয়েৎ ॥
ততশ্চ পুটিকাং বদ্ধা শোষয়েচ্চ পুনঃ পুনঃ ।
স্থাপয়েচ্চ প্রযত্নেন যথা ভূমিঞ্চ ন স্পৃশেৎ ।
দীপাগ্নিনা চ সংস্পৃষ্টং বৃষ্ট্যা চোপহতঞ্চ যৎ ॥
বর্জ্জনীয়ং প্রযত্নেন যচ্চ কীটসমন্বিতম্ ॥ ৬৭ ॥

অথ ধান্যস্থাপনম্ ।

যাম্যাগ্নিরুদ্রাহি-বিশাখ-পূর্ব্বা-মাহেন্দ্র-পিত্র্যেতরভৈঃ শুভাহে ।
ধান্যাদিসংস্থাপনমেষু শস্তং মৃগ-স্থির-দ্ব্যঙ্গগৃহোদয়েষু ॥

গর্গবিহিতং মঘাজ্যেষ্ঠাদ্বয়ং তদ্ভুক্তমীনলগ্নাদিবিশেষযোগে বোধ্যম্ । কোষ্ঠকে ধান্য-গোলকে ॥ ৬৮ ॥

রোপণ, ( মেইকাঠ ) ।—বট, সপ্তপর্ণ, ( ছাতিমগাছ ) গামারী, শিমুল, আমলকী, উডুম্বর বৃক্ষ বা অন্য কোন স্ত্রীনামক ক্ষীরযুক্ত বৃক্ষদ্বারা মেধিকাষ্ঠ ( মেইকাঠ ) প্রস্তুত করিলে শুভফল হয় । ৬৬ ।

বীজসংগ্রহ । হস্তা, চিত্রা, পুনর্ব্বসু, স্বাতী, রেবতী, শ্রবণা, ধনিষ্ঠানক্ষত্রে, বৃষ, সিংহ, বৃশ্চিক ও কুম্ভলগ্নে, বৃহস্পতি, শুক্র ও বুধবারে ( চন্দ্রতারাশুদ্ধি হইলে ) মাঘ ও ফাল্গুনমাসে সকল প্রকার বীজসংগ্রহ করিবে। সংগৃহীত বীজগুলি যতদিন পর্য্যন্ত ভালরূপে শুষ্ক না হয় ততদিন রৌদ্রে প্রত্যহ শুষ্ক করিবে। রাত্রিকালে উপরে তুলিয়া রাখিবে। সম্পূর্ণরূপে শুষ্ক হইলে পুটলী করিয়া মাটিতে না লাগে এরূপ ভাবে উপরে তুলিয়া রাখিবে। প্রদীপ ও অগ্নি সংস্পৃষ্ট, বৃষ্টিজলে দূষিত বা কীটযুক্ত বীজগ্রহণ করিবে না। ( সুপক্ক, পুষ্ট তেজস্বী বীজ গ্রহণ করা বিধেয় ) । ৬৭ ।

ধান্যস্থাপন ।—ভরণী, কৃত্তিকা, আর্দ্রা, অশ্লেষা, বিশাখা, পূর্ব্বাত্রয়, জ্যেষ্ঠা ও

সৌম্যা-দিতি-মঘা-জ্যেষ্ঠা-ত্র্যুত্তরেষু চ কারয়েৎ ।
মীনে লগ্নে শুভে চন্দ্রে নিধনে ক্রূরবর্জ্জিতে ॥
ক্ষেপ্তব্যং কোষ্ঠকে ধান্যং গর্গো বদতি সর্ব্বদা ॥ ৬৮ ॥

ধান্যমন্ত্রঃ—

ধনদায় সর্ব্বলোকহিতায় দেহি মে ধান্যং স্বাহা । নম ঈহায়ৈ ঈহাদেবি সর্ব্বলোকবিবর্দ্ধিনি কামরূপিণি ধান্যং দেহি স্বাহা ॥” লেখয়িত্বা ইমং মন্ত্রং ধান্যাগারে বিনিঃক্ষিপেৎ ॥

পুরাণসর্ব্বস্বে—

মন্ত্রং লিখিত্বা পত্রে চ মধ্যে ধান্যস্য ধারয়েৎ ।
পত্রঞ্চ ধান্যরাশেস্তু মূষিকাদি-নিবৃত্তয়ে ॥

ধান্যনিষ্ক্রমণম্‌ ।

দক্ষিণদিক্ষু খগমনং স্যাদভিনবাসু নারীষু ॥
ব্যয়মপি শস্য-ফলানাং ন বুধো বুধবাসরে কুর্য্যাৎ ॥
ত্রিষুত্তরেষু রেবত্যাং ধনিষ্ঠা-বারুণেষু চ ।
এতেষু ষট্‌সু বিজ্ঞেয়ং ধান্যনিষ্ক্রমণং বুধৈঃ ॥
শ্রবণাত্রয়ং বিশাখা ধ্রুবপৌষ্ণ-পুনর্ব্বসূনি পুষ্যশ্চ ।
অশ্বিন্যথ জ্যেষ্ঠা ধনধান্যবিবর্দ্ধিনী কথিতা ॥
কুম্ভমাসেঽপি সর্ব্বেষাং মন্দিরাণামুপক্রমম্‌ ।
মহর্ষয়ঃ প্রশংসন্তি ধান্যাগারং বিহায় চ ।
ইতি ধান্যাদিস্থাপনম্‌ ॥ ৬৯ ॥

---

মঘাভিন্ন নক্ষত্রে বৃহস্পতি, শুক্র, সোম, বুধবারে, মকর, বৃষ, সিংহ, বৃশ্চিক, কুম্ভ, মিথুন, কন্যা, ধনু, মীনলগ্নে ধান্যস্থাপন শুভ। মুনিবর গর্গ বলেন,—মীনলগ্নে, চন্দ্রতারা শুদ্ধসময়ে, লগ্নের ৮মে পাপগ্রহ না থাকিলে, মৃগশিরা, পুনর্ব্বসু, মঘা, জ্যেষ্ঠা, উত্তরাত্রয়ে ধানের গোলায় ধান্যস্থাপন করিবে। ৬৮।

ধান্যরক্ষণ মন্ত্র। মূলের লিখিত “ধনদায়” ইত্যাদি মন্ত্রটি তালপত্রে লিখিয়া ধানের গোলার ভিতর স্থাপিত করিলে মূষিকাদির উপদ্রব হইবে না।

তত্র প্রয়োগঃ—

পৌর্ণমাস্যন্ত-চৈত্রীয়-কৃষ্ণপঞ্চম্যাং পৃথ্বী রজস্বলা। তাং দিনত্রয়মেকস্মিন্ পর্ব্বতাকারে উচ্চপ্রদেশে সধবাঃ স্ত্রিয়ঃ প্রপূজয়েয়ুঃ। অষ্টম্যাং তাং স্নাপয়িত্বা তাঃ পূজয়েয়ুঃ। ততঃ শুভদিনে বীজবপনদিনে বা সর্ব্বৌষধি-গন্ধবীজরত্নফল-শ্বেতসর্ষপৈঃ পৃথ্বীং স্নাপয়িত্বা গন্ধাদিভিঃ পূজয়েৎ। নৈবেদ্যশেষঞ্চ পশ্চাদ্ ভোক্তব্যম্।

অথ হলপ্রবাহদিনে বীজবপনদিনে চ কৃতস্নানাদিরাচান্তঃ ক্ষেত্রে গর্ত্তং কৃত্বা জলেনাপূর্য্য তত্র প্রজাপতিং সূর্য্যাদিনবগ্রহান্ পৃথ্বীঞ্চ পূজয়েৎ। "হিরণ্যগর্ভে বসুধে শেষস্যোপরি শায়িনি। বসাম্যহং তব পৃষ্ঠে গৃহাণার্ঘ্যং ধরিত্রি মে॥" ইতি মন্ত্রেণ ক্ষীরেণার্ঘ্যং দদ্যাৎ॥ ৭০॥

---

ধান্য-বহিষ্করণ।—বুধবারে নববধূর দক্ষিণাভিমুখে গমন নিষিদ্ধ এবং শস্য ও ফলের ব্যয় করিবে না। উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, রেবতী, ধনিষ্ঠা ও শতভিষানক্ষত্রে, গোলা হইতে ধান্য বাহির করিতে পারিবে। (অসমর্থপক্ষে) শ্রবণা, ধনিষ্ঠা, শতভিষ, বিশাখা, উত্তরাত্রয়, রোহিণী, রেবতী, পুনর্ব্বসু, পুষ্যা, অশ্বিনী ও জেষ্ঠানক্ষত্রে ধান্য বাহির করিলে ধনধান্য বৃদ্ধি হয়। ফাল্গুনমাসে সকল গৃহারম্ভ শুভ; কিন্তু ধান্য-গৃহের আরম্ভ করিবে না। ৬৯।

অনন্তর প্রয়োগ বলিতেছেন।—গৌণচান্দ্র চৈত্রের কৃষ্ণপক্ষের পঞ্চমীতে পৃথিবী রজস্বলা হয়। সে তিথি হইতে তিনদিন, একটি পর্ব্বতাকার উচ্চ-প্রদেশে সধবা স্ত্রীগণ পৃথিবীর পূজা করিবে। অষ্টমী দিনে সে পৃথিবীকে স্নান করাইয়া তাহারা পূজা করিবে। পরে কোন শুভদিনে বা বীজবপন দিনে, ব্রাহ্মণ সর্ব্বৌষধি, গন্ধদ্রব্য, বীজরত্নফল, শ্বেতসর্ষপ মিশ্রিতজলে স্নান করাইয়া গন্ধপুষ্পাদি দ্বারা পূজা করিবে। নৈবেদ্যের শেষভাগ ভোজন করিবে। অনন্তর হলবাহনদিন বা বীজবপনদিনে স্নান সমাপনান্তে আচমনপূর্ব্বক কৃষি-ক্ষেত্রে একটি গর্ত্ত খননপূর্ব্বক জলপূর্ণ করিয়া তাহাতে প্রজাপতি, সূর্য্যাদি

ঐশান্যাং পুষ্পনৈবেদ্যৈঃ প্রণবাদি-নমোহন্তেন ব্রহ্মণে নমঃ বিষ্ণবে রুদ্রায় কশ্যপায় সরস্বত্যৈ ইন্দ্রায়, তদর্ঘ্যমন্ত্রস্তু "শক্রঃ সুরপতিঃশ্রেষ্ঠো বজ্রহস্তো মহাবলঃ। শতযজ্ঞাধিপো দেব! তুভ্যমিন্দ্রায় বৈ নমঃ॥" প্রচেতসে পর্জ্জন্যায় শেষায় চন্দ্রায় অর্কায় বহ্নয়ে বলদেবায় হলায় ভূময়ে বৃষভায় রামায় লক্ষ্মণায় জানক্যৈ সীতায়ৈ যুগায় গগনায় ইতি দ্বাবিংশতিং পূজয়েৎ। ক্ষেত্রপালমগ্নিং দ্বিজঞ্চ পূজয়েৎ। অগ্নিং প্রদক্ষিণীকৃত্য দক্ষিণাং দদ্যাৎ। আম্রপল্লবোদন-দধীনি গর্ত্তে নিঃক্ষিপ্য মৃত্তিকাভিঃ পূরয়েৎ॥ ৭১॥

নবনীতেন ঘৃতেন বা বৃষয়োর্ম্মুখপার্শ্বদ্বয়ং লিম্পেৎ। হলবাহকান্ গন্ধাদিনা ভূষয়িত্বা হলং মাল্যাদিভিঃ পূজয়িত্বা দধি-ঘৃত-মধুভিঃ ফালাগ্রং প্রলিপ্য হেম্না চ ঘর্ষয়িত্বা কর্ষয়েৎ। বস্বিন্দ্রপৃথুরামেন্দুপরাশরবলভদ্রান্ স্মরেৎ। একা তিস্রঃ পঞ্চ রেখা হলেন কার্য্যাঃ। ভগ্নশৃঙ্গখুরলাঙ্গুলাঃ কপিলাশ্চ বৃষা ন যোক্তব্যাঃ।

---

নবগ্রহ ও পৃথিবীর পূজা করিবে। পরে "হিরণ্যগর্ভে বসুধে" ইত্যাদি মন্ত্রে দুগ্ধদ্বারা পৃথিবীকে অর্ঘ্য দিবে। ৭০।

ঈশানকোণে প্রণবাদি নমোহন্ত মন্ত্রে ব্রহ্মাদির পূজা করিবে। ব্রহ্মাদি দেবগণ যথা।—ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র, কশ্যপ, সরস্বতী, ইন্দ্র, প্রচেতা, পর্জ্জন্য, শেষ, চন্দ্র, অর্ক, বহ্নি, বলদেব, হল, ভূমি বৃষভ, রাম, লক্ষ্মণ, জানকী, সীতা, যুগ গগন। "শক্রঃ সুরপতিঃ শ্রেষ্ঠ ইত্যাদি মন্ত্রে ইন্দ্রের অর্ঘ্যদান করিবে। পরে পূর্ব্বোক্ত ব্রহ্মা প্রভৃতি দ্বাবিংশতি দেবতার পূজা করিয়া অগ্নি প্রদক্ষিণপূর্ব্বক দক্ষিণা দিবে। আমের পল্লব, চাউল ও দধি ঐ গর্ত্তে নিক্ষেপ করিয়া মৃত্তিকাদ্বারা পূর্ণ করিবে। ৭১।

ননী বা ঘৃতদ্বারা, হলবাহক বৃষদ্বয়ের মুখ-পার্শ্বদ্বয় অনুলিপ্ত করিবে। হলচালকগণকে গন্ধমাল্যাদি দ্বারা শোভিত করিয়া, মাল্য প্রভৃতি দ্বারা হলের পূজা করিয়া, ফালের অগ্রভাগ দধি ঘৃত ও মধুদ্বারা প্রলিপ্তকরত সুবর্ণদ্বারা ঘর্ষণ করিয়া কর্ষণারম্ভ করিবে। কর্ষণের সময়ে বসু, ইন্দ্র, পৃথুরাজ, রাম, চন্দ্র, পরাশর, বলভদ্র, এই সমুদয়কে স্মরণ করিবে। হলদ্বারা একটি, তিনটি

হলপ্রবাহকাশ্চ সমর্থাঃ কর্ত্তব্যাঃ। হলানি নবানি দৃঢ়ানি কর্ত্তব্যানি। বৃষভযুদ্ধাদিকং ন শুভদম্।

বৃষভানাং নর্দ্দনেন চতুর্গুণশস্যং মূত্রপুরীষোৎসর্গে তথা। বীজবপনে স্বিদমধিকং সুবর্ণজলসংযুক্তং বীজমুষ্টিত্রয়ম্ ইন্দ্রং ধ্যায়ন্ প্রাজাপত্যতীর্থেন বপেৎ। উভয়ত্রৈব প্রাঙ্মুখো জলপূর্ণ-কলসং গৃহীত্বা "ত্বং বৈ বসুন্ধরে সীতে বহুপুষ্পফলপ্রদে। নমস্তে মে শুভং নিত্যং কৃষিং মেধাং শুভে কুরু॥ রোহন্তু সর্ব্বশস্যানি কালে দেবঃ প্রবর্ষতু। কর্ষকাস্তু ভবন্ত্বগ্র্যা ধান্যেন চ ধনেন চ স্বাহা॥" ইতি প্রার্থয়েৎ॥ ৭২॥

অথ ষষ্টিসংবৎসরগণনা।

শকেন্দ্রকালঃ পৃথগাকৃতি ২২ ঘ্নঃ,
শশাঙ্ক-নন্দাশ্বি-যুগৈঃ ৪২৯১ সমেতঃ।
শরা-দ্রি-বস্বিন্দু ১৮৭৫ হৃতঃ সলব্ধঃ
ষষ্ট্যাবশিষ্টাঃ প্রভবাদয়োঽব্দাঃ॥ ৭৩॥

---

বা পাঁচটি রেখা করিবে। ভগ্নশৃঙ্গ, ভগ্নখুর, ভগ্নলাঙ্গুল ও কপিলবর্ণ বৃষ, হালে যুড়িবে না। সামর্থ্যশালী লোকদিগকে হলচালনে নিযুক্ত করিবে। লাঙ্গল প্রভৃতি নূতন ও দৃঢ় করিবে। বৃষভগণের যুদ্ধ প্রভৃতি শুভ নহে। বৃষভের নর্দ্দন (সানন্দ অব্যক্তশব্দ) হইলে চতুর্গুণ শস্যলাভ এবং মূত্র বা মলত্যাগেও, ঐরূপ ফল হয়। বীজবপনে বিশেষ এই।—সুবর্ণ জলযুক্ত তিনমুষ্টি বীজ লইয়া ইন্দ্রকে স্মরণ করিয়া কনিষ্ঠাঙ্গুলীর মূলদেশ দিয়া বীজবপন করিবে। হলপ্রবাহ-সময়ে ও বীজবপন-সময়ে পূর্ব্বমুখ হইয়া জলপূর্ণ কলস গ্রহণপূর্ব্বক "ত্বং বৈ বসুন্ধরে" ইত্যাদি মন্ত্রপাঠ করিয়া প্রার্থনাকার্য্য শেষ করিবে। ৭২।

ষষ্টিসংবৎসর গণনা।—শকাব্দার অঙ্ককে দুইস্থানে রাখুন, একটিকে ২২ দ্বারা গুণ করিয়া ৪২৯১ অঙ্কের সহিত যোগ করুন। পরে ১৮৭৫ দিয়া ঐ যুক্তাঙ্ককে ভাগ করিলে যাহা পাওয়া যাইবে সে ভাগফল অন্যত্রস্থাপিত করিয়া শকাব্দের

বর্ষবর্জ্জন্তু যচ্ছেষং সূর্য্যৈঃ সম্পূর্য্য খোর্ম্মিভিঃ।
হৃতে ব্যুৎক্রমতঃ খাগ্নিহৃতেঽংশে মাসকাদয়ঃ॥

অস্যার্থঃ—শকেন্দ্রকালঃ শকরাজাব্দকালঃ পৃথক্ স্থিতঃ। একত্র আকৃতিঘ্নঃ দ্বাবিংশত্যা পূরিতঃ। শশাঙ্কনন্দাশ্বিযুগৈরেকনবত্যধিক-শতদ্বয়াধিকচতুঃসহস্রৈঃ সমেতোঽঙ্কঃ, শরাদ্রিবস্বিন্দুহৃতঃ পঞ্চ-সপ্তত্যধিকাষ্টাদশশতৈর্যাবৎসংখ্যং হর্ত্তুং শক্নোতি তাবতা হৃতঃ কর্ত্তব্যঃ। সলব্ধঃ,—পূর্ব্বশকাব্দশরেত্যাদিনা লব্ধসংখ্যয়া যুতঃ কার্য্যঃ। ষষ্ট্যাপ্তশেষে, পশ্চাদেষোঽঙ্কঃ পূর্ব্ববৎ ষষ্ট্যা হৃতলব্ধস্যাবশিষ্টে প্রভবাদয়ঃ। একাবশেষে প্রভবঃ দ্ব্যবশিষ্টে বিভব এবং ত্রয়াদ্যবশিষ্টে শুক্লাদিঃ॥ বর্ষবর্জ্জন্তু যচ্ছেষং, বর্ষাতিরিক্তং শরাদ্রিবস্বিন্দু-হৃতাবশিষ্টং তৎ সূর্য্যৈর্দ্বাদশভিঃ সম্পূর্য্য খোর্ম্মিভিঃ ষষ্ট্যা হৃতে ব্যুৎক্রমত ইত্যনেন ষষ্টিহৃতাবশিষ্টা অঙ্কা দণ্ডাঃ, ষষ্টিহৃত-লব্ধাংশকে, 'খাগ্নিহৃতে' ত্রিংশতা হৃতেঽবশিষ্টকা অংশকাঃ। লব্ধাশ্চ মাসাঃ স্যুরিতি॥ ৭৪॥

---

অঙ্কের সহিত যোগ করিয়া ৬০ দিয়া ভাগ করিলে যাহা শেষ থাকিবে, তদনুসারে প্রভবাদি বর্ষ-নির্ণয় হইবে। এক অবশেষ থাকিলে প্রভব, দুই থাকিলে বিভব, তিনে শুক্ল, চারে প্রমোদ ইত্যাদি। ১৮৭৫ দিয়া ভাগ করিলে যাহা অবশিষ্ট ছিল, তাহাকে ১২ দ্বারা গুণ করিয়া ৬০ দ্বারা ভাগ করিলে যাহা শেষ থাকিবে তাহা দণ্ড। ভাগফলকে ৩০ দিয়া ভাগ করিলে, যাহা শেষ থাকিবে তাহা দিন এবং ভাগফল মাস জানিবে। এইরূপ নিয়মে যে বর্ষ-মাসাদি প্রাপ্ত হইবেন তাহা গত-কাল বলিয়া জানিবেন। উদাহরণ।—১৮৩৯ শকাব্দের পূর্ব্বক্ষণে কোন বৎসর ছিল? তাহা জানিতে হইলে ১৮৩৯ × ২২ = ৪০৪৫৮ হইল, ইহার সহিত ৪২৯১ যোগে ৪৪৭৪৯ হইল। ইহাকে ১৮৭৫ দিয়া ভাগ করিলে ভাগফল ২৩ হইল, ইহাকে শকাব্দার অঙ্ক ১৮৩৯ শের সহিত যোগ করিয়া ১৮৬২ হইল, ইহাকে ৬০ ভাগ করিলে ২ শেষ রহিল, ইহা বর্ষসংখ্যা। এখন ১৮৭৫ দিয়া ভাগ করিলে যে ১৬২৪ শেষ ছিল তাহাকে

প্রভবাদিবর্ষাণ্যুপক্রম্য—

আদ্যা তু বিংশতির্ব্রাহ্মী দ্বিতীয়া বৈষ্ণবী স্মৃতা।
তৃতীয়া রুদ্রদৈবত্যা শ্রেষ্ঠা মধ্যাধমা ভবেৎ ॥৭৫॥

ভবিষ্যপুরাণে ভৈরব উবাচ।

ষষ্ট্যব্দং কথয়াম্যত্র ক্রূরাঃ সৌম্যাশ্চ যে প্রিয়ে।
সংবৎসরফলং মুখ্যং প্রভবাদৌ বরাননে ॥
বহুতোয়াস্তথা মেঘা বহুশস্যা চ মেদিনী।
বহুক্ষীরাস্তথা গাবো ব্যাধিরোগবিবর্জ্জিতাঃ ॥
প্রশান্তাঃ পার্থিবাশ্চৈব প্রভবে পরিকীর্ত্তিতা ॥ ১ ॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং সর্ব্বব্যাধিবিবর্জ্জিতাঃ।
প্রশান্তা মানবাস্তত্র বহুশস্যা বসুন্ধরা।
হৃষ্টাস্তুষ্টা জনাঃ সর্ব্বে বিভবে চ বরাননে ॥ ২ ॥

---

১২ দিয়া গুণ করায় ১৯৪৮৮ হইল, ইহাকে ৬০ ভাগ করিলে ভাগশেষ ৪৮ রহিল, ইহা দণ্ড সংখ্যা। ভাগফল ৩২৪কে ৩০ দিয়া ভাগ করায় শেষ ২৪ যাহা রহিল তাহা দিন এবং ভাগফল ১০, মাসের সংখ্যা। সর্ব্বযোগে যে ২।১০।২৪।৪৮ বর্ষাদি হইল তাহা ১৮০৯ শকাব্দার অব্যবহিত পূর্ব্বে গত হইয়াছে। অন্য প্রকারেও এই বর্ষগণনা হইয়া থাকে। ৭৩। ৭৪।

প্রভবাদি বর্ষের উপক্রমে বলা হইয়াছে (৬০ বর্ষকে ৩ ভাগ করিলে প্রতিভাগে ২০ বর্ষ হয়, উহার) ১ম বিংশতিকে ব্রাহ্মী কহে, ইহা শ্রেষ্ঠ। দ্বিতীয় বিংশতিকে বৈষ্ণবী বলে; ইহা মধ্যম। তৃতীয়বিংশতিকে রুদ্রদৈবত্যা কহে; ইহা অধম বলিয়া গণ্য। ৭৫।

ভবিষ্যপুরাণে ভৈরব বলিয়াছেন,—হে প্রিয়ে! হে বরাননে! সম্প্রতি প্রভবাদি ষষ্টিসংবৎসর মধ্যে যে সকল বর্ষ ক্রূর ও সৌম্য, সেই সকল বৎসর ও তাহাদিগের মুখ্যফল বলিতেছি। প্রভববর্ষে মেঘগণ বিপুল জলবর্ষী, বসুন্ধরা বহুশস্যযুতা, গোগণ রোগবর্জ্জিত ও প্রচুর দুগ্ধবতী হয় এবং নৃপগণ প্রশান্ত হইয়া থাকেন। ১।

হে বরাননে! বিভববর্ষে সুভিক্ষ, ক্ষেম ও আরোগ্য হয়, মানবগণ

রোগা বহুবিধাশ্চৈব মনুষ্যা বাজিকুঞ্জরাঃ।
সর্ব্ব এব প্রণশ্যন্তি শুক্রে বর্ষে বরাননে॥ ৩॥
উন্মত্তঞ্চ জগৎ সর্ব্বং ধনধান্যসমাকুলম্।
নিত্যোৎসবঃ প্রজাবৃদ্ধিঃ প্রমোদে জায়তে প্রিয়ে॥ ৪॥
নীরোগাশ্চ নিরাবাধা মানবা বিগতদ্বিষঃ।
বহুক্ষীরাস্তথা গাবঃ প্রাজাপত্যে বরাননে॥ ৫॥
নিরাতঙ্কং জগৎ সর্ব্বং ধনযৌবনগর্ব্বিতম্।
অঙ্গিরসি প্রজাঃ সর্ব্বা নিত্যোৎসাহা বরাননে॥ ৬॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং বর্ষাকালং সুশোভনম্।
শস্যবৃদ্ধিং বিজানীয়াৎ শ্রীমুখে সুরবন্দিতে॥ ৭॥
বহুক্ষীরাস্তথা গাবো ধান্যঞ্চ বলবত্তরম্।
জায়ন্তে সর্ব্বশস্যানি ভাবে বর্ষে বরাননে॥ ৮॥

---

সর্ব্বব্যাধি-বিবর্জ্জিত ও প্রশান্ত থাকে, পৃথিবী প্রচুর শস্যসমন্বিতা এবং সকলেই হৃষ্টপুষ্ট হয়। ২।

হে বরাননে! শুক্রসংবৎসরে বহুবিধ রোগের প্রাদুর্ভাব হয়, মনুষ, অশ্ব ও হস্তী সমস্তই বিনষ্ট হইয়া থাকে। ৩।

হে প্রিয়ে! প্রমোদবর্ষে সমগ্র জগৎ ধনধান্য-সমাকুল হইয়া আমোদে উন্মত্ত হইয়া উঠে এবং সর্ব্বত্র নিত্য উৎসব ও প্রজাবৃদ্ধি হইয়া থাকে। ৪।

হে বরাননে! প্রাজাপত্যবর্ষে মানবগণ নীরোগ, সর্ব্ববাধাবিবর্জ্জিত ও শত্রুহীন হয় এবং গোগণ বহু দুগ্ধবতী হইয়া থাকে। ৫।

হে বরাননে! আঙ্গিরসবর্ষে সমগ্র জগৎ নিরাতঙ্ক ও প্রজাগণ ধনযৌবন-গর্ব্বিত ও নিত্য উৎসাহসমন্বিত হয়। ৬।

হে দেবপূজিতে! শ্রীমুখবর্ষে সুভিক্ষ, ক্ষেম ও আরোগ্য হয়; বর্ষাকাল অতিশোভন হইয়া থাকে এবং শস্যবৃদ্ধি হয়। ৭।

হে বরাননে! ভাববর্ষে গোগণ বহুক্ষীরা হয় ও ধান্যাদি সর্ব্ববিধ শস্য প্রচুর পরিমাণে জন্মে। ৮।

মহার্ঘং জায়তে সর্ব্বং ঘৃততৈলরসাদিকম্।
প্রজানাঞ্চ ভবেদ্ বৃদ্ধির্যুনি সংবৎসরে প্রিয়ে॥ ৯॥
নিষ্পত্তিঃ সর্ব্বশস্যানাং মধ্যা ধাতরি কীর্ত্তিতা।
ইক্ষুক্ষীরগুড়াদীনাং প্রবলত্বং বরাননে॥ ১০॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং কার্পাসস্য মহার্ঘতা।
লবণং মধু গব্যঞ্চ ঈশ্বরে দুর্ল্লভং প্রিয়ে॥ ১১॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং প্রশান্তাঃ পার্থিবাঃ প্রিয়ে।
তস্করোপহৃতং বিত্তং বহুধান্যে বরাননে॥ ১২॥
রাষ্ট্রভঙ্গশ্চ দুর্ভিক্ষং তস্করৈশ্চোপপীড়নম্।
জানীয়াদ্বিগ্রহং ঘোরং প্রমাথিনি বরাননে॥ ১৩॥
জায়ন্তে সর্ব্বশস্যানি মেদিনী নিরুপদ্রবা।
লবণং মধু গব্যঞ্চ মহার্ঘং বিক্রমে প্রিয়ে॥ ১৪॥
কোদ্রবাঃ শালিমুদ্গাশ্চ শক্তুমাষাস্তথৈব চ।
মহার্ঘং জায়তে সর্ব্বং বৃষে চ সুরবন্দিতে॥ ১৫॥

---

হে প্রিয়ে! যুবসংবৎসরে ঘৃত, তৈল ও রসাদি সমস্তই মহার্ঘ হয়; কিন্তু প্রজাবৃদ্ধি হইয়া থাকে। ৯।

হে বরাননে! ধাতৃবর্ষে ইক্ষু, ক্ষীর ও গুড়াদি যথেষ্ট হয়; আর অন্যান্য সমস্ত শস্য মধ্যম রকমের হইয়া থাকে। ১০।

হে প্রিয়ে! ঈশ্বরবর্ষে সুভিক্ষ, ক্ষেম ও আরোগ্য হয়, কার্পাসের মহার্ঘতা হইয়া থাকে এবং লবণ, মধু ও গব্য দুর্লভ হয়। ১১।

হে প্রিয়ে! বহুধান্যবৎসরে সুভিক্ষ, ক্ষেম ও আরোগ্য হয়; নৃপগণ প্রশান্ত থাকেন এবং তস্করকর্তৃক প্রজাগণের ধন অপহৃত হয়। ১২।

হে বরাননে! প্রমাথিবৎসরে রাষ্ট্রভঙ্গ, দুর্ভিক্ষ, তস্করের উপদ্রব ও ঘোর-যুদ্ধ বিগ্রহাদি হইয়া থাকে। ১৩।

হে প্রিয়ে! বিক্রমবর্ষে সর্ব্ববিধ শস্য জন্মে, মেদিনী নিরুপদ্রবা হয়; কিন্তু মধু, লবণ ও গব্য মহার্ঘ হইয়া থাকে। ১৪।

চণকা মুদ্গমাষাশ্চ অন্যচ্চ দ্বিদলং প্রিয়ে।
মহার্ঘং জায়তে সর্ব্বং চিত্রভানৌ বরাননে॥ ১৬॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং বিশ্বঞ্চ নিরুপদ্রবম্।
ব্যবহারো ভবেদ্ হৃষ্টঃ স্বর্ভানৌ দেবপূজিতে॥ ১৭॥
অতিবৃষ্টিশ্চ জায়েত ধান্যস্যাথ প্রপীড়নম্।
শস্যং ভবতি সামান্যং দারুণে সুরবন্দিতে॥ ১৮॥
বন্য-শস্যানি জায়ন্তে সর্ব্বদেশে সুলোচনে।
সৌরাষ্ট্রে নাটদেশে চ পার্থিবে নাত্র সংশয়ঃ॥ ১৯॥
দুর্ভিক্ষং জায়তে ঘোরং সর্ব্বোপদ্রব-সংযুতম্।
অনাবৃষ্টিঃ সমাখ্যাতা ব্যয়ে সংবৎসরে প্রিয়ে॥ ২০॥
উদ্যতো বর্ষণে মেঘো জলং নৈব তু জায়তে।
মহার্ঘং সর্ব্বজিদ্বর্ষে সর্ব্বমেব বরাননে॥ ২১॥
কোদ্রবাঃ শালিমুদ্গাশ্চ কঙ্গুমাষাস্তথৈব চ।

---

হে সুরপূজিতে! বৃষবর্ষে কোদ্রব, শালি, মুদ্গ, কঙ্গু ও মাষ সমস্তই মহার্ঘ হয়। ১৫।

হে প্রিয়ে! হে বরাননে! চিত্রভানুবর্ষে চণক, মুদ্গ, মাষ এবং অন্যান্য ডাইল শস্য মহার্ঘ হয়। ১৬।

হে দেববন্দিতে। স্বর্ভানুবর্ষে সুভিক্ষ, ক্ষেম, আরোগ্য ও বিশ্ব উপদ্রবহীন হয় এবং ধনধান্যাদির আদান-প্রদান-বিষয়ে মঙ্গল হইয়া থাকে। ১৭।

হে সুরবন্দিতে! দারুণবর্ষে অতিবৃষ্টি, ধান্যের হানি এবং অন্যান্য শস্য স্বল্প পরিমাণে জন্মে। ১৮।

হে সুলোচনে! পার্থিববর্ষে সকল দেশেই বিশেষতঃ সৌরাষ্ট্র ও নাটদেশে বন্যশস্য বহুপরিমাণে জন্মে, এ বিষয়ে সংশয় নাই। ১৯।

হে প্রিয়ে! ব্যয়সংবৎসরে অনাবৃষ্টি হয় এবং সর্ব্ববিধ উপদ্রবযুক্ত ঘোর দুর্ভিক্ষ হইয়া থাকে। ২০।

হে বরাননে! সর্ব্বজিদ্‌বর্ষে মেঘগণ জলবর্ষণে উদ্যত হয়, কিন্তু জলবর্ষণ করে না এবং সমস্তই মহার্ঘ হইয়া থাকে। ২১।

সুলভং জায়তে সুস্থং জগদ্ বৈ সর্ব্বধারিণি ॥ ২২ ॥
অনগ্নিপ্রবলা লোকা ধান্যৌষধিপ্রপীড়নম্।
জায়তে মানুষে কষ্টং বিরোধিনি ন সংশয়ঃ ॥ ২৩ ॥
প্রজাঃ সর্ব্বাঃ প্রপীড্যন্তে ব্যাধিঃ শোকশ্চ জায়তে।
শিরোবক্ষোঽক্ষিরোগাশ্চ জায়ন্তে বিকৃতে প্রিয়ে ॥ ২৪ ॥
উপদ্রুতং জগৎ সর্ব্বং তস্করৈর্মূষিকৈঃ খগৈঃ।
পীড়িতাশ্চ প্রজাঃ সর্ব্বা দেশভঙ্গঃ খরে প্রিয়ে ॥ ২৫ ॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং শস্যং ভবতি শোভনম্।
বহুক্ষীরাস্তথা গাবো নন্দনং নন্দনে প্রিয়ে ॥ ২৬ ॥
অল্পতোয়াস্তথা মেঘা বর্ষন্তি খণ্ডমণ্ডলে।
নশ্যন্তি সর্ব্বশস্যানি বিজয়ে নাত্র সংশয়ঃ ॥ ২৭ ॥
ক্ষত্রিয়াশ্চ তথা বৈশ্যাঃ শূদ্রাশ্চ নটনর্ত্তকাঃ।
পীড়িতাস্তে বরারোহে জয়ে সর্ব্বে ন সংশয়ঃ ॥ ২৮ ॥

---

সর্ব্বধারিবর্ষে কোদ্রব, শালি, মুদ্গ, কঙ্গু ও মাষ সুলভ হয় এবং সমগ্র জগৎ সুস্থ থাকে। ২২।

বিরোধিবর্ষে মানুষের অত্যন্ত অগ্নিমান্দ্য হয়, ধান্য ও ওষধির হানি এবং লোকের অত্যন্ত কষ্ট হইয়া থাকে, এ বিষয়ে সংশয় নাই। ২৩।

হে প্রিয়ে! বিকৃতবর্ষে ব্যাধিশোকে সমস্ত প্রজা প্রপীড়িত ও শিরোরোগ এবং বক্ষঃ ও চক্ষুরোগে আক্রান্ত হইয়া থাকে। ২৪।

হে প্রিয়ে! খরবর্ষে তস্কর, মূষিক ও পক্ষিগণ কর্ত্তৃক সমগ্র জগৎ উপদ্রুত হয় এবং প্রজাগণ পীড়িত ও রাষ্ট্রভঙ্গ হইয়া থাকে। ২৫।

হে প্রিয়ে! নন্দনবর্ষে সুভিক্ষ, ক্ষেম, আরোগ্য, প্রচুর শস্য ও গোগণ বহুদুগ্ধবতী হওয়ায় সর্ব্বত্রই আনন্দ হয়। ২৬।

বিজয়বর্ষে মেঘগণ অল্পজলবর্ষী হয়, স্থান-বিশেষে বর্ষণ করে এবং সর্ব্বশস্যের হানি হয়, এ বিষয়ে সন্দেহ নাই। ২৭।

হে বরারোহে! জয়বর্ষে ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র ও নট-নর্ত্তকগণ পীড়িত হয়, সংশয় নাই। ২৮।

স-রোগঞ্চ তথা দেবি দাহজ্বরসমন্বিতম্।
অভিভূতং জগৎ সর্ব্বং মন্মথে সুরবন্দিতে॥ ২৯॥
তুষধান্য-ক্ষয়ো দেবি সর্ব্বশস্যমহার্ঘতা।
ব্যবহারাশ্চ নশ্যন্তি দুর্ম্মুখে দুর্ম্মুখাঃ প্রজাঃ॥ ৩০॥
পীড্যন্তে সর্ব্বশস্যানি দেশে দেশে সুরেশ্বরি।
হেমলম্বে প্রজাঃ সর্ব্বাঃ ক্ষীয়ন্তে নাত্র সংশয়ঃ॥ ৩১॥
তস্করৈঃ পার্থিবৈশ্চৈবমভিভূতমিদং জগৎ।
অর্ঘো ভবতি সামান্যো বিলম্বে তু ভয়ং মহৎ॥ ৩২॥
বিষমস্থং জগৎ সর্ব্বং বিরোধে ভয়সংপ্লবম্।
বিকারী সর্ব্বতোঽপায়ো মম বাক্যন্তু নান্যথা॥ ৩৩॥
ক্বচিদ্বর্ষতি পর্জ্জন্যো দেশে সংছিন্নমণ্ডলঃ।
দুর্ভিক্ষং সর্ব্বরীবর্ষে ব্যবহারবিপর্য্যয়ঃ॥ ৩৪॥
দুর্ভিক্ষং জায়তে ঘোরং মেদিনী দুষ্যতি প্রিয়ে।
প্লবে প্লবন্তি তোয়ানি পীড়িতা মানবা ভুবি॥ ৩৫॥

---

হে দেবি! হে দেববন্দিতে! মন্মথবর্ষে দাহ-জ্বরাদি রোগে সমগ্র জগৎ অভিভূত হয়। ২৯।

হে দেবি! দুর্ম্মুখবর্ষে তুষবাহুল্যে ধান্যের ক্ষতি, সর্ব্বশস্যের মহার্ঘতা ও ধনধান্যাদির আদান-প্রদান বন্ধ হইয়া যায় এবং প্রজাগণ দুর্ম্মুখ হইয়া পড়ে।৩০।

হে সুরেশ্বরি! হেমলম্ববর্ষে সর্ব্বদেশে সর্ব্বশস্যের হানি ও প্রজা-ক্ষয় হয়, এ বিষয়ে সংশয় নাই। ৩১।

বিলম্ববর্ষে তস্কর ও রাজগণকর্ত্তৃক সমগ্র জগৎ অভিভূত হয়, দ্রব্যাদির মূল্য সুলভ হয় না এবং মহাভয় উপস্থিত হইয়া থাকে। ৩২।

বিরোধবর্ষে সমগ্র জগৎ বিষমভাবে অবস্থিত ও মহাভয়যুক্ত হয় এবং সর্ব্বত্র বিকৃতভাব ও বিনাশ দেখা দেয়; ইহা আমার বাক্য, সুতরাং অন্যথা নহে। ৩৩।

শর্ব্বরীবর্ষে মেঘগণ ছিন্নভিন্ন হইয়া কোন কোন দেশে বর্ষণ করে, ঘোর দুর্ভিক্ষ উপস্থিত হয় এবং ব্যবহার বিষয়ক বিপর্য্যয় হইয়া থাকে। ৩৪।

সুবর্ণরূপ্যধান্যানি জগৎ সর্ব্বং সুশোভনম্।
ব্রাহ্মণা বণিজস্তুষ্টাঃ সুভিক্ষে শুভকৃৎ প্রিয়ে॥ ৩৬॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং তৃপ্তা গোব্রাহ্মণাঃ প্রিয়ে।
সুস্থিতাঃ শোভনে বর্ষে প্রজাঃ সর্ব্বাঃ সুলোচনে॥ ৩৭॥
বিষমস্থং জগৎ সর্ব্বং ব্যাকুলং সমুদাহৃতম্।
জনানাং জায়তে ভদ্রে ক্রোধঃ ক্রোধে পরস্পরম্॥ ৩৮॥
সর্ব্বত্র জায়তে ক্ষেমং সর্ব্বশস্যমহার্ঘতা।
বিশ্বাবসৌ বরারোহে কার্পাসস্য মহার্ঘতা॥ ৩৯॥
পার্থিবৈর্নৃপসৈন্যৈশ্চ সমস্তৈঃ খণ্ডমণ্ডলে।
প্রপীড্যন্তে জনাঃ সর্ব্বে ভয়-ভীতাঃ পরাভবে॥ ৪০॥
তৃণধান্যানি পীড্যন্তে গ্রীষ্মে বর্ষতি বাসবঃ।
প্লবঙ্গে পীড়িতাঃ সর্ব্বাঃ প্রজাশ্চ সুরবন্দিতে॥ ৪১॥

---

হে প্রিয়ে! প্লববর্ষে ঘোর দুর্ভিক্ষ হয়, মেদিনী দোষযুক্ত হইয়া পড়ে, জলপ্লাবন হয় এবং ভূতলে মানবগণ পীড়িত হইয়া থাকে। ৩৫।

হে প্রিয়ে! সুভিক্ষবর্ষে সুবর্ণ, রৌপ্য ও ধান্যে ধরণী সুন্দর শোভা ধারণ করে; সকলদিকেই শুভ হয়; ব্রাহ্মণ ও বণিকগণ সর্ব্বদা সন্তুষ্ট থাকে। ৩৬।

হে সুলোচনে! শোভনবর্ষে সুভিক্ষ, ক্ষেম ও আরোগ্য হয়; গো ও ব্রাহ্মণগণ তৃপ্ত থাকেন এবং প্রজাগণ সুস্থভাবে অবস্থিত থাকে। ৩৭।

হে ভদ্রে! ক্রোধবর্ষে সমগ্র জগৎ বিষম ও ব্যাকুল ভাবে অবস্থিত থাকে এবং জনগণমধ্যে পরস্পর ক্রোধভাবের উদ্রেক হয়। ৩৮।

হে বরারোহে! বিশ্বাবসুবর্ষে সর্ব্বত্র মঙ্গল হয় এবং সর্ব্বশস্যের বিশেষতঃ কার্পাসের মহার্ঘতা হইয়া থাকে। ৩৯।

পরাভববর্ষে সমস্ত রাজসৈন্য ও নৃপতিগণকর্ত্তৃক নানাস্থানের প্রজাগণ পীড়িত ও ভয়ভীত হয়। ৪০।

হে সুরবন্দিতে! প্লবঙ্গবর্ষে তৃণধান্যের ক্ষতি ও গ্রীষ্মকালে মেঘবর্ষণ হয় এবং সমস্ত প্রজা পীড়িত হইয়া থাকে। ৪১।

জায়ন্তে সর্ব্বশস্যানি সুভিক্ষং নিরুপদ্রবম্।
সৌম্যদৃষ্টির্ভবেদ্রাজা কালিকে চ শুভং বদেৎ॥ ৪২॥
সুভিক্ষং ক্ষেমমারোগ্যং সুখঞ্চ নিরুপদ্রবম্।
সৌম্যদৃষ্টির্ভবেদ্রাজা সৌম্যে সৌখ্যং প্রকীর্ত্তিতম্॥ ৪৩॥
তোয়পূর্ণো ভবেদ্ মেঘো বর্ষত্তে চ দিনে দিনে।
নিরুপদ্রবরাজানঃ সর্ব্বসাধারণে প্রিয়ে॥ ৪৪॥
বাসবো বর্ষতে দেবি দেশে চাখণ্ডমণ্ডলে।
অহিচ্ছত্রে কান্যকুব্জে বিরোধি কৃষিনাশকৃৎ॥ ৪৫॥
অভিভূতং জগৎ সর্ব্বং ক্লেশৈর্ব্বহুবিধৈঃ প্রিয়ে।
মারুতৈঃ ফলনাশশ্চ পরিবারিণি শোভনে॥ ৪৬॥
নিষ্পত্তিঃ সর্ব্বশস্যানাং সুভিক্ষং ভবতি প্রিয়ে।
প্রমাথিনি জলোদ্গারী জলদো মোদতে প্রজা॥ ৪৭॥
নিষ্পত্তিঃ সর্ব্বশস্যানাং সর্ব্বশস্যমহার্ঘতা।
ঘৃতং তৈলসমং যাতি আনন্দে নন্দতি প্রজা॥ ৪৮॥

---

কালিকবর্ষে সর্ব্বপ্রকার শস্য জন্মে, সুভিক্ষ ও রাজা নিরুপদ্রব হয়, রাজার দৃষ্টি শুভজনক এবং সর্ব্বপ্রকার শুভ হইয়া থাকে। ৪২।

সৌম্যবর্ষে সুভিক্ষ, ক্ষেম, আরোগ্য, সুখ ও রাজা নিরুপদ্রব হয়, রাজার দৃষ্টি সৌম্য থাকে এবং সর্ব্বপ্রকার সৌখ্য হয়। ৪৩।

হে প্রিয়ে! সর্ব্বসাধারণবর্ষে মেঘ জলপূর্ণ হয়, প্রতিদিন বর্ষণ করে এবং রাজগণ নিরুপদ্রব হন। ৪৪।

হে দেবি! বিরোধী বর্ষে সমগ্র দেশে বাসব বর্ষণ করেন, অহিচ্ছত্র ও কান্যকুব্জে কৃষিসমূহ বিনষ্ট হয়। ৪৫।

হে প্রিয়ে! পরিবারী বর্ষে বহুবিধ ক্লেশে সমগ্র জগৎ অভিভূত হয়; আর হে শোভনে! বায়ুদ্বারা ফল সকল নষ্ট হইয়া থাকে। ৪৬।

হে প্রিয়ে! প্রমাথী বৎসরে সর্ব্বশস্যের উৎপত্তি ও সুভিক্ষ হয়, মেঘ জলবর্ষণ করে এবং প্রজা আনন্দিত হয়। ৪৭।

কোদ্রবাঃ শালিমুদ্গাশ্চ পীড্যন্তে বরবর্ণিনি।
সর্ব্বৌষধানি ধান্যানি রাক্ষসে নিষ্ঠুরাঃ প্রজাঃ॥ ৪৯॥
দুর্ভিক্ষং জায়তে ঘোরং ধান্যৌষধি-প্রপীড়নম্।
অনলে চ সমাখ্যাতং নাত্র কার্য্যা বিচারণা॥ ৫০॥
দেশভঙ্গঃ সুদুর্ভিক্ষং সমাসাৎ কথয়াম্যহম্।
পিঙ্গলে চারুপদ্মাক্ষি দুর্ভিক্ষং নর্ম্মদাতটে॥ ৫১॥
গো-মহিষ্যো বিনশ্যন্তি যে চান্যে নটনর্ত্তকাঃ।
বাসবো বর্ষতে দেবি শস্যঞ্চ ন হি জায়তে॥
তিল-সর্ষপ-মাষাদি-কার্পাসানাং মহার্ঘতা।
গোমহিষ্যঃ সুবর্ণানি কাংস্য-তাম্রাদ্যশেষতঃ॥
তৎ সর্ব্বং দেবি বিক্রীয় কর্ত্তব্যো ধান্যসঞ্চয়ঃ।
তেন ধান্যেন লোকোঽয়ং নিস্তরিষ্যতি দুর্দ্দিনম্॥
পার্থিবা মোষকা দীনাঃ কালযুক্তে প্রপীড়িতাঃ॥ ৫২॥

---

আনন্দবর্ষে সমস্ত শস্যের উৎপত্তি হইলেও মহার্ঘ্য হয়, ঘৃত তৈলের তুল্য সুলভ থাকে, প্রজাগণ আনন্দিত হয়। ৪৮।

হে বরবর্ণিনি! রাক্ষসবর্ষে কোদ্রব, শালি, মুদ্গ, ধান্য ও সর্ব্ববিধ ওষধির হানি হয় এবং প্রজাগণ নিষ্ঠুর হইয়া থাকে। ৪৯।

অনলবৎসরে ধান্য ও ওষধির হানি ও ঘোর দুর্ভিক্ষ হয়; এ বিষয়ে সন্দেহ করা কর্ত্তব্য নহে। ৫০।

হে চারুকমললোচনে! আমি সংক্ষেপে বলিতেছি,—পিঙ্গলবর্ষে রাষ্ট্রভঙ্গ ও দুর্ভিক্ষ হয়; এই দুর্ভিক্ষ নর্ম্মদাতটে বিশেষ ভাবেই হইয়া থাকে। ৫১।

হে দেবি! কালযুক্তবর্ষে গো, মহিষী নট ও নর্ত্তক বিনষ্ট হয়, বাসব বর্ষণ করিলেও শস্য জন্মে না; তিল, সর্ষপ, মাষ ও কার্পাস মহার্ঘ হয়; হে দেবি! এই সময় গো, মহিষী, সুবর্ণ, কাংস্য ও তাম্রাদি নিঃশেষরূপে বিক্রয় করিয়া ধনসঞ্চয় কর্ত্তব্য, কেননা সেই বিক্রয়লব্ধ ধনদ্বারা সংগৃহীত ধান্যে লোক সেই দুর্দ্দিনে নিস্তার পাইতে পারে। এই বর্ষে রাজগণ প্রজার ধনশোষণ করিয়াও দীন ও ক্লিষ্ট হন। ৫২।

তোয়পূর্ণাঃ স্মৃতা মেঘা বহুশস্যা চ মেদিনী।
নিষ্ঠুরাঃ পার্থিবা দেবি সিদ্ধার্থে চ বরাননে ॥ ৫৩ ॥
অল্পতোয়ঘনাশ্চৈব কীটাশ্চ প্রবলাঃ স্মৃতাঃ।
বিরুদ্ধাঃ পার্থিবা দেবি রৌদ্রসংবৎসরে প্রিয়ে ॥ ৫৪ ॥
দুর্ভিক্ষং মধ্যমং প্রোক্তং ব্যবহারো ন বর্ত্ততে।
ভবেদ্ বৈ হ্যধমা বৃষ্টির্দুর্ম্মতৌ সমুপস্থিতে ॥ ৫৫ ॥
দুর্ভিক্ষং জায়তে লোকাঃ সর্ব্বে দ্রবিণবর্জ্জিতাঃ।
প্রাণিনাং জায়তে হৃষ্টো দুন্দুভৌ বরবর্ণিনি ॥ ৫৬ ॥
মহিষী-গো-হিরণ্যাদি-তাম্র-কাংস্যাদ্যশেষতঃ।
তৎ সর্ব্বং দেবি বিক্রীয় কর্ত্তব্যো ধান্যসঞ্চয়ঃ।
রক্তে সংবৎসরে দেবি ক্রূরবুদ্ধির্নরাধিপঃ ॥
মানবাঃ ক্রূরচেষ্টাশ্চ সংগ্রামে রুধিরং ভবেৎ ॥ ৫৭ ॥
দুর্ভিক্ষং মরণং ঘোরং ধান্যৌষধি-প্রপীড়নম্।
পাপরোগো ভবেদ্দেবি রক্তাখ্যে বরবর্ণিনি ॥ ৫৮ ॥

হে বরাননে! সিদ্ধার্থবর্ষে মেঘগণ জলপূর্ণ ও মেদিনী বহুশস্যযুক্ত হয়; কিন্তু হে দেবি! রাজগণ নিষ্ঠুর হইয়া থাকেন। ৫৩।

হে প্রিয়ে! রৌদ্রসংবৎসরে মেঘগণ অল্পজলযুক্ত ও কীটগণ প্রবল হইয়া উঠে এবং হে দেবি! রাজগণ বিরুদ্ধ ভাব অবলম্বন করেন। ৫৪।

দুর্ম্মতিবর্ষ সমুপস্থিত হইলে শস্য-হানিকর বৃষ্টি ও মধ্যম রকমের দুর্ভিক্ষ হয়; আর ধন-ধান্যাদির আদান প্রদান বন্ধ হইয়া যায়। ৫৫।

হে বরবর্ণিনি! দুন্দুভিবর্ষে দুর্ভিক্ষ ও লোক ধনহীন হয়, কিন্তু প্রাণিগণ হৃষ্ট থাকে। ৫৬।

হে দেবি! রক্তসংবৎসরে রাজা ও প্রজাগণের বুদ্ধি ক্রূর হয়, যুদ্ধাদিতে রক্তপাত হইয়া থাকে; এই সময় গো, মহিষী, সুবর্ণ, তাম্র ও কাংস্যাদি নিঃশেষরূপে বিক্রয় করিয়া ধনসঞ্চয় কর্ত্তব্য। ৫৭।

হে বরবর্ণিনি! রক্তাখ্য বর্ষে ঘোর দুর্ভিক্ষ, মৃত্যু ও ধান্য এবং ওষধির হানি হয়; হে দেবি! এই বর্ষে পাপরোগের প্রাদুর্ভাব হইয়া থাকে। ৫৮।

রোগো মরণদুর্ভিক্ষং বিরোধোত্তরসঙ্কুলম্ ।
ক্রোধে তু বিষমং সর্ব্বং সমাখ্যাতং হরপ্রিয়ে ॥ ৫৯ ॥
মেদিনী লভতে দেবি সর্ব্বভূতং চরাচরম্ ।
দেশভঙ্গশ্চ দুর্ভিক্ষং ক্ষয়ে সংক্ষীয়তে প্রজা ।
সৌরাষ্ট্রে মালবে দেশে দক্ষিণে কোঙ্কণে তথা ।
দুর্ভিক্ষং জায়তে ঘোরং ক্ষয়ে সংবৎসরে প্রিয়ে ।
কৌমুদী-নর্ম্মদাদ্যাশ্চ যমুনা নর্ম্মদাতটম্ ।
বিন্ধ্যায়াং সৈন্ধবঞ্চৈব বিনশ্যন্তি ন সংশয়ঃ ॥
সিংহলং মধ্যদেশঞ্চ কালঞ্জরং তথৈব চ ।
ক্ষয়ে ক্ষয়ন্তি সর্ব্বাণি নান্যথা বরবর্ণিনি ॥ ৬০—৭৬ ॥

অথ কার্ত্তিকাদিবর্ষজ্ঞানম্ ।

বরাহসংহিতায়াম্—

নক্ষত্রেণ সহোদয়মস্তং বা যাতি যেন সুররাজমন্ত্রী ।
তৎসংজ্ঞং বক্তব্যং বর্ষং মাসক্রমেণৈব ॥

---

যেন নক্ষত্রেণ সহ সুররাজমন্ত্রী বৃহস্পতিরস্তং যাতি উদয়ং বা যাতি প্রাপ্নোতি তৎসংজ্ঞং তন্নক্ষত্রঘটিতনামবিশিষ্টং বর্ষং বক্তব্যম্ । তদ্বর্ষঞ্চ মাসক্রমেণৈব ভবতি ন তু ক্রমমুল্লঙ্ঘ্য । যথা বিশাখাদিনক্ষত্রযোগাযোগাৎপৌর্ণমাসীসম্বন্ধাদ্ বৈশাখাদয়ো মাসাঃ ক্রমেণৈব ভবন্তি

---

হে হরপ্রিয়ে ! ক্রোধবর্ষে সমস্তই বিষমভাবযুক্ত হয় এবং রোগ, মরণ ও দুর্ভিক্ষাদি বিবিধ উপদ্রব উপস্থিত হইয়া থাকে । ৫৯ ।

হে দেবি ! ক্ষয়সংবৎসরে দুর্ভিক্ষ, রাষ্ট্রবিপ্লব, প্রজাক্ষয়, এমন কি সর্ব্বভূত চরাচরসহ মেদিনী ক্ষয় হয় ; হে প্রিয়ে ! সৌরাষ্ট্র, মালব, দাক্ষিণাত্য ও কোঙ্কণ দেশে ঘোর দুর্ভিক্ষ হইয়া থাকে । হে দেবি ! ক্ষয়বর্ষে কৌমুদী, নর্ম্মদা, যমুনা, নর্ম্মদাতীর, বিন্ধ্য, সিন্ধুদেশ, সিংহল, মধ্যদেশ ও কালঞ্জর দেশের ক্ষয় হয় ; হে বরবর্ণিনি ইহার অন্যথা হয় না । ৬০—৭৬ ।

**কার্ত্তিকাদি-বর্ষ-নিরূপণ ।**—কৃত্তিকাদি-ক্রমে গণনায় দুই দুইনক্ষত্রে বৃহস্পতির অবস্থিতিকালে বৃহস্পতির উদয় বা অস্ত হইলে কার্ত্তিকাদি মাস-

বর্ষাণি কার্ত্তিকাদীনি আগ্নেয়াদ্ভ-দ্বয়ানুযোগীনি ক্রমশস্ত্রিভঞ্চ পঞ্চমমন্ত্যমুপান্ত্যঞ্চ বিজ্ঞেয়ম্ ॥ ৭৭ ॥

নক্ষত্রেণ গুরুভুজ্যমাননক্ষত্রেণ। আগ্নেয়ং কৃত্তিকা। পঞ্চমং ফাল্গুনং বর্ষম্ অন্ত্যমাশ্বিনম্ উপান্ত্যং ভাদ্রম্ ॥

অন্ত্যোপান্ত্যৌ ত্রিভৌ জ্ঞেয়ৌ ফাল্গুনশ্চ ত্রিভো মতঃ।
শেষা মাসা দ্বিভা জ্ঞেয়াঃ কৃত্তিকাদিব্যবস্থয়া ॥
দ্বে দ্বে চিত্রাদিতারাণাং পূর্ণপর্ব্বেন্দুসঙ্গতে।

মাসাশ্চৈত্রাদয়ো জ্ঞেয়াস্ত্রিভৈঃ ষষ্ঠান্ত্য-সপ্তমাঃ ॥ ইতি সঙ্কর্ষণকাণ্ডাচ্চ। পূর্ণপর্ব্বেন্দুসঙ্গতে পৌর্ণমাসীযুতে। দ্বে দ্বে তারে। তদেকবাক্যতয়া পূর্ব্ববচনে পৌর্ণমাসীলাভঃ ॥ ৭৮ ॥

তথা কার্ত্তিকাদীনি বর্ষাণ্যপি যথাক্রমং ভবেয়ুরিতি ভাবঃ। আগ্নেয়াৎ কৃত্তিকামারভ্য তদ্বয়ানুযোগীনি দ্বিদ্বিনক্ষত্রঘটিতানি কার্ত্তিকাদীনি বর্ষাণি ভবন্তি। কৃত্তিকারোহিণ্যোরেকতরস্মিন্ গুরোরুদয়স্যাস্তস্য বা সম্বন্ধে সতি কার্ত্তিকং বর্ষং মৃগশীর্ষার্দ্রানক্ষত্রয়োরেকতরস্মিন্নক্ষত্রে গুরোরুদয়াস্তমনয়োরন্যতরলাভে মার্গশীর্ষং বর্ষং স্যাৎ। এবমন্যান্যপি বোধ্যানি। পঞ্চমং ফাল্গুনম্ অন্ত্যম্ আশ্বিনম্ উপান্ত্যং ভাদ্রং বর্ষং ত্রিভং ত্রিত্রিনক্ষত্রঘটিতং বিজ্ঞেয়ম্। এতেনৈতদবসীয়তে যৎ পূর্ব্বফল্গুনীপ্রভৃতিনক্ষত্রত্রয়ে গুরোরস্তোদয়ান্যতরলাভে ফাল্গুনং বর্ষং ভবেৎ। রেবতীনক্ষত্রাদিত্রয়ে আশ্বিনং শতভিষাদিত্রয়ে গুরোরস্তোদয়ান্যতরলাভে চ ভাদ্রং বর্ষং স্যাৎ ॥ ৭৭ ॥

নন্বু পঞ্চমং ফাল্গুনমিত্যর্থে কিং মানমিতি বাদিনং নিরাকরোতি অন্ত্যোপান্ত্যাবিতি। তথা চাত্র ফাল্গুনস্য স্পষ্টোল্লেখান্নাপত্ত্যবসর ইতি। শেষা মাসাঃ ফাল্গুনাশ্বিনভাদ্রভিন্নাঃ

ক্রমানুসারে কার্ত্তিক প্রভৃতি বর্ষ হইয়া থাকে। কিন্তু পূর্ব্বফল্গুনী উত্তরফল্গুনী ও হস্তায় বৃহস্পতির উদয় বা অস্তগমন হইলে ফাল্গুনবর্ষ, রেবতী, অশ্বিনী ও ভরণীনক্ষত্রে আশ্বিন, শতভিষা, পূর্ব্বভাদ্রপদ ও উত্তরভাদ্রপদ নক্ষত্রে বৃহস্পতির উদয় বা অস্তগমনে ভাদ্রবর্ষ হইবে। ৭৭।

**কার্ত্তিকাদি-মাস-নিরূপণ।**—কৃত্তিকাদি দুই দুইনক্ষত্রে যে যে পৌর্ণমাসীর যোগ সম্ভাবনা আছে, সে সে পৌর্ণমাসী-ঘটিত মুখ্যচান্দ্রমাস-সমুদয়, যথাক্রমে

যথা মাসানাং পৌর্ণমাস্যাং কৃত্তিকাদিনক্ষত্রসম্বন্ধাৎ কার্ত্তিকাদিত্বং তথা বর্ষাণামপি গুরোঃ কৃত্তিকাদাবস্তোদয়সম্বন্ধাৎ কার্ত্তিকাদিত্বম্। তেন কৃত্তিকারোহিণ্যোরেকতরস্মিন গুরোরস্তোদয়ান্যতরলাভে কার্ত্তিকং বর্ষম্ এবং মার্গশীর্ষাদি। যত্র বর্ষদ্বয়ঘটকয়োর্নক্ষত্রয়োরেকতরস্মিন্নস্তং গতো গুরুরন্যতরস্মিন্নুদেতি তত্র কা গতিরিতি চেৎ কার্ত্তিকোত্তরং মার্গশীর্ষং ততঃ পৌষমিত্যাদিক্রমাদ্ গতিরিতি ॥ ৭৯ ॥

---

কার্ত্তিকাদয়ো মাসাঃ। দ্বিভাঃ কৃত্তিকাদি-দ্বিদ্বিনক্ষত্রযোগযোগ্য-পৌর্ণমাসীঘটিতাঃ। ষষ্ঠান্ত্যসপ্তমাঃ ভাদ্রফাল্গুনাশ্বিনমাসাঃ। তদেকবাক্যতয়া সঙ্কর্ষণকাণ্ডীয়বচনৈকবাক্যতয়া পূর্ব্ববচনে অন্ত্যোপান্ত্যৌ ত্রিভৌ জ্ঞেয়াবিতি বচনে ॥ ৭৮ ॥

কৃত্তিকাদিনক্ষত্রসম্বন্ধাৎ কৃত্তিকাদিনক্ষত্রসম্বন্ধস্বরূপযোগ্যত্বাদিত্যর্থস্তেন কার্ত্তিকপৌর্ণমাস্যাং কৃত্তিকারোহিণীযোগাভাবেঽপি ন ক্ষতিঃ, তয়োঃ প্রায় এব পৌর্ণমাস্যাং সম্ভবাৎ। কার্ত্তিকাদিত্বং কার্ত্তিকাদিনামত্বং কৃত্তিকানক্ষত্রযুক্তা পৌর্ণমাসী কার্ত্তিকী সা অস্মিন্ মাসে ইতি পুনরণ্ প্রত্যয়েন কার্ত্তিকাদিপদং সিদ্ধম্। পাণিনিনা নক্ষত্রেণ যুক্তঃ কাল ইত্যনেন কার্ত্তিক্যাদিপদসাধনমুক্তা সাস্মিন্ পৌর্ণমাসীত্যনেন কার্ত্তিকাদিনামত্বাঃ

---

কার্ত্তিকাদি নামে পরিচিত হইয়া থাকে। যেমন কৃত্তিকা বা রোহিণীনক্ষত্রে, যে পৌর্ণমাসীর সম্বন্ধ হইবার সম্ভাবনা, সে পৌর্ণমাসী-ঘটিত মুখ্যচান্দ্রমাস কার্ত্তিক। মৃগশীর্ষ বা আর্দ্রানক্ষত্রে, যে পৌর্ণমাসী হইবার সম্ভাবনা, সে পৌর্ণমাসীযুক্ত মুখ্যচান্দ্রমাস মার্গশীর্ষ বা অগ্রহায়ণ! অন্যান্য সকল মাসেও, এই রীতি জানিবে। কেবল ভাদ্র, আশ্বিন ও ফাল্গুনমাসে কিছু বিশেষ আছে, যথা।—শতভিষা, পূর্ব্বভাদ্র ও উত্তরভাদ্রপদ নক্ষত্রে যে পৌর্ণমাসীর সম্ভাবনা, সে পৌর্ণমাসীঘটিত মুখ্যচান্দ্র মাস ভাদ্র, রেবতী, অশ্বিনীনক্ষত্রে আশ্বিন, পূর্ব্বফল্গুনী ও উত্তরফল্গুনীনক্ষত্রে, ফাল্গুনমাস হইবে। ৭৮।

যেমন পৌর্ণমাসীতে কৃত্তিকাদিনক্ষত্রের সম্বন্ধ-হেতু মাসসমূহের কার্ত্তিকাদি নাম হইয়াছে;—তেমন কৃত্তিকাদিনক্ষত্রে বৃহস্পতির অস্ত বা উদয় হইলে বৃহস্পতির বর্ষসমূহেরও, কার্ত্তিক প্রভৃতি নাম হয়। সেজন্য কৃত্তিকা বা রোহিণীনক্ষত্রে বৃহস্পতির অস্ত বা উদয় হইলে, তদবধি কার্ত্তিকবর্ষ হইবে। মার্গশীর্ষ প্রভৃতি বর্ষও এইরূপে হইবে। যে স্থলে দুইবর্ষের

ফলানি চ—শকটা ন লোপজীবিক-পীড়া ব্যাধিশোকৌ
বৃদ্ধিস্তু রক্তপীতকুসুমানাং কার্ত্তিকে বর্ষে ॥ ১ ॥
সৌম্যেঽব্দেঽনাবৃষ্টির্মৃগাখুশলভাণ্ডজৈঃ শস্যনাশঃ।
ব্যাধিভয়ং মিত্রৈরপি ভূপানাং জায়তে বৈরম্‌ ॥ ২ ॥
শুভকৃজ্জাত্তঃ পৌষো নিবৃত্তবৈরাঃ পরস্পরং ভূপাঃ।
দ্বিত্রিগুণো ধান্যার্ঘঃ পৌষ্টিককর্ম্মপ্রসিদ্ধিশ্চ ॥ ৩ ॥
পিতৃপূজা-পরিবৃদ্ধির্মাঘে হার্দ্দঞ্চ সর্ব্বভূতানাম্‌।
আরোগ্যবৃষ্টিধান্যার্ঘসম্পদো বিত্তলাভশ্চ ॥ ৪ ॥
ফাল্গুনবর্ষে বিদ্যাৎ ক্বচিৎ ক্বচিৎ ক্ষেমবৃষ্টিশস্যানি।
দৌর্ভাগ্যং প্রমদানাং প্রবলাশ্চৌরা নৃপাশ্চোগ্রাঃ ॥ ৫ ॥

---

পুনরণ্‌ প্রত্যয়বিধানাদিতি। বর্ষদ্বয়ঘটকয়োরিতি। রোহিণীমৃগশীর্ষয়োঃ পুষ্যমঘানক্ষত্রয়োরিত্যাদিদ্বয়োর্দ্বয়োর্নক্ষত্রয়োরিত্যর্থঃ ॥ ৭৯ ॥

শকটেন অনলেন চ যে জীবন্তি তেষাং গোযানাদিপরিচালকানাং কর্ম্মকারাণাঞ্চ। মৃগাঃ পশবঃ আখবো মূষিকাঃ শলভাঃ পতঙ্গাঃ অণ্ডজাঃ পক্ষিণঃ। নিবৃত্তবৈরাঃ উপরতবিরোধাঃ

---

পরিচায়ক দুইনক্ষত্রের মধ্যে এক নক্ষত্রে, বৃহস্পতি অস্তগত ও অপর নক্ষত্রে উদিত হয়েন সেস্থলে কি উপায় হইবে? এইরূপ প্রশ্নের উত্তর এই যে, সেস্থলে কার্ত্তিকের পর মার্গশীর্ষবর্ষ, মার্গশীর্ষের পর পৌষবর্ষ ইত্যাদিক্রমে বর্ষ-নিরূপণ করিবে। ৭৯।

**কার্ত্তিকাদি-বর্ষের ফল।**—কার্ত্তিকবর্ষে গাড়োয়ান ও কর্ম্মকারদিগের পীড়া, রোগ ও শোক হয় এবং রক্ত ও পীতবর্ণ কুসুমের বৃদ্ধি হইয়া থাকে। ১।

মার্গশীর্ষবর্ষে অনাবৃষ্টি, পশু, মূষিক, পতঙ্গ (ফরিঙ্গ) পাখীদ্বারা, শস্য-হানি, রোগভয় এবং মিত্রের সহিতও রাজগণের শত্রুতা হয়। ২।

পৌষবর্ষে, রাজগণ পরস্পর বিরোধবর্জ্জিত, ধানের দুই তিন গুণ মূল্য ও পৌষ্টিককার্য্য সিদ্ধ হয়। ৩।

মাঘবর্ষে শ্রাদ্ধাদি পৈতৃককার্য্যে অনুরাগবৃদ্ধি, সকল জীবে প্রীতি, আরোগ্য, সুবৃষ্টি, প্রচুর ধান্য হওয়ায় তাহার মূল্যে সম্পদবৃদ্ধি ও ধনলাভ হইয়া থাকে। ৪।

চৈত্রে মন্দা বৃষ্টিঃ প্রিয়মন্নং ক্ষেমমবনিপা মৃদবঃ ।
বৃদ্ধিশ্চ কোষধান্যস্য ভবতি পীড়া চ রূপবতাম্ ॥৬—৮০ ॥
বৈশাখে বিগতভয়া ধর্ম্মপরাঃ প্রমুদিতাঃ প্রজাঃ সনৃপাঃ ।
যজ্ঞক্রিয়াপ্রবৃত্তির্নিষ্পত্তিঃ সর্ব্বশস্যানাম্ ॥ ৭ ॥
জ্যৈষ্ঠে জ্ঞাতিকুলধর্ম্মশ্রেণীশ্রেষ্ঠা নৃপাঃ স্বধর্ম্মজ্ঞাঃ ।
পীড্যন্তে ধান্যানি চ হিত্বা কঙ্গুশমীজানি ॥ ৮ ॥
আষাঢ়ে জায়ন্তে শস্যানি ক্বচিদ্ বৃষ্টিরন্যত্র ।
যোগক্ষেমং মধ্যং শস্যব্যগ্রা ভবন্তি ভূপাঃ ॥ ৯ ॥
শ্রাবণে বর্ষে ক্ষেমং শস্যানি পাকমুপযান্তি ।
ক্ষুদ্রা যে পার্থিবাস্তে পীড্যন্তে যে চ তদ্ভক্তাঃ ॥ ১০ ॥

ধান্যাদেঃ খাদ্যমন্নাম্ । পৌষ্টিকং শরীরপুষ্টয়ে যৎ কর্ম্ম ক্রিয়তে রসায়নাদি । পিতৃপূজা পরিবৃদ্ধিঃ পৈতৃকশ্রাদ্ধাদিকার্য্যে লোকানামনুরাগাধিক্যং হার্দ্দং প্রেম । কোষো ধনসমূহঃ কোষোহস্ত্রী কুড্মলে খড়্গাপিধানেহর্থৌঘদিব্যয়োরিত্যমরঃ ॥ ৮০ ॥

---

ফাল্গুনবর্ষে কখন কখন সুবৃষ্টি ও ভাল শস্য জন্মে। কামিনীদিগের দুর্ভাগ্য, চৌরবৃদ্ধি ও রাজা অতি উগ্রস্বভাব-বিশিষ্ট হয়। ৫।

চৈত্রবর্ষে মন্দবৃষ্টি, বন্ধু ও খাদ্যদ্রব্যের মঙ্গল, রাজগণ প্রশান্তচিত্ত, অর্থ ও ধান্যের বৃদ্ধি, রূপশালীদিগের পীড়া হয়। ৬—৮০।

বৈশাখবর্ষে রাজা প্রজা সকল নির্ভয়, ধর্ম্ম-পরায়ণ ও আনন্দিত হয়। (দেশে প্রায়ই) যজ্ঞাদি ধর্ম্মকার্য্যের অনুষ্ঠান ও ভালরূপ শস্য জন্মিয়া থাকে। ৭।

জ্যৈষ্ঠবৎসরে জ্ঞাতি, কুল, ধর্ম্ম ও শ্রেণীতে পরস্পর শ্রেষ্ঠ হইতে চেষ্টা করত রাজগণ স্বধর্ম্মের মর্ম্মানুসন্ধানে প্রবৃত্ত হয়। কঙ্গু (কাঁউন) শমী (শীম) ব্যতীত সর্ব্বপ্রকার ধান্য পীড়িত হইয়া থাকে। ৮।

আষাঢ়বৎসরে, সর্ব্বত্র ভালরূপে বৃষ্টি না হওয়ায়, সর্ব্বত্র ভালরূপে শস্য হয় না। আমদানী ও রপ্তানী মধ্যমপ্রকার, ভূপতিগণও, শস্যের জন্য উৎকণ্ঠিত হইয়া থাকে। ৯।

ভাদ্রপদে বল্লীজং নিষ্পত্তিং যাতি সর্ব্বশস্যঞ্চ।
ন ভবত্যপরং শস্যং ক্বচিৎ সুভিক্ষং ক্বচিদ্ দুর্ভিক্ষম্ ॥ ১১ ॥
আশ্বযুজেঽপ্যজস্রং পততি জলং প্রমুদিতাঃ প্রজাঃ ক্ষেমম্।
প্রাণচয়ঃ প্রাণভৃতাং সর্ব্বেষামর্থবাহুল্যম্ ॥ ১২—৮১ ॥

অথ বর্ষা দি-নিরূপণম্।

রুদ্রমৈত্রাঙ্কতিথ্যদ্রি-বিশ্বদেবোনবিংশতিঃ।
সপ্তভিঃ শেষিতাচ্ছাকাৎ ক্রমাদ্বর্ষাদিকং বদেৎ ॥
বর্ষা ধান্যং তৃণঞ্চৈব ঘর্ম্মশীতং সমীরণম্।
প্রজাবৃদ্ধিং তৎক্ষয়ঞ্চ রাজবিগ্রহমেব চ ॥
রুদ্রমৈত্রাঙ্কতিথ্যদ্রিবিশ্বদেবোনবিংশতিঃ।

---

শস্যব্যগ্রা ভবন্তি ভূপাঃ ভূপতয়োঽপি শস্যসংগ্রহায় ব্যগ্রা উৎকণ্ঠিতা ভবন্তি, কা কথা পুনরন্যেষামিতি ভাবঃ। বল্লীজং লতাজাতং সর্ব্বশস্যমিত্যস্য বিশেষণম্। তথাচ লতাজাতং মুদ্গমাষাদি সর্ব্বশস্যং ভবতি নান্যদিতি। অজস্রং প্রত্যহম্। প্রাণচয়ঃ প্রাণা ইত্যর্থঃ; ক্ষেমং যথা স্যাত্তথা তিষ্ঠতি ন কিমপি দুঃখমনুভবতীত্যর্থঃ ॥ ৮১ ॥

---

শ্রাবণ বর্ষে নির্ব্বিঘ্নে শস্য সমুদয় পাকিয়া থাকে। ক্ষুদ্র ২ ভূপতিও তৎ-প্রতি অনুরক্ত ব্যক্তিগণ পীড়িত হয়। ১০।

ভাদ্র বৎসরে বল্লীজাত (লতা হইতে যে সকল শস্য জন্মে) শস্য ভিন্ন কোন প্রকার শস্য জন্মে না; কোন দেশে লোকের অবস্থা ভাল থাকে, আর কোন দেশে দুর্ভিক্ষ হইয়া থাকে। ১১।

আশ্বিন বর্ষে প্রায় প্রত্যহ বৃষ্টি হয়; প্রজাগণ আমোদে থাকে; এমন কি, তাহাদের প্রাণেও, কখন দুঃখ আসে না, সকলের অর্থ-স্বচ্ছলতা হয়। ১২—৮১।

বর্ষাদি-নিরূপণ।—শকাব্দের অঙ্ককে ৭ দিয়া ভাগ করিলে যে শেষ অঙ্ক থাকিবে সে অঙ্ক ক্রমে, ১১।১৭।৯।১৫।৭।১৩।১৯ লিখিত অঙ্ক গ্রহণপূর্ব্বক তদবধি বর্ষা, ধান্য, তৃণ, ঘর্ম্ম, শীত, বায়ু, প্রজাবৃদ্ধি, প্রজাক্ষয়, রাজবিগ্রহ এই সমুদয়ের ক্রমশঃ সংখ্যা নির্দ্দেশ করিবে। শকাব্দকে ৭ ভাগ করিলে যদি

১১।১৭।৯।১৫।৭।১৩।১৯ একাদশ-সপ্তদশনবপঞ্চদশ-সপ্ত-ত্রয়োদশোনবিংশতয়ঃ। তত্র সপ্তভির্হৃতে শকাব্দে একাবশেষে তদ্বর্ষে রুদ্রসংখ্যা বর্ষাঃ। মৈত্রসংখ্যং ধান্যং নবসংখ্যং তৃণমিত্যাদি। মালান্যায়েন রুদ্রমৈত্রাভ্যাং ক্ষয়বিগ্রহৌ জ্ঞেয়ৌ। এবং দ্ব্যবশেষে মৈত্রসংখ্যা বর্ষাদি এবমন্যত্র ॥ ৮২ ॥

অথ রাজাদ্যানয়নম্।

জীবার্কবুধমন্দারকার-চন্দ্রমসঃ ক্রমাৎ।
রাজা মন্ত্রী জলাধীশঃ শস্যপোঽদ্রিহৃতাচ্ছকাৎ।

মালান্যায়েন মালাজপবদ্‌যুক্ত্যা ইত্যর্থঃ। তথাহি দশসংখ্যকরুদ্রাক্ষগ্রথিতমালয়া দশবারাধিকজপে কর্তব্যে যথা পুনঃ প্রথমাবধিজপঃ করণীয়স্তথাত্রাপি নির্দ্দিষ্টসপ্তাঙ্কশেষে অধিকয়োঃ প্রজাক্ষয়রাজবিগ্রহয়োঃ পুনঃপ্রথমাবধিগণনয়া সংখ্যা বেদিতব্যা ইতি ভাবঃ ॥৮২॥

রাজাদি বিজ্ঞানোপায়ং দর্শয়তি জীবার্কেতি। শকাৎ শকনৃপতেরতীতাব্দাৎ অদ্রিহৃতাৎ সপ্তভির্বিভক্তাৎ যদবশিষ্টং তেনাঙ্কেন জীবার্কাদয়ো যথাক্রমং রাজাদয়ো জ্ঞেয়া ইত্যর্থঃ॥ কেচিত্তু শকাব্দাঙ্কমেকযুক্তং কৃত্বা নৃপাদিকং নিরূপয়ন্তি। তদতীব মন্দং শকাব্দাঙ্কে একযোগস্য গ্রন্থকৃদনুক্তত্বাৎ। সর্ব্বত্র শকাব্দস্যাতীতাব্দবাচকত্বেন বর্ত্তমানাব্দপরত্বকল্পনে লক্ষণাপত্তেঃ

এক থাকে, তবে বর্ষা ১১ গুণ, ধান্য ১৭ গুণ, তৃণ ৯ গুণ, ঘর্ম্ম ১৫ গুণ, শীত ৭ গুণ, বায়ু ১৩ গুণ, প্রজাবৃদ্ধি ১৯ গুণ, প্রজাক্ষয় ১১ গুণ, রাজবিগ্রহ ১৭ গুণ হইবে। ক্রমিক অঙ্ক শেষ হওয়ায় আবার ১ম হইতে গণিয়া প্রজাক্ষয় ও রাজবিগ্রহ যথাক্রমে ১১।১৭ হইল। সর্ব্বত্র এই নিয়মে বর্ষাদির গুণসংখ্যা নির্দ্দেশ করিতে পারিবে।

শকাব্দকে ৭ ভাগ করিয়া, শেষ অঙ্ক দুই পাইলে বর্ষা ১৭ গুণ, ধান্য ৯ গুণ ইত্যাদি। ৩ শেষ থাকিলে, বর্ষা ৯ গুণ ধান্য ১৫ গুণ, তৃণ ৭ গুণ ইত্যাদি। ৪ শেষ থাকিলে বর্ষা ১৫ গুণ, ধান্য ৭ গুণ ইত্যাদি। শূন্য শেষ হইলে বর্ষা ১৯ গুণ ধান্য ১১ গুণ তৃণ ১৭ গুণ ইত্যাদি ক্রমে বুঝিতে হইবে॥ ৮৩॥

রাজাদি-জ্ঞান।—শকাব্দকে ৭ দিয়া ভাগ করিলে যাহা শেষ থাকিবে, সে অঙ্কানুসারে বৃহস্পতি, রবি, বুধ, শনি, মঙ্গল, শুক্র, চন্দ্র এই নির্দ্দিষ্ট যে

অত্রাপি মালান্যায়েন সপ্তহৃতশকাব্দে একাবশেষে জীবো রাজা অর্কো মন্ত্রী বুধো জলাধিপঃ শনিঃ শস্যাধিপঃ। দ্ব্যবশেষে রব্যাদি-রেবমন্যত্র ॥ ৮৩ ॥

রাজফলে শৌনকঃ—

মার্ত্তণ্ডে পরিশোষমেতি সলিলং সোমে পয়ো বিস্তরং,
ক্ষৌণীজেঽপি চ বর্ষণং কথমপি জ্ঞে চ প্রভূতং পয়ঃ।

---

কৃষিসংগ্রহোক্তপরাশরসম্মতরাজাদিভির্ব্বিরোধাপত্তেশ্চ। যথা পরাশরসংকৃষিসংগ্রহে—"শাকং ত্রিগুণিতং কৃত্বা দ্বিযুতং মুনিনা হরেৎ। ভাগশিষ্টো নৃপো জ্ঞেয়ো নৃপান্মন্ত্রী চতুর্থকঃ ॥" উদাহরণং যথা ১৮৪০ শকাব্দে ত্রিগুণিতে জাতমঙ্কবৃন্দং ৫৫২০। তত্র দ্ব্যঙ্কযোগে জাতং ৫৫২২ মুনিনা ৭ হৃতে শেষঃ ৬ জাতঃ সূর্য্যাদিগণনয়া শুক্রো রাজা তস্মাচ্চতুর্থশ্চন্দ্রঃ স চাত্র মন্ত্রী। অস্মন্মতেনাপি ১৮৪০ শকাব্দে সপ্তভির্ভক্তে শেষঃ ৬ সংখ্যা তয়া চ শুক্রো রাজা তৎপরবর্ত্তী চন্দ্রো মন্ত্রী। পূর্ব্বদর্শিতমতে তদসম্ভবাদ্বিরোধঃ স্যাদিতি ভাব্যম্ ॥ প্রকারান্তরেণাপি রাজাদ্যানয়নং যথা কৃষিসংগ্রহে—"শকেন্দ্রকালঃ (শাকস্য কালঃ) ত্রিগুণীকৃতশ্চ দ্বিবাণবস্বব্ধিসমন্বিতশ্চ। রাজা চ মন্ত্রী চ জলাধিপশ্চ শস্যাধিপঃ স্যান্মুনি-ভাজিতেন ॥" অস্যায়মর্থঃ শকেন্দ্রকালং শকনৃপতেরতীতাব্দবৃন্দং ত্রিগুণিতং কৃত্বা যথাক্রমং দ্বিবাণবস্বব্ধি-সমন্বিতং দ্বিপঞ্চাষ্টচতুর্ভির্যুতং মুনিভাজিতেন সপ্তভাগাবশিষ্টেন যথাক্রমং রাজাদয়ো ভবন্তি। ত্রিগুণিতশকাব্দং দ্বিযুতং কৃত্বা সপ্তভাগাবশিষ্টো রাজা বাণযুতং কৃত্বা সপ্তভাগাবশিষ্টো মন্ত্রী তথাষ্টযুতং কৃত্বা সপ্তভাগাবশিষ্টো জলাধিপঃ। চতুর্যুতং কৃত্বা সপ্তভাগাবশিষ্টঃ শস্যাধিপঃ স্যাৎ। সর্ব্বত্র তুল্যরূপেণৈব-রাজাদয়ো লভ্যন্তে। ন কুত্রাপি বিরোধ ইতি দিক্ ॥ ৮৩ ॥

কথমপি বর্ষণং স্বল্পবর্ষণমিতি ভাবঃ। জ্ঞে বুধে প্রাণিক বন্ধশস্য-ধবলা প্রাণিনাং কবন্ধৈঃ

---

কোন গ্রহ হইতে ক্রমশঃ রাজা, মন্ত্রী, জলাধিপ ও শস্যাধিপতি নিরূপিত হইবে। উদাহরণ।—১৮৪০ শকাব্দে কে রাজা, কে মন্ত্রী হইবে জানিতে হইলে ১৮৪০ কে ৭ দিয়া ভাগ করিলে ভাগশেষ ছয় থাকে অতএব বৃহস্পতি হইতে ক্রম-গণনায় শুক্র ছয় হইতেছে অতএব ১৮৪০ শকে শুক্র, রাজা, চন্দ্র মন্ত্রী, বৃহস্পতি জলাধিপ ও রবি শস্যাধিপ হইবেন জানা গেল ॥ ৮৩ ॥

রাজার ফল।—রবি রাজা হইলে জল-শোষণ হয়, চন্দ্র রাজা হইলে প্রচুর জল, মঙ্গল রাজা হইলে অতি অল্প-পরিমাণ জল হয়, বুধ রাজা হইলে

পৃথ্বী শস্যবতী গুরৌ ভৃগুসুতে শস্যঞ্চ নানাবিধং
মন্দে প্রাণিকবন্ধশঙ্খধবলা বর্ষাধিপে নিশ্চিতম্ ॥
লগ্নেশো জন্মরাশীশো যস্মিন্ বর্ষে নৃপো ভবেৎ ।
উচ্চস্থো হর্ষিতো বাপি ক্রূরোঽপি ফলমাদিশেৎ ॥
ত্রিযুতে শাকবর্ষে তু চতুর্ভিঃ শোষিতে ক্রমাৎ ।
আবর্ত্তং বিদ্ধি সংবর্ত্তং পুষ্করং দ্রোণমম্বুদম্ ।
আবর্ত্তো নির্জ্জলো মেঘঃ সংবর্ত্তশ্চ বহূদকঃ ।
পুষ্করো দুষ্করজলো দ্রোণঃ শস্যপ্রপূরকঃ ॥ ৮৪ ॥
পূর্ব্বাষাঢ়াং গতো ভানুর্জীমূতৈর্যদি দৃশ্যতে ।
তদা ত্রয়োদশাহানি মিথুনাদিষু বর্ষতি ॥

ভুজবল ভীমে —

ব্রজতি যদি কুজঃ পতঙ্গমার্গে ঘট ইব ভিন্নতলো জলং দদাতি ।

---

শিরঃশূন্যশরীরৈঃ শঙ্খ-ধবলা শঙ্খবৎ শ্বেতবর্ণা । শৃগালাদিভির্ভক্ষিতত্বেন কঙ্কালমাত্রাবশেষেণ শরীরসমূহেন পৃথিবী শঙ্খবদ্ধবলা ভবতি ইতি ভাবঃ । লগ্নেশ ইতি । যস্য জন্মলগ্নপতির্জন্মরাশি-পতির্ব্বা গ্রহো যস্মিন্ বর্ষে নৃপঃ সন্ উচ্চস্থো মূলত্রিকোণস্থো বা ভবতি স ক্রূরোঽপি পাপ-গ্রহোঽপি যদি তদাপি তস্মিন্ বর্ষে শুভকারকঃ স্যাদিত্যর্থঃ । শাকবর্ষে শকাতীতাব্দে ত্রিযুতে চতুর্ভির্বিভক্তে শেষাঙ্কেণ আবর্ত্তাদয়ো মেঘা জ্ঞেয়াঃ ॥ ৮৪ ॥

---

প্রচুর জল, বৃহস্পতি রাজা হইলে পৃথিবী শস্যপূর্ণা হয়, শুক্র রাজা হইলে নানাবিধ শস্য জন্মে। শনি রাজা হইলে (দুর্ভিক্ষ মরকাদি নানা কারণে বহুলোকের মৃত্যু হেতু) পৃথিবী কঙ্কাল পূর্ণ হইয়া শঙ্খের ন্যায় ধবল বর্ণা হইয়া থাকে।

যাহার লগ্ন-পতি বা জন্মরাশি-পতি, যে বর্ষে রাজা হইয়া উচ্চস্থ বা মূল-ত্রিকোণস্থ হয়, সে গ্রহ পাপগ্রহ হইলেও শুভকর হইবে। মেঘজ্ঞানোপায়।— শকাব্দার অঙ্কে ৩ যোগ করিয়া ৪ দিয়া ভাগ করিলে যাহা শেষ থাকিবে, তদনুসারে আবর্ত্ত, সংবর্ত্ত, পুষ্কর ও দ্রোণ এই চারিপ্রকার মেঘ-নির্ণয় হইবে। মেঘের ফল।—আবর্ত্ত মেঘে জল হয় না, সংবর্ত্ত মেঘে বহু জল, পুষ্কর মেঘে অল্প জল ও দ্রোণ মেঘে শস্যপূরক জল হয়॥ ৮৪ ॥

অথ ভবতি দিবাকরাগ্রতশ্চেৎ প্রবলঘনানপি শোষয়ত্যবশ্যম্‌।
যাবন্মার্ত্তণ্ড-সূনুশ্চরতি ধনুরথো মন্মথং মীনকন্যে
তাবদ্‌ দুর্ভিক্ষপীড়া ভবতি চ মরণং ক্ষুৎপিপাসাদি-ঘোরম্‌।
উর্ব্বী নিস্তূর্য্যশব্দা শবশিরপটলে নর্ত্তয়ন্তে পিশাচা,
গ্রামাঃ শূন্যা ভবেয়ুর্নরপতিরহিতা হন্তি কঙ্কালমালা ॥৮৫॥
বক্রং করোতি রবিজো ধরণীসুতো বা
মূলর্ক্ষহস্তমঘরেবতিমৈত্রভেষু।
ছত্রোপভঙ্গ-পতনাদি চ সৈনিকানাং
সর্ব্বত্র লোকমরণং জলধৌতদেশঃ॥
যদা চ সৌরিঃ সুররাজমন্ত্রিণা সমেত্য তিষ্ঠেৎ কচিদৃক্ষমণ্ডলে।
তদাঙ্গবঙ্গান্ধ্রককোশলেষু ত্রিভাগশেষাং কুরুতে বসুন্ধরাম্‌।

পতঙ্গমার্গে রবিপথে প্রবলঘনান্‌ জলপূর্ণমেঘান্‌ উর্ব্বী পৃথিবী নিস্তূর্য্যশব্দা মঙ্গলসূচক-বাদ্যযন্ত্রোত্থশব্দরহিতা। শব-শিরপটলে মৃতানাং মস্তকসমূহে॥ ৮৫॥

বক্রং বক্রগমনং ছত্রভঙ্গঃ রণাৎ পলায়নং, পতনাদি রণস্থলে পতনং আদিপদেন-শস্ত্রাঘাতঃ শত্রুণা বন্ধনম্‌। অথাপরানপি দুর্যোগান্‌ বদামি। জ্যোতিঃপরাশরবিষ্ণুধর্ম্মোত্তরয়োঃ—

পূর্ব্বাষাঢ়ায় রবির অবস্থানকালে মেঘ দর্শন হইলে, আষাঢ়ের ১৩ দিন পর্য্যন্ত বৃষ্টি হইবে। মঙ্গল, রবির গতি-পথে উপস্থিত হইলে, জলপূর্ণ কলসের তলদেশে ভগ্ন হইলে যেমন জল পড়িতে থাকে, সেইরূপ বৃষ্টি হয়। কিন্তু ঐ মঙ্গল, রবির সম্মুখে থাকিলে প্রচুর জল-বর্ষণোপযোগী মেঘসমুদয় শুষ্ক হইয়া যায়। ধনু, মিথুন, মীন ও কন্যা রাশিতে, যতদিন শনি অবস্থান করিবে, ততদিন পর্য্যন্ত দুর্ভিক্ষ, ক্ষুধা পিপাসাদি কারণে লোকের বহুকষ্ট, অতিরিক্তভাবে লোকের মৃত্যু হয়। পৃথিবী, মঙ্গলসূচক বাদ্য-শব্দবিহীন, গ্রামসমুদয় প্রায় লোকশূন্য, (যুদ্ধাদিকারণে) নরপতির মৃত্যু, পৃথিবীর সর্ব্বত্র নরকঙ্কাল মালায় পরিপূর্ণ হয়। পিশাচগণ (সানন্দে) নরমুণ্ডনিকরে নৃত্য করিতে থাকে।৮৫।

মূলা, হস্তা, মঘা, রেবতী ও অনুরাধা নক্ষত্রে মঙ্গল বা শনি, বক্রগমন করিলে, সংগ্রামে সেনাসমূহের ছত্রভঙ্গ (হঠাৎ পলায়ন) পতন,

তিষ্ঠেতাং যাবদেকর্ক্ষে বাক্পত্যবনিজৌ পদে।
তাবৎ ক্ষুদ্রোগসংগ্রামাৎ প্রজানাং ক্ষয়মাদিশেৎ ॥ ৮৬ ॥

## অথ বৃষ্টিজ্ঞানম্।

আরভ্য শুক্লপ্রতিপত্তিথিং মার্গাত্তু চৈত্রকম্।
গর্ভো নীহারজলদৈরিতি প্রাবৃট্ পরীক্ষণম্ ॥
যন্নক্ষত্রং গতবতি বিধৌ জায়তে তত্র গর্ভঃ
পশ্চাদস্মান্নবতিশতকে চাহ্নি তস্য প্রসূতিঃ ॥

---

কস্তুস্যোরুদয়ং কৃত্বা বক্রং স্যাদ্বৈশ্বদৈবতে। প্রাজাপত্যে প্রবাসঃ স্যাৎ ত্রৈলোক্যং তত্র পীড়য়েৎ ॥ ভৌম ইতি শেষঃ। বৈশ্বদৈবতে উত্তরাষাঢ়ায়াম্। প্রাজাপত্যে রোহিণ্যাং প্রবাসঃ অস্তম্। পরাশরঃ—"উদিতঃ শ্রবণে ভৌমঃ পুষ্যে বক্রমিয়াদ্ যদি। প্রাজাপত্যোদিতশ্চৈব নাশায় স্যান্মহীক্ষিতাম্ ॥" বৃদ্ধগর্গঃ—বৈশাখে কার্ত্তিকে চৈব শ্রাবণাষাঢ়য়োরপি। ন দৃশ্যতে বুধঃ প্রায়ো মাসেঽন্যেষু চ দৃশ্যতে ॥ অদৃশ্যেষু যদা দৃশ্যঃ স্যাদ্ দৃশ্যেষু ন দৃশ্যতে। তদা রোগমনাবৃষ্টিং দুর্ভিক্ষং চাপি নির্দ্দিশেৎ ॥" বরাহসংহিতায়াম্—"গুরুভৃগুশ্চাপরপূর্ব্বকাষ্ঠয়োঃ পরস্পরং সপ্তমরাশিগৌ যদা। তদা প্রজা রুগ্ভয়শোকপীড়িতা ন বারি পশ্যন্তি পুরন্দরোজ্ঝিতম্ ॥ ৮৬ ॥

বৃষ্টিজ্ঞানোপায়ং দর্শয়তি আরভ্যেত্যাদি। মার্গাৎ মুখ্যচান্দ্রমার্গশীর্ষাৎ প্রাবৃট্পরীক্ষণং বর্ষাপরীক্ষা কার্য্যা ইত্যর্থঃ। কথং পরীক্ষা করণীয়া ইত্যত আহ নীহারজলদৈঃ শিশিরমেঘসঞ্চারৈঃ গর্ভঃ বর্ষাকালাদিবর্ষণোপযুক্তজলস্য বীজং জায়তে ইতি শেষঃ। মার্গশীর্ষাদিচৈত্রান্তমাসেষু কস্মিন্নক্ষত্রে কস্মিন্ পক্ষে দিবারাত্রিকালে বা কদা মেঘস্য গর্ভো ভবতি তৎ সর্ব্বং পর্য্যবেক্ষণীয়মিতি ভাবঃ। ননু তাদৃশপর্য্যবেক্ষণেন কথং বৃষ্টির্জ্ঞাতব্যা ইত্যত আহ

---

অস্ত্রাঘাত ও শত্রুকর্ত্তৃক বন্ধন হইয়া থাকে। এবং সর্ব্বত্র লোকের মরণ ও দেশ জল-প্লাবিত হয়। বৃহস্পতি যুক্ত শনি, একনক্ষত্রে অবস্থিত হইলে, অঙ্গ, বঙ্গ, অন্ধ্রক ও কোশলদেশে একতৃতীয়াংশ মাত্র লোক জীবিত থাকে। এক নক্ষত্রে এক চরণে বৃহস্পতি ও মঙ্গল যতদিন থাকেন, ততদিন ক্ষুধা, রোগ ও সংগ্রাম দ্বারা লোক-ক্ষয় হইয়া থাকে। ৮৬।

**বৃষ্টি-জ্ঞান।**—চান্দ্র অগ্রহায়ণ মাসের শুক্ল প্রতিপদ তিথি হইতে চৈত্রমাস পর্য্যন্ত সময়ের মধ্যে কুয়াশা বা মেঘ-দর্শনে জল-গর্ভনিরূপণ করিবে। গর্ভ-নিরূপিত হইলে বর্ষাকালে কোন সময় বৃষ্টি হইবে তাহার নির্ণয়

বরাহঃ—পঞ্চম্যাদিষু পঞ্চস্থ কুম্ভেঽর্কে যদি ভবতি রোহিণীযোগঃ
অধমতমাধম-মধ্যম-অতিমহদম্ভসাং পাতঃ॥
প্রতিপদি মধুমাসে ভানুবারঃ সিতায়াং
যদি ভবতি তদা স্যান্নির্জ্জলা বৃষ্টিরব্দে।
অবিরল-পৃথুধারাসান্দ্রবৃষ্টিপ্রবাহৈ-
র্ধরণিতলমশেষং ব্যাপ্যতে সোমবারে।

যন্নক্ষত্রমিতি। যস্মিন্নক্ষত্রে বিধৌ গতে চন্দ্রে সংপ্রাপ্তে গর্ভো জায়তে তস্মান্নবতিশতকে তদ্দিনাবধি নবত্যধিকশতদিনে দশ দিনাধিকযণ্মাসে ইতি যাবৎ। তস্মিন্ প্রসূতিঃ গর্ভোৎপাদকতন্নক্ষত্রে চন্দ্রে গতে সতি প্রসূতির্জলমোক্ষঃ স্যাদিত্যর্থঃ। বৃহৎ সংহিতায়াঞ্চ পঞ্চনবত্যধিকশতদিবসে জলমোক্ষ উক্তঃ। তথাচ যন্নক্ষত্রমুপগতে গর্ভশ্চন্দ্রে ভবেৎ স চন্দ্রবশাৎ। পঞ্চনবতে দিনশতে তত্রৈব প্রসবমায়াতি।" ভট্টোৎপলেনাপি তট্টীকায়াং বটকলিকায়াং 'সার্দ্ধষড়্ভির্মাসৈর্গর্ভনিষেকঃ স্বনক্ষত্রে' ইত্যুক্তম্। এবঞ্চোভয়পর্য্যালোচনয়া বিজ্ঞায়তে খলু ১৮৯ দিনাৎপরং ১৯৫ দিনমধ্যে গর্ভোপাদকনক্ষত্রে চন্দ্রযোগে বৃষ্টিরিতি নানয়োর্ব্বিরোধ ইতি। এবঞ্চ "যস্মিন্ কালে চ পক্ষে চ দিশি গর্ভঃ প্রদৃশ্যতে। তেষাং বিপরীতে মোক্ষো-ভবিষ্যতি ন সংশয়ঃ॥" তথাহি দিনে চেদ্ গর্ভস্তদা রাত্রৌ বৃষ্টিঃ। রাত্রৌ চেদ্ গর্ভস্তদা দিনে জলমোক্ষঃ। এবং প্রাতঃকালাদীনামপি বিপর্য্যয়ো বোদ্ধব্যঃ। কৃষ্ণপক্ষে চেদ্ গর্ভস্তদা শুক্লপক্ষে, শুক্লপক্ষে তু গর্ভে কৃষ্ণপক্ষে জলমোক্ষঃ। প্রাচ্যাং গর্ভে পশ্চিমদিশি মোক্ষঃ,

---

করিবে। যথা।—অগ্রহায়ণাদি মাসে যে নক্ষত্রে চন্দ্র অবস্থিত হওয়ার সময় জলের গর্ভ হইবে (মেঘ বা কুয়াশার সঞ্চার) সে নক্ষত্র হইতে ১৯০ নব্বই দিনে পুনর্ব্বার সেই নক্ষত্রে চন্দ্র উপস্থিত হইলে বৃষ্টি হইবে। যেমন অগ্রহায়ণের শুক্ল প্রতিপদে মূলা নক্ষত্রে চন্দ্র থাকার সময় কুয়াশা বা মেঘ-দর্শন হইলে, ঐ দিন হইতে ১৯০ দিনে মূলা নক্ষত্রে চন্দ্র উপস্থিত হইলে বৃষ্টি হইবে। অগ্রহায়ণের ১৫ তারিখে ঐরূপ যোগ হইলে জ্যৈষ্ঠ মাসের ২৪ কিংবা ২৫ তারিখে মূলা নক্ষত্রে চন্দ্র আসিলে বৃষ্টি হইবে। ১৯০ দিনের স্থলে ৫ দিন পরেও নক্ষত্র যোগ হইলে বৃষ্টি হইবে। ফলকথা এই যে ৬ মাস ৯ দিনের পর ৬ মাস ১৫ দিনের মধ্যে গর্ভোৎপাদক নক্ষত্রে, পুনর্ব্বার চন্দ্র উপস্থিত হইলে বৃষ্টি-যোগ হইবে। বরাহ বলেন—কুম্ভরাশিতে রবি থাকিবার সময় যদি পঞ্চমী প্রভৃতি ৫টি

অবনিতনয়বারে বারিবৃষ্টির্ন সম্যক্
বুধগুরুসিতবারে শস্যসম্পৎপ্রমোদঃ ।
জলনিধিরপি সৌরে শুষ্যতে ক্বাম্বুবৃষ্টিঃ
সকলমিদমুদারেণাম্বু বেদ্যং পৃথিব্যাম্ ॥ ৮৭ ॥

আষাঢ়্যাং পৌর্ণমাস্যাং সুরপতি-ককুভো বাতি বাতঃ সুবৃষ্টিং
শস্যধ্বংসং প্রকুর্য্যাদিহ দহন-দিশো মন্দবৃষ্টির্যমেন ।
নৈঋর্ত্যাং নিষ্ফলা স্যাদ্বরুণবহুজলো বায়ুনা বায়ুকোপঃ
কৌবের্য্যাং শস্যপূর্ণা ভবতি সমুদিতা মেদিনী শম্ভুনাপি ॥

---

পশ্চিমায়াং গর্ভদর্শনে প্রাচ্যাং মোক্ষ এবমন্যত্রাপি । পৌষশুক্লপক্ষে যে গর্ভাস্তে মন্দফলা ভবন্তি । তথাচ বরাহসংহিতায়াং "মৃগশীর্ষাদ্যা গর্ভা মন্দফলাঃ পৌষশুক্লজাতাশ্চেতি ॥" মৃগশীর্ষাদ্যাঃ মার্গশীর্ষস্য কৃষ্ণপক্ষোদ্ভবা গর্ভা ইত্যর্থঃ । তত্র প্রশস্তাপ্রশস্তগর্ভলক্ষণমাহ পরাশরঃ "বায়ভ্রবিদ্যুৎ-স্তনয়িত্নু-বর্ষাণি গর্ভাঃ । তান্ লক্ষয়েৎ প্রশস্তানপ্রশস্তাংশ্চ । প্রশস্তত্বা চ সূর্য্যেন্দুনক্ষত্রান্তরীক্ষাশ্রয়াণাং বর্ষালিঙ্গানাং প্রাদুর্ভাবরূপতা গর্ভাবধারণমাসে তৎপ্রসূতিশ্চ বিপর্য্যয়ে ত্বপ্রশস্ততা ।" অলমতিপ্রসঙ্গেন প্রকৃতমনুসরামি । কুম্ভেঽর্কে রবৌ সতি পঞ্চমাদিষু পঞ্চসু তিথিষু যদি রোহিণীযোগস্তদা অধমাদিবৃষ্টিঃ । মধুমাসে চান্দ্রচৈত্রে সিতায়াং শুক্লায়াম্ ॥ ৮৭ ।

---

তিথিতে রোহিণী-যোগ হয়, তবে যথাক্রমে অধম-তম, অধম, মধ্যম, অতি, ও মহৎ বৃষ্টি হইয়া থাকে । চান্দ্রচৈত্রের শুক্ল প্রতিপদে রবিবার হইলে বৃষ্টির অভাব, সোমবার হইলে পরস্পর সম্মিলিত স্থূল ধারায় ঘন ঘন বৃষ্টি হওয়ায় সমস্ত পৃথিবী পরিব্যাপ্ত হইয়া যায় । মঙ্গলবার হইলে ভালরূপ বৃষ্টি হয় না । বুধ, বৃহস্পতি বা শুক্রবার হইলে প্রচুর শস্য জন্মে, প্রজাসকল আনন্দিত হয় । শনিবার হইলে সমুদ্রও শুষ্ক হইয়া যায়, বৃষ্টির কথা আর কি বলিব । সরল-প্রকৃতি ও অভিজ্ঞ ব্যক্তি, কথিত নিয়মে জলের শুভাশুভ যোগ জানিবেন ॥ ৮৭ ॥

আষাঢ়ী পূর্ণিমা তিথিতে পূর্ব্বদিক্ দিয়া বায়ু প্রবাহিত হইলে সুবৃষ্টি, অগ্নিকোণ হইতে বায়ু প্রবাহিত হইলে শস্য-নাশ, দক্ষিণদিক দিয়া বায়ু প্রবাহিত হইলে অল্প বৃষ্টি, নৈঋর্তে বায়ু বহিলে নিষ্ফল, পশ্চিমে-

রবেঃ কর্কটসংক্রান্তৌ দ্রেক্কাণত্রয়ভেদতঃ ।
আদিমধ্যান্তভেদেন বর্ষায়াঃ কালনির্ণয়ঃ ॥
ত্রিংশদ্‌যোজনবিস্তীর্ণং শতযোজনমায়তম্ ।
আঢ়কস্য ভবেন্মানং মুনিভিঃ পরিকীর্ত্তিতম্ ।
যুগ্মাজগোমীনগতে শশাঙ্কে রবির্যদা কর্কটকং প্রয়াতি ।
জলং শতাঢ়ং হরিকার্ম্মুকেঽর্দ্ধং বদন্তি কন্যামৃগয়োরশীতিম্ ।
কুলীর-কুম্ভালিতুলে শশাঙ্কে ষড়্‌ভিশ্চ যুক্তাং নবতিং বদন্তি ॥ ৮৮ ॥
সমুদ্রে দশভাগাংশ্চ ষড়্‌ভাগাংশ্চাপি পর্ব্বতে ।
পৃথিব্যাং চতুরো ভাগান্ সদা বর্ষতি বাসবঃ ॥

সুরপতিককুভঃ পূর্ব্বস্যাং দিশঃ । বরুণবহজলঃ বরুণ, লক্ষ্যায়া তদ্দিগবস্থিতো । বায়ুঃ বহুনি জলানি যস্মিন্ স তাদৃশঃ । দ্রেক্কাণত্রয়ভেদতঃ রবিসংক্রান্তিকালীনলগ্নস্য ইতি শেষঃ । হরিকার্ম্মুকে সিংহে ধনুষি । ৮৮ ॥

বায়ু-প্রবাহে বহু জল, বায়ুকোণে বায়ু-প্রবাহে বায়ু-প্রকোপ, উত্তরে বায়ু-প্রবাহ হইলে পৃথিবী শস্যপূর্ণা ও আনন্দযুক্তা হয়। ঈশান কোণে বায়ু-প্রবাহ হইলেও এইরূপ ফল জানিবে। সূর্য্যের কর্কট-সংক্রান্তির সময়ে যে লগ্ন হইবে, তাহার তিনটি দ্রেক্কাণ অনুসারে শ্রাবণের আদি, মধ্য ও অন্ত সময়ে বর্ষার কালনির্ণয় করিবে। ১ম দ্রেক্কাণে সংক্রমণ হইলে ১ম ভাগে, ২য় দ্রেক্কাণে সংক্রমণ হইলে মধ্যভাগে ও শেষ দ্রেক্কাণে সংক্রমণ হইলে শ্রাবণ মাসের শেষভাগে বর্ষা হইবে। আঢ়কের পরিমাণ যথা—প্রস্থে ৩০ যোজন, দৈর্ঘ্যে ১০০ যোজন হইলে এক আঢ়ক হয়। প্রাচীন মুনিগণ এইরূপে আঢ়কের পরিমাণ বলিয়াছেন। মিথুন, মেষ বৃষ ও মীন রাশিতে চন্দ্রের অবস্থিতিকালে রবি কর্কটে গমন করিলে, শত আঢ়ক জল হয়; সিংহ ও ধনু রাশিতে চন্দ্রের অবস্থিতি সময়ে রবির কর্কট-সংক্রান্তি হইলে ৫০ পঞ্চাশ আঢ়ক জল, কন্যা ও মকরে চন্দ্রের অবস্থান কালে রবির কর্কট-সংক্রান্তি হইলে ৮০, কর্কট, কুম্ভ, বৃশ্চিক ও তুলায় চন্দ্র অবস্থিত হইলে রবির কর্কট-সংক্রমণে ৯৬ আঢ়ক জল হয়। ৮৮।

দশাদিভিস্তু ভাগাঙ্কৈঃ পূরয়িত্বা শতাদিকম্।
বিংশত্যা হারলব্ধাঙ্কাঃ সমুদ্রাদৌ প্রকীর্ত্তিতাঃ॥

যদা ১০০ তদা সমুদ্রে ৫০ পর্ব্বতে ৩০ পৃথিব্যাং ২০। যদা তু ৫০ তদা সমুদ্রে ২৫ পর্ব্বতে ১৫ পৃথিব্যাং ১০। যদা ৮০ তদা সমুদ্রে ৪০ পর্ব্বতে ২৪ পৃথিব্যাং ১৬। যদা ৯৬ তদা সমুদ্রে ৪৮ পর্ব্বতে ২৮ পৃথিব্যাং ১৯॥ ৮৯॥

সার্দ্ধদিনত্রয়ং কৃত্বা পৌষে পৌষাদিনা বুধঃ।
গণয়েদ্ মাসিকীং বৃষ্টিমবৃষ্টিং বানিলক্রমাৎ॥

---

সমুদ্রে দশ ভাগাঃ স্যুরিতি ন প্রসিদ্ধঃ পাঠঃ কৃষিসংগ্রহে তথাবিধপাঠানবলোকনাৎ॥৯॥

মাসিকীং' মাসে মাসে জায়মানাম্। কৃষিসংগ্রহে মাসিকীমিতি শ্রবণাৎ কালিকীমিতি পাঠোঽনাকরঃ। 'অনিলক্রমাৎ' বায়ুগতিং বিজ্ঞায় ইত্যর্থস্তথা চ কৃষিসংগ্রহে।— 'সৌম্যবারুণয়োর্বৃষ্টিরবৃষ্টিঃ পূর্ব্বযাম্যয়োঃ। নির্ব্বাতে বৃষ্টিহানিঃ স্যাৎ সঙ্কুলে সঙ্কুলং জলম্॥'' অস্যায়মর্থঃ উত্তরপশ্চিময়োঃ সমীরণে বৃষ্টিঃ স্যাত্তন্মাসভাগে দৃষ্টে সতি তত্তন্মাসে বৃষ্টিঃ। পূর্ব্বদক্ষিণয়োঃ সমীরণে তু ন বৃষ্টিঃ। সঙ্কুলে অনিয়তপ্রবাহে সঙ্কুলং

জলের পরিমাণ।—সমুদ্রে দশভাগ, পর্ব্বতে ছয়ভাগ ও পৃথিবীতে ৪ ভাগ জল ইন্দ্রদেব বর্ষণ করিয়া থাকেন। কোন্ স্থলে কত আঢ়ক জল হইবে, তাহা জানিতে হইলে শতাঢ়ক প্রভৃতি মোট জলের পরিমাণকে ১০ প্রভৃতি ভাগাঙ্ক দ্বারা পূরণ করিয়া ২০ দিয়া ভাগ করিলে লব্ধ ফল, জলের পরিমাণ হইবে। উদাহরণ।—মোট জল ১০০ আঢ়ক হইলে ১০০ × ১০ = ১০০০ ÷ ২০ = ৫০ সমুদ্রে। ১০০ × ৬ = ৬০০ ÷ ২০ = ৩০ পর্ব্বতে। ১০০ × ৪ = ৪০০ ÷ ২০ = ২০ পৃথিবীতে। মোট জল—৫০ হইলে ৫০ × ১০ = ৫০০ ÷ ২০ = ২৫ সমুদ্রে। ৫০ × ৬ = ৩০০ ÷ ২০ = ১৫ পর্ব্বতে। ৫০ × ৪ = ২০০ ÷ ২০ = ১০ পৃথিবীতে। এইরূপ সকল জানিবে। ৮৯।

পৌষ মাসে দ্বাদশ মাসের ফল।—পৌষ মাস ৩০ দিন হইলে তাহাকে দ্বাদশ ভাগ করিলে প্রতি ভাগে ২।৩০ দুই দিন ত্রিশ দণ্ড হইবে। উহার ১ম ২।৩০ দণ্ড পৌষ, পরে ২।৩০ দণ্ড মাঘ মাস ইত্যাদি রূপে গণনা করিলে

মতান্তরঞ্চ—

চাপে চ মীনে পরিবৃত্তশাকে জ্যৈষ্ঠে শুচৌ কর্কটকে চ সিংহে।
কন্যা তুলায়াং মকরে চ কুম্ভে মার্গে স্বয়ং শুধ্যতি পৌষমাসঃ॥ ৯০

জলং অনিয়তমিতি। তত্তন্মাসস্য কস্মিন্ দিনে কস্মিন্ ভাগে বৃষ্টির্ভবেদিতি চেদুচ্যতে। সার্দ্ধদিনদ্বয়স্য ত্রিংশদ্ভাগে পঞ্চদণ্ডাত্মকসময়ে একৈকদিবসস্বরূপে যস্মিন্ বৃষ্টি-লক্ষণং জাতং তদ্ভাগনির্দ্দিষ্টতন্মাসস্য তাবৎসংখ্যকদিবসে বৃষ্টিঃ। তত্রাপি পঞ্চদণ্ডাত্মকসময়স্য পূর্ব্বার্দ্ধে বৃষ্টিলক্ষণে তন্মাসস্য তৎসংখ্যকদিনে দিবাভাগে বৃষ্টিঃ। পরার্দ্ধে বৃষ্টিলক্ষণে তু রাত্রৌ বৃষ্টিঃ। তথাচ কৃষিসংগ্রহে।—"একৈকং পঞ্চদণ্ডেন মাসস্য দিবসো মতঃ। পূর্ব্বার্দ্ধে বাসবী বৃষ্টিরপরার্দ্ধে তু নৈশিকী॥" পতাকয়া বায়ুজ্ঞানোপায়মাহ পরাশরঃ।—"দত্ত্বা দণ্ডে পতাকাঞ্চ বায়ুস্যানুক্রমেণ চ। বিজ্ঞেয়া মাসিকী বৃষ্টির্দৃষ্ট্বা বাতং দিবানিশম্॥" অত্রোদাহরণম্।—ধনুঃসংক্রমণাবধি সার্দ্ধদিনদ্বয়ং পৌষসংজ্ঞকম্। তত্র প্রথমপঞ্চদণ্ডাঃ পৌষস্য প্রথমদিনং দ্বিতীয়পঞ্চদণ্ডাত্মকং দ্বিতীয়দিনম্। এবমন্যেষামপি মাসানামুক্তনিয়মেন দিনানি বোধ্যানি। তত্র ধনুঃসংক্রান্তিকালমারভ্য পঞ্চদণ্ডমধ্যে বৃষ্টিলক্ষণে জাতে পৌষস্য প্রথম-দিনে বৃষ্টির্ভাবিনী বক্তব্যা। তত্রাপি প্রথমার্দ্ধে বৃষ্টিলক্ষণে পৌষমাসীয়প্রথমদিনস্য দিবাভাগে বৃষ্টির্ব্বক্তব্যা। পঞ্চদণ্ডাত্মকসময়স্য পরার্দ্ধে বৃষ্টিলক্ষণে তু তদ্দিনে রাত্রৌ বৃষ্টির্ব্বক্তব্যা। এবং সর্ব্বেষ্বেব মাসেষু তত্তদ্দিনে দিবারাত্রৌ বৃষ্টিং জ্ঞাতুং শক্নুবন্তি ধীমন্তঃ। অন্যদপি বৃষ্টিলক্ষণমাহ পরাশরঃ। "পৌষে মাসে যদা বৃষ্টিঃ কুজ্ঝটির্ব্বা যদা ভবেৎ। তদাদৌ সপ্তমে মাসি তাং তিথিং প্লাবয়েত মহী॥" তাং তিথিমিতি যস্যাং তিথৌ পৌষমাসে বৃষ্টিঃ কুজ্ঝটিকা বা সংবৃত্তা পৌষাৎ সপ্তমে মাসি তাং তিথিং প্রাপ্য মহী প্লাবয়েত ইত্যর্থঃ। "মাঘস্য সিতসপ্তম্যাং বৃষ্টির্ব্বা মেঘদর্শনম্। তদা সংবৎসরো ধন্যঃ সর্ব্বশস্যফলপ্রদঃ।" মাঘস্য চান্দ্রমাঘস্য। "সপ্তম্যাং স্বাতিযোগে যদি পততি জলং মাঘপক্ষেঽন্ধকারে, বায়ুর্ব্বা চণ্ডবেগঃ সজলজলধরো গর্জ্জিতো বাসরে বা। বিদ্যুজ্জালাকুলং বা যদি ভবতি নভো নষ্টচন্দ্রার্কতারং, তাবদ্বর্ষন্তি মেঘাঃ প্লুতধরণিতলে যাবদা-কার্ত্তিকান্তম্॥" মাঘে বহুলসপ্তম্যাং তথৈব ফাল্গুনস্য চ। চৈত্রশুক্লতৃতীয়ায়াং বৈশাখে প্রথমেঽহনি। এতাসু চণ্ডবাতো বা তড়িদ্বৃষ্টিরথাপি চ। তদা স্যাৎ শোভনা প্রাবৃট্

যে মাসের ভাগে যেরূপ গ্রীষ্ম বর্ষার ভাব ব্যক্ত হইবে সে মাসে তাহা হইয়া থাকে। ঐ আড়াই দিনকে ৩০ ভাগ বা যে মাস যত দিনে শেষ হয়, তত্তভাগ করিয়া সে ভাগের অবস্থা যেরূপ জানিবে, সে ভাগের অনুরূপ মাসের তারিখে ঐরূপ অবস্থা হইবে। মেঘাচ্ছন্ন হইলে বৃষ্টি, আকাশ নির্ম্মল

শুচেনিশাংশে প্রথমেঽতিবৃষ্টিঃ শস্যানি সর্ব্বাণ্যুপযান্তি সিদ্ধিম্ ।
ভাগে দ্বিতীয়ে তিলমুদ্গমাষা ভাগে তৃতীয়ে খলু শারদানি ॥
চিত্রা-স্বাতী-বিশাখাসু জ্যৈষ্ঠে মাসি নিরভ্রতা ।
তাস্বেব শ্রাবণে মাসি যদি বর্ষতি বর্ষতি ॥
শুচৌ শুক্লে নবম্যাঞ্চেদুদেত্যর্কো নিরভ্রকঃ ।
পরিবেষো মধ্যদিনে চাস্তং যাতো ঘনাবৃতঃ ॥
ত্রয়ং দ্বিকমথৈকং বা বৃষ্টিমিষ্টাং সমাদিশেৎ ॥
অশ্লেষায়াং গতো ভানুর্যদিবৃষ্টিং ন মুঞ্চতি ।
যথাপঙ্ককমাসাদ্য করোত্যেকার্ণবাং মহীম ॥

ভবেৎ শস্যবতী ক্ষিতিঃ ॥ ধনুর্ম্মকরকুম্ভেষু যদা বর্ষতি বাসবঃ । তদাদিসপ্তমে মাসি বারি-পূর্ণা ভবেন্মহী ॥” প্রথমেঽহনি প্রতিপদি সর্ব্বত্র চান্দ্রমাসো জ্ঞেয়ঃ । প্রকৃতমনুসরামি । মতান্তরমাহ চাপে চ মীন ইত্যাদি । তথাচ পৌষস্য প্রথমসার্দ্ধদিনদ্বয়ং পৌষস্ততোঽপর-সার্দ্ধদিনদ্বয়ং চৈত্রস্ততো বৈশাখ-ইতি ক্রমেণাভিধায় কার্ত্তিকাৎ পরং মাঘস্ততঃ ফাল্গুন-স্ততোঽগ্রহায়ণ ইতি মাসবিভাগং কল্পয়ন্তি । তত্র প্রথমোক্তস্য পরাশরোক্তত্বেনার্ষত্বাম্ খ্যাত্বং বোধ্যম্ । “পরিবৃত্তশাকে” বৈশাখে পরিবৃত্তঃ পুনরারব্ধঃ শাকঃ শকাব্দো যস্মিন্ ইতি সমাসেন বৈশাখলাভাৎ ৷ ১০ ॥

শুচেরাষাঢস্য প্রথমে নিশাংশে প্রথমপ্রহরে । 'শারদানি শরৎকালজাতানি । 'নিরভ্রতা আকাশস্য মেঘশূন্যতা যদি ভবতি তদা শ্রাবণে 'তাস্বেব' চিত্রা স্বাতী-বিশাখাস্বেব, বর্ষতি

হইলে বৃষ্টির অভাব ইত্যাদি এবং বায়ুর গতি অনুসারে বৃষ্টির লক্ষণ জানিবে । মতান্তরে পৌষমাসে মাস-বিভাগ যথা ।– ১ম আড়াই দিন পৌষ, পরে ক্রমশঃ চৈত্র, বৈশাখ, জ্যৈষ্ঠ, আষাঢ, শ্রাবণ, ভাদ্র, আশ্বিন, কার্ত্তিক, মাঘ, ফাল্গুন, অগ্রহায়ণ হইবে । ১০ ।

আষাঢ মাসের রাত্রির ১ম প্রহরে অত্যন্ত বৃষ্টি হইলে সকল প্রকার শস্য জন্মে, রাত্রির ২য় প্রহরে সুবৃষ্টি হইলে তিল, মুগ, মাস প্রচুররূপে জন্মে, আর ৩য় প্রহর রাত্রিতে সুবৃষ্টি হইলে শরৎকালীয় সর্ব্বপ্রকার শস্য জন্মিয়া থাকে । জৈাষ্ঠ মাসে চিত্রা স্বাতী ও বিশাখা নক্ষত্রে আকাশে মেঘ-দর্শন না হইলে শ্রাবণ মাসে যদি বর্ষণ হয় তবে ঐ তিন নক্ষত্রেই হইবে অন্য নক্ষত্রে বর্ষণ হইবে না । আষাঢ় মাসের শুক্লপক্ষের নবমীতে সূর্য্য মেঘ শূন্য হইয়া উদিত,

চতুর্থ্যাং কর্কটস্থার্কে বৃষ্টির্নাজপদে যদি।
বিফলাঃ সর্ব্বসংক্লেশাঃ কর্ষকাণাং ভবন্তি চ ॥ ৯১ ॥

বৃষ্টে দ্যুভাগে প্রথমে সুবৃষ্টির্ভবেদ্ দ্বিতীয়ে তিলকীটসর্পাঃ।
বৃষ্টিস্তু মধ্যাপরভাগবৃষ্টে নিশ্ছিদ্রবৃষ্টিস্তু নিশাপ্রবৃত্তে ॥

স্বাতী-মৈত্রেন্দ্র-রুদ্রেষু প্রাজাপত্যোত্তরাসু চ।
সঞ্চরন্ জলদান্ হন্তি ভৌমঃ সংবর্ত্তকানপি ॥
চিত্রাং গতে ভৃগৌ জীবে সৌরিযুক্তেঽম্বুবর্ষণম্।
শুভাযুক্তঃ কুজঃ সিংহে শোষং যাতি মহাঘনঃ।
পাপবর্ষে তুলা শুক্রে শুভাযুক্তে মহার্ঘতা ॥
প্রাবৃষি শীতকরো ভৃগুপুত্রাৎ সপ্তমরাশিগতঃ শুভদৃষ্টঃ
সূর্য্যসুতান্নবপঞ্চমগো বা সপ্তমগশ্চ জলাগমনায় ॥ ৯২॥

বর্ষতীতি দ্বিরুক্তির্বিপ্সায়াং কলাবহুত্বাবসূচনার্থা। যদ্বা শ্রাবণে মাসি যদি বর্ষ'ন্ত তদা ভাদ্রেব বর্ষতি নাক্সনক্ষত্রেষু ইতি। যদি বর্ষতি ইত্যনেন চ শ্রাবণে বর্ষণাভাবোঽপি সম্ভবতীতি সূচিতম্ ॥ পরিবেষো রবেশ্চতুর্দ্দিক্ষু মণ্ডলদর্শনম্ ॥ ৯১ ॥

একার্ণবাং জলপ্লাবিতত্তরা একসমুদ্রস্বরূপাম্। সংবর্ত্তকানপি প্রচুরবর্ষণশীলান্ সংবর্ত্তক-নামক-মেঘানপি হন্তি বিনাশয়তি কিং পুনরন্যানিতি ভাবঃ। প্রাবৃষি বর্ষাকালে শীতকরশ্চন্দ্রঃ সূর্য্যসুতাৎ শনৈশ্চরাৎ ॥ ৯২ ॥

---

মধ্যাহ্নে মণ্ডল বেষ্টিত ও মেঘাবৃত হইয়া অস্তমিত হইলে, তাহার পর ৩ দিন ২ দিন বা ১ দিন উত্তম বৃষ্টি হইবে। অশ্লেষা-নক্ষত্র-গত সূর্য্য, বারিবর্ষণ না করিলে, মঘাদি ৫ পাঁচ নক্ষত্রে গত হইয়া প্রচুর বর্ষণপূর্ব্বক পৃথিবীকে জল পূর্ণ করেন। কর্কট রাশিতে রবির অবস্থানকালে চতুর্থী তিথিতে পূর্ব্ব-ভাদ্রপদ নক্ষত্রে বৃষ্টি না হইলে, কৃষকগণের সমস্ত পরিশ্রম বিফল হইয়া থাকে। ৯১।

(আষাঢ় মাসের) দিবাভাগের ১ম প্রহরে বৃষ্টি হইলে সে বর্ষে সুবৃষ্টি হইবে। দ্বিতীয়ভাগে বৃষ্টি হইলে তিল, কীট ও সর্প-বৃদ্ধি হইবে। মধ্য প্রহর ও শেষ প্রহরে বর্ষণ হইলে, সে বর্ষে বৃষ্টি হইবে এবং রাত্রিতে বৃষ্টি হইলে, সে বর্ষ অবিরল ধারায় বৃষ্টি হইবে। স্বাতী, অনুরাধা জ্যেষ্ঠা, আর্দ্রা, রোহিণী ও

শ্রীপতিব্যবহারনির্ণয়ে—

মাঘে মাসি চ সপ্তম্যাং পঞ্চম্যাং ফাল্গুনস্য চ।
চৈত্রস্য তু তৃতীয়ায়াং বৈশাখপ্রথমেঽহনি।
মেঘস্য গর্জ্জনে চৈব জলদস্য চ দর্শনে।
আরভ্য চতুরো মাসান্ সম্যগ্ বর্ষতি বাসবঃ॥

সপ্তম্যাং স্বাতিযোগে যদি ভবতি নভোঽদৃষ্টচন্দ্রার্কতারং
বিজ্ঞেয়া প্রাবৃড়েষা বহুজলবিপুলা সর্ব্বশস্যানুকূলা॥

বর্ষপ্রশ্নে সলিলরাশিমাশ্রিতা চন্দ্রো যদা তু
লগ্নং যাতো ভবতি যদি বা কেন্দ্রগঃ শুক্লপক্ষে।
সৌম্যৈর্দৃষ্টঃ প্রচুরমুদকং পাপদৃষ্টোঽল্পমম্ভঃ,
প্রাবৃট্‌কালে সৃজতি হি তদা চন্দ্রবদ্ভার্গবোঽপি॥

ইতি প্রশ্নাৎ সদ্যো বৃষ্টিজ্ঞানম্॥

---

প্রথমেঽহনি প্রতিপদি, আরভ্য তদারভ্য অদৃষ্টচন্দ্রার্কতারং ন দৃষ্টাঃ চন্দ্রার্কতারাঃ—যস্মিন্ প্রবলমেঘাচ্ছন্নতয়েতি ভাবঃ। বর্ষপ্রশ্নে অদ্য বর্ষণং ভবেন্নবা ইতি প্রশ্নে কৃতে তস্মিন্ সময়ে জলরাশিলগ্নে সতি তত্র স্থিতশ্চন্দ্রশ্চেদ্ ভবতি তদা তদ্দিনে বৃষ্টির্ভবেদিতি

---

উত্তরাত্রয়ে মঙ্গল অবস্থিত হইলে বহুবর্ষণকারী সংবর্ত্ত মেঘসমূহকেও বিনষ্ট করিয়া থাকেন। চিত্রা নক্ষত্রে বৃহস্পতি বা শুক্র, শনিযুক্ত হইয়া অবস্থান করিলে বৃষ্টি হয়। সিংহ রাশিস্থ মঙ্গল শুভযুক্ত না হইলে মহা-মেঘও শুষ্ক হইয়া যায়। পাপ-গ্রহের বর্ষে তুলা রাশিস্থ শুক্র, শুভযুক্ত না হইলে দ্রব্যের মূল্য বৃদ্ধি হইবে। বর্ষাকালে, শুক্রের সপ্তমরাশি-গত চন্দ্র শুভদৃষ্ট হইলে, কিংবা শনি হইতে ৫।৭।৯ রাশি গত হইলে বৃষ্টি হইবে। ৯২।

মাঘ মাসের সপ্তমী, ফাল্গুনের পঞ্চমী, চৈত্রের তৃতীয়া, বৈশাখের প্রতিপদ্ তিথিতে মেঘ-দর্শন ও মেঘ গর্জ্জন হইলে, তদবধি ৪ মাস প্রচুর বৃষ্টি হয়। সপ্তমী তিথিতে স্বাতী নক্ষত্র-যোগে চন্দ্র তারা বা সূর্য্যালোক প্রতিহত করিয়া প্রবল মেঘে আকাশ সমাচ্ছন্ন হইলে কিংবা বৃষ্টি হইলে সে বর্ষে পৃথিবী বহুবিধ শস্যে সুশোভিতা হয়।

যদ্যেকরাশৌ বসতঃ সিতেন্দুজৌ পয়োহতিপূর্ণাং কুরুতো বসুন্ধরাম্।
তয়োশ্চ মধ্যে যদি পদ্মবান্ধবো ন সংশয়ং শোষমুপৈতি মেদিনী॥
বিনোপঘাতেন পিপীলিকানামণ্ডোপসংক্রান্তিরহিব্যবায়ঃ।
দ্রুমাদিরোহশ্চ ভুজঙ্গমানাং বৃষ্টের্নিদানানি গবাং প্লুতানি॥ ৯৩॥
রথ্যায়াং শিশবঃ সেতূন্ রবান্ ভেকাশ্চ কুর্ব্বতে।
পবনশ্চ যদা শীতো বাত্যায়াশ্চ বিবর্ত্তনম্॥
গবাং নিরীক্ষণং ব্যোম্নি তদাশ্বেব প্রবর্ষতি॥

---

বক্তব্যম্। কিংবা প্রশ্নলগ্নে জলরাশৌ কেন্দ্রস্থানে বা গতশ্চন্দ্রঃ শুভগ্রহদৃষ্টস্তস্মিন্ শুক্লপক্ষে চ সতি সদ্যো বৃষ্টিঃ বদেৎ। কিন্তু পাপদৃষ্টশ্চেচ্চন্দ্রস্তদা অল্পজলং ভবেৎ। প্রশ্নানুসারেণ বৃষ্টিজ্ঞানং তু বর্ষাস্বেব ভবতি নাকালে। চন্দ্রবত্তার্গবোঽপি চন্দ্রানুসারেণ যথা বৃষ্টিজ্ঞানং প্রোক্তং শুক্রানুসারেণাপি তদ্ ভবেদিত্যর্থঃ। পদ্মবান্ধবঃ সূর্য্যঃ ন সংশয়ং সংশয়ং ন কুরু ইত্যর্থঃ। বিনোপঘাতেন তাড়নং বিনা, অণ্ডোপসংক্রান্তিঃ ডিম্বানাং চতুর্দ্দিক্ষু বিক্ষেপঃ। অহিব্যবায়ঃ সর্পযোমৈথুনং গবাং প্লুতানি আকাশনিরীক্ষণ-পূর্ব্বকচকিতদ্রুতগমনানি॥ ৯৩॥

তদাশ্বেব তদা শীঘ্রমেব তরুশিখরেষু বৃক্ষাগ্রেষু স্থিরদৃষ্টিনিপাতাঃ অনিমিষনয়নং গগনং

---

বর্ষাকালে প্রশ্ন দ্বারা বৃষ্টি-জ্ঞান।—জলরাশি লগ্নে বৃষ্টি-প্রশ্ন হইলে, যদি ঐ লগ্নে চন্দ্র থাকেন তবে সেদিন বৃষ্টি হইবে বলিবে। কিংবা শুক্লপক্ষে বৃষ্টি-প্রশ্ন হইলে, প্রশ্ন, লগ্ন জলরাশির কেন্দ্রে চন্দ্র অবস্থিত হইয়া শুভগ্রহ দৃষ্ট হইলে, সেদিনে প্রচুর বৃষ্টি হইবে বলিবে। ঐ চন্দ্র পাপ-দৃষ্ট হইলে সামান্য জল-বর্ষণ হইবে। চন্দ্র দ্বারা যেরূপে প্রশ্ন-ফল বলা হইয়াছে শুক্র দ্বারাও ঐরূপ ফল বলিবে। বর্ষাকালে শুক্র ও বুধ এক রাশিস্থ হইলে পৃথিবী জলপূর্ণ হইয়া থাকে। কিন্তু এই গ্রহদ্বয়ের মধ্যস্থানে রবি থাকিলে পৃথিবী জলশূন্য হয়, এই বিষয়ে কোন সংশয় নাই। ৯৩।

প্রাকৃতিক লক্ষণে সদ্যো-বৃষ্টিজ্ঞান।—লোক দ্বারা বা কোন প্রকারে তাড়িত না হইয়াও, যদি পিপীলিকার নিজের সমুদয় ডিম্বগুলি ইতস্তত বিক্ষিপ্ত হইয়া পড়ে, তবে সদ্যো বৃষ্টি হয়। সর্প-মৈথুন সর্পের বৃক্ষাদিতে আরোহণ, আকাশের প্রতি দৃষ্টিপাত করিয়া সভয়ে দ্রুতবেগে গো-গণের পলায়ন এই সমুদয় সদ্যো বৃষ্টির লক্ষণ জানিবে। পথের মধ্যে

ভীমপরাক্রমে—

তরুশিখরেষু গতাঃ কৃকলাসা গগনতলে স্থিরদৃষ্টিনিপাতাঃ।
যদি গবাং নিরীক্ষণমূর্দ্ধং নিপতন্তি বারিপতনমচিরেণ ॥
যদি স্থিতা গৃহপটলেষু কুক্কুরা রুবন্তি বা যদি নিতং বিয়ন্মুখাঃ।
দিবা তড়িদ্ যদি চ পিনাকিদিগ্‌ভবা তদা ক্ষমা ভবতি
জলৌঘসংপ্লুতা ॥ ৯৪ ॥
নিদাঘবাতাতপ-উষ্ণ-শীতলে রটন্তি মণ্ডুকশিবাহিচাতকাঃ।
ময়ূরকণ্ঠদ্যুতি সূর্য্যমণ্ডলে দিনত্রয়ং বারি পতন্তি ভূতলে ॥

বৃহস্পতিঃ—

কুষীদং কৃষিবাণিজ্যং প্রকুর্ব্বীতাস্বয়ংকৃতম্।
আপৎকালে স্বয়ং কুর্ব্বন্নৈনসা লিপ্যতে দ্বিজঃ ॥

---

নিরীক্ষমানাঃ। গৃহপটলেষু গৃহচ্ছদিষু গৃহাণাং ছদিনিম্নভাগেষু ইতি যাবৎ। বিয়ন্মুখাঃ আকাশোন্মুখাঃ দিবা দিবাভাগে। পিনাকিদিগ্‌ভবা ঈশানকোণসম্ভবা, ক্ষমা পৃথিবী ॥৯৪॥

নিদাঘেতি নিদাঘস্য বাতাতপৌ গ্রীষ্মকালীনবায়ুরৌদ্রৌ তাভ্যামুষ্ণং সন্তপ্তম্। 'শীতলং' জলসমীপবর্ত্তি তরুচ্ছায়ামণ্ডিতং বা স্থানম্। পশ্চাৎ কর্ম্মধারয়ঃ সন্ধ্যাভাব আর্ষঃ। ময়ূরকণ্ঠদ্যুতিসূর্য্যমণ্ডলে ময়ূরকণ্ঠস্য দ্যুতিরিব দ্যুতিঃ কান্তির্যস্য স তাদৃশঃ। বারি

---

ধূলি দ্বারা বালকগণের সেতু (সাঁকো) নির্ম্মাণ, ভেকের অনবরত শব্দ, শীতল বায়ু, বায়ু-পরিবর্ত্তন; গো-দিগের সভয়ে আকাশ-নিরীক্ষণ দেখিলে শীঘ্রই বৃষ্টি হইবে বলিয়া জানিবে। ভীম পরাক্রমে উক্ত হইয়াছে।—কৃকলাসগণ (কাকলাস) বৃক্ষের ঊর্দ্ধভাগে উঠিয়া স্থির দৃষ্টিতে আকাশের দিকে চাহিয়া রহিলে, কিংবা গো-সকল ঊর্দ্ধদিকে নিরীক্ষণ করিতে থাকিলে শীঘ্র বৃষ্টি হয়। কুকুরগণ ঘরের চালের নীচে থাকিয়া আকাশেরদিকে মুখ করিয়া যদি ডাকিতে থাকে, কিংবা দিবাভাগে ঈশান কোণে যদি বিদ্যুৎ দেখা যায় তবে পৃথিবী জলপূর্ণা হয়। ৯৪।

স্বাভাবিক শীতল স্থানে অবস্থিত ভেক, শৃগাল, সর্প ও চাতকগণ যদি প্রবল গ্রীষ্ম-সন্তাপে শব্দ করে, কিংবা সূর্য্যমণ্ডলে, ময়ূরের কণ্ঠদেশের বর্ণের মত বর্ণ দেখা যায় তবে ক্রমে ৩ দিন বৃষ্টি হয়। মহাজনী, কৃষি ও বাণিজ্য

রাজ্ঞে দত্ত্বা চ ষড়্ভাগং দেবতানাঞ্চ বিংশকম্।

ত্রিংশদ্ভাগঞ্চ বিপ্রাণাং কৃষিং কৃত্বা ন দোষভাক্ ॥

তথা—মুষিতং ঘাতিতং যত্র সীমায়াশ্চ সমন্ততঃ।

[illegible]োহপি ভবেৎ সাক্ষী গ্রামস্তত্র ন সংশয়ঃ ॥ ৯৫ ॥

হারীতঃ—

অষ্টাগবং ধর্ম্মহলং ষড়্গবং জীবিতার্থিনাম্।

চতুর্গবং নৃশংসানাং দ্বিগবং ব্রহ্মঘাতিনাম্ ॥

ধর্ম্মঘাতিনামিতি বিষ্ণুধর্ম্মোত্তরে পাঠঃ ॥

অহ্নঃ পূর্ব্বে দ্বিযামং বা ধুর্য্যাণাং বাহনং স্মৃতম্।

বিশ্রামেন্মধ্যভাগে চ ভাগে চান্তে যথাসুখম্ ॥

উশনাঃ—

গোভিঃ প্রণাশিতং ধান্যং যো নরঃ প্রতিযাচতে।

পিতরস্তস্য নাশ্নন্তি নাশ্নন্তি চ দিবৌকসঃ ॥ ৯৬ ॥

---

জলানি বারিশব্দাৎ প্রথমাবহুবচনম্। কুসীদং ধান্যমুদ্রাদীনাং বৃদ্ধিগ্রহণম্ অস্বয়ং কৃতং পরদ্বারীকৃতম্ আপৎকালে স্ববৃত্ত্যা জীবনসংরক্ষণাভাবে নৈনসা ন এনসা পাপেন লিপ্যতে। ষড়্ভাগং ষড়্ভাগৈকভাগম্। দেবতানাম্ ইত্যত্র সম্বন্ধবিবক্ষয়া ষষ্ঠী। সীমায়াঃ সীমাস্থানস্য সমন্ততঃ চতুর্দ্দিক্ষু যৎ মুষিতং চোরিতং ঘাতিতং কর্ত্তিতং গ্রামঃ গ্রামবাসী ॥ ৯৫ ॥

---

স্বয়ং করিবে না। কিন্তু আপৎকালে ঐ সকল কার্য্য করিলে ব্রাহ্মণ পাপলিপ্ত হইবে না। আপৎকালে কৃষিকার্য্য করিলে, কৃষিলব্ধ শস্যের একষষ্ঠাংশ রাজাকে দিবে। এবং দেবতাকে বিশভাগ ও ব্রাহ্মণদিগকে ত্রিশভাগ প্রদান করিবে। এইরূপ দান করিয়া কৃষি করিলে কোন দোষ হয় না। ক্ষেত্র বাস্তর সীমা স্থানের কোন অংশ নষ্ট করিলে বা অপহৃত (অপর ক্ষেত্রাদির অন্তর্গত) হইলে ক্ষেত্র-স্বামী সাক্ষী নির্দ্দেশ না করিলেও, সেস্থলে গ্রামবাসী সাক্ষীরূপে গণ্য হইবে। ৯৫।

আটগরুর হাল ধর্ম্মবৃদ্ধিকর, যাহারা কেবল জীবনরক্ষার্থ কৃষি করে তাহাদের পক্ষে ছয় গরুর হাল মন্দ নহে। যাহারা চার গরুর হাল করে তাহারা নৃশংস এবং দুই গরুর হালে যাহারা কৃষিকার্য্য করে তাহারা ব্রহ্মঘ্ন-

## ধান্যমূল্যজ্ঞানম্‌।

জ্যোতিষে—

হ-শ-পূ-রো বরং মূল্যং পক্ষাদৌ লক্ষয়েদ্‌ বুধঃ।
উ-কৃ-মূ-রে সমং মূল্যং শেষে ধান্যমধঃ ক্রয়ম্‌॥

হস্তা-শতভিষা-পূর্ব্বাদিত্রয়-রোহিণ্যঃ। উত্তরাদিত্রয়-কৃত্তিকা-মূলা-রেবত্যঃ। হশেত্যাদ্যক্ষরাৎ সূচিতাঃ।

রবৌ শনৌ কুজে বারে পৌষে দর্শো ভবেদ্‌ যদি।
তদা ধান্যস্য মূল্যং স্যাদেক-দ্বি-ত্রিগুণং ক্রমাৎ॥ ৯৭॥

---

অষ্টাগবমিতি দ্বিগুসমাসাদৎপ্রত্যয়ঃ, প্রতি যাচতে প্রার্থয়তে পিতরো নাশ্নন্তি শ্রাদ্ধমিতি শেষঃ॥ ৯৬॥

পক্ষাদৌ প্রতিপদি তিথৌ হস্তা-শতভিষা-পূর্ব্বাত্রয়-রোহিণ্যশ্চেদ্ভবন্তি তদা ধান্যস্য বরমধিকমূল্যং স্যাৎ উত্তরাত্রয়-কৃত্তিকা-মূলা-রেবত্যশ্চেৎ স্যুস্তদা সমমূল্যম্‌ অন্যনক্ষত্রাণি চেৎ তদা অধঃ ক্রয়ম্‌ অল্পমূল্যং ভবিষ্যতীত্যর্থঃ। বার্ষিকধান্যমূল্যজ্ঞানোপায়ং দর্শয়তি রবৌ শনাবিতি। তথাহি পৌষমাসে রবিবারে দর্শযোগে ধান্যমূল্যমেকগুণং, শনিবারে দ্বিগুণং কুজবারে পুনরমাবস্যাযোগে ত্রিগুণমূল্যং ভবেদিত্যর্থঃ॥ ৯৭॥

---

তুল্য। দিবার ১ম প্রহরে কিংবা দুইপ্রহর পর্য্যন্ত বৃষদিগকে হলবাহনে নিযুক্ত রাখিবে; তৃতীয় ও চতুর্থপ্রহরে যথাসুখে বিশ্রাম করাইবে। যাহার ধান্য গরুসকলে খাইয়া ফেলিয়াছে সে যদি ঐ ধান্য গোস্বামী হইতে দণ্ডস্বরূপলয়, তবে তাহার প্রদত্ত অন্ন পিতৃগণ ও দেবগণ গ্রহণ করেন না। ৯৬।

ধান্য-মূল্য-জ্ঞান।—প্রতিপদ্‌ তিথিতে হস্তা শতভিষা, পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া পূর্ব্বভাদ্রপদ, রোহিণী নক্ষত্রের যোগ হইলে সেদিন হইতে একপক্ষকাল ধান্যের মূল্য বৃদ্ধি হইবে। এবং উত্তরফল্গুনী, উত্তরাষাঢ়া, উত্তরভাদ্রপদ, কৃত্তিকা, মূলা, রেবতীনক্ষত্র হইলে, একপক্ষকাল ধান্য-মূল্য সমান থাকিবে। কথিত নক্ষত্র ভিন্ন কোন নক্ষত্রের প্রতিপদ্‌ তিথিতে যোগ হইলে ধান্য-মূল্য হ্রাস হয়। পৌষের অমাবস্যায় রবি, শনি ও মঙ্গলবারের যোগ হইলে যথাক্রমে একগুণ, দুইগুণ ও তিনগুণ ধান্যের মূল্য হয়। ৯৭।

দর্শে পৌষস্য রাত্রৌ চেজ্জ্যেষ্ঠা মূলা জলানি চ।
ক্রমান্মূল্যস্য বৃদ্ধিঃ স্যাদ্ধান্যানাং বৎসরে তথা।
সংক্রান্তিঋক্ষং তিথিবারযুক্তং দ্রব্যাক্ষরং রামহৃতং ভবেত্তু।
একে সমর্ঘং সমতাং দ্বিতীয়ে শূন্যে মহার্ঘং মুনয়ো বদন্তি॥ ৯৮॥

---

জলং পূর্ব্বাষাঢ়ানক্ষত্রম্‌। তথা এক-দ্বি-ত্রিগুণমিত্যর্থঃ। সংক্রান্তি-ঋক্ষং যস্মিন্‌ নক্ষত্রগে শশিনি রবিসংক্রমণং ভবেত্তন্নক্ষত্রসংখ্যাং তিথিবারযুক্তং তিথিবারয়োঃ সংখ্যয়া যুক্তং দ্রব্যাক্ষরং অভিলষিতদ্রব্যস্যাক্ষরসংখ্যাং রামহৃতং ত্রিভির্ব্বিভক্তম্‌॥ ৯৮॥

---

পৌষমাসের অমাবস্যা তিথিতে রাত্রিকালে জ্যেষ্ঠা মূলা পূর্ব্বাষাঢ়া নক্ষত্রের যোগ হইলে, সে বর্ষে ধান্যের মূল্য ক্রমে একগুণ, দুইগুণ, ত্রিগুণ বর্দ্ধিত হইবে। অর্থাৎ জ্যেষ্ঠা নক্ষত্রযোগে একগুণ বৃদ্ধি, মূলা নক্ষত্রযোগে দুইগুণ, পূর্ব্বাষাঢ়া নক্ষত্রের যোগে তিনগুণ বৃদ্ধি হইবে। এইস্থলে পৌষ শব্দে সৌর পৌষমাস বুঝিতে হইবে। সামান্য দ্রব্য-মূল্যজ্ঞান।—যে নক্ষত্র-যুক্তদিনে সূর্য্য সংক্রমণ হইবে সে নক্ষত্র ও সে দিনের তিথি-বারের সংখ্যা একত্র করিয়া যে দ্রব্যের মূল্য জানিতে হইবে তাহার নামের অক্ষর-সংখ্যা পুনর্ব্বার তাহাতে যোগ করিলে যাহা হইবে, তাহাকে ৩ দিয়া ভাগ করিলে যাহা শেষ থাকিবে, তদনুসারে মূল্য স্থির হইবে। এক শেষ থাকিলে অল্পমূল্য, ২ থাকিলে সমমূল্য ও শূন্য হইলে মহার্ঘ হইয়া থাকে। এইরূপে সামান্যরূপে সকল দ্রব্যের মূল্য-জ্ঞান হয়। বিশেষরূপে দ্রব্যাদির মূল্য জানিতে হইলে নিম্ন-লিখিতমতে জানিবে। (বিশেষরূপে দ্রব্য-মূল্য-জ্ঞান—(১) যে রাশি হইতে ২।৪।৫।৭।৯।১০।১১শ রাশিতে বৃহস্পতি থাকেন, সে রাশি-নির্দ্দিষ্ট দ্রব্য প্রচুর পরিমাণে জন্মে সুতরাং সুলভ হইবে। (২) যে রাশি হইতে ২। ৫।৮।১০।১১শ রাশিতে বুধ থাকিবে সে রাশি-নির্দ্দিষ্ট দ্রব্য সুলভ হয়। (৩) যে রাশি হইতে ৬। ৭ম রাশিতে শুক্র থাকিবে, সে রাশির দ্রব্যহানি হয়। অন্য রাশিতে থাকিলে সুলভ হইবে। (৪) যে রাশি হইতে উপচয় স্থানে (৩।৬।১০।১১শে) রবি, শনি, মঙ্গল, রাহু, কেতু থাকিবে, সে রাশির দ্রব্য সুলভ হইবে। (৫) যে রাশিতে যে গ্রহ থাকিলে দ্রব্য সুলভ হইবে বলা হইয়াছে, তদ্ভিন্ন রাশিতে সে সে গ্রহ থাকিলে তত্তদ্‌ রাশি-নির্দ্দিষ্ট দ্রব্যের ক্ষতি হইবে। গ্রহের বলাবল-অনুসারে বৃদ্ধি ও ক্ষতির তারতম্য জানিবে।

অথ ক্রয়বিক্রয়নক্ষত্রাণি ।

যমাহি-শক্রাগ্নি-হুতাশ-পূর্ব্বা নেষ্টা ক্রয়ে বিক্রয়ণে প্রশস্তঃ ।
পৌষ্ণা-শ্বি-চিত্রা-শত-বিষ্ণু-বাতাঃ ক্রয়ে হিতা বিক্রয়ণে নিষিদ্ধাঃ ॥

বিষ্ণুধর্ম্মোত্তরে—

ক্ষিপ্রাণি যানি ঋক্ষাণি চরাণি চ মৃদূনি চ ।
বাণিজ্যে তানি শস্তস্তে তিথিং রিক্তাং বিবর্জ্জয়েৎ ॥

---

যমো ভরণী অহিরশ্লেষা শক্রাগ্নী বিশাখা হুতাশঃ কৃত্তিকা পূর্ব্বা পূর্ব্বাদিত্রয়ম্ । শতং শতভিষা বিষ্ণুঃ শ্রবণা বাতঃ স্বাতী । ক্ষিপ্রাণি পুষ্যাশ্বিনী হস্তা । চরাণি

---

(৬) বহু গ্রহ বিরুদ্ধ হইলে দ্রব্য অত্যন্ত মহার্ঘ হইবে। কতক বিরুদ্ধ, কতক অনুকূল হইলে সমমূল্য থাকিবে। অধিক গ্রহ যে দ্রব্যের অনুকূল হইবেন, সে দ্রব্য খুব সুলভ হইবে।

রাশিনির্দ্দিষ্ট দ্রব্য—

কশ্যপ ও বরাহ সংহিতামতে লিখিত। (১) মেষরাশির দ্রব্য মসূর, গোধূম যব, স্থলজাত ঔষধি, সুবর্ণ, মেষ, মেষলোমজ কম্বলাদি। (২) বৃষের দ্রব্য—মহিষ, গো, বস্ত্র, শালিধান, গোধূম, যব, পুষ্পসম্ভূত মধু। (৩) মিথুন রাশির দ্রব্য—শরৎকাল-পক্ক ধান্য, লতা, কার্পাস-সূত্র। (৪) কর্কট রাশির দ্রব্য—কোদ্রব, কদলী, অন্যান্য ফল, মুগ, দারুচিনি, তেজপত্র। (৫) সিংহরাশির দ্রব্য—ধান্য, সর্ব্বপ্রকার রস, সিংহ, মৃগ ও ব্যাঘ্র প্রভৃতির চর্ম্ম গুড়। (৬) কন্যারাশির দ্রব্য—মুগ, কুলথ, কলাই, গোধূম, ধূপ মণি, বিলাসোপকরণ। (৭) তুলরাশির দ্রব্য—যব, গোধূম মাষ সর্ষপ। (৮) বৃশ্চিকরাশির দ্রব্য—ইক্ষুরস, ভাণ্ড, লৌহ, কাংস্য। (৯) ধনুরাশির দ্রব্য—ধান্য, বস্ত্র, লবণ অশ্ব, তিল, মূল। (১০) মকর রাশির দ্রব্য—শস্য, সীসা সুবর্ণ, কৃষ্ণলৌহ। (১১) কুম্ভরাশির দ্রব্য—জলজাত সমস্ত দ্রব্য, চিত্র, হংস। (১২) মীনের দ্রব্য—মুক্তা প্রভৃতি জলজাত রত্ন তৈলাদি স্নেহবস্তু মৎস।) অনুক্ত কোন বস্তু বুদ্ধিমান ব্যক্তি নির্দ্দিষ্ট বস্তুর অন্তর্গত করিয়া লইবেন। ৯৮।

ক্রয়-বিক্রয়-নক্ষত্র।—ভরণী, অশ্লেষা, বিশাখা, কৃত্তিকা, পূর্ব্বফল্গুনী, পূর্ব্বাষাঢ়া, পূর্ব্বভাদ্রপদ, এই কয়টি নক্ষত্র ক্রয় কার্যে শুভ নহে, কিন্তু বিক্রয়

প্রতিপদ্ দ্বাদশী ষষ্ঠী নক্ষত্রাণি ধ্রুবাণি চ।
কুষীদে বর্জ্জনীয়ানি দিনং সূর্য্যসুতস্য চ ॥ ৯৯ ॥

গো-বিক্রয়ঃ।

দর্শাষ্টমী-ভূততিথি-প্রজেশ-পূর্ব্বোত্তরা-কেশব-যাম্য-চিত্রাঃ।
ক্রূরাহ-বিষ্টিব্যতিপাতযোগা নেষ্টা গবাং বিক্রয়-চালনাদৌ ॥

ধনপ্রয়োগ-নিষেধঃ।

আজং যম-দ্বন্দ্বমহিত্রয়ঞ্চ শক্রদ্বয়ং বায়ুযুগং মহেশঃ।
কার্য্যো ন চৈতেষু ধনপ্রয়োগো মৃদৌ গণে গ্রাহ্যমৃণং ন দেয়ম্ ॥১০০॥

---

স্বাতী-পুনর্ব্বসু-শ্রবণা-ধনিষ্ঠা-শতভিষাঃ। মৃদূনি চিত্রানুরাধামৃগশিরোরেবত্যঃ। কুষীদং ঋণদানকার্য্যম্ ॥ ৯৯ ॥

ভূততিথিশ্চতুর্দ্দশী। আজং পূর্ব্বভাদ্রপদা যমদ্বন্দ্বং ভরণী কৃত্তিকা অহিত্রয়ং অশ্লেষাদিত্রয়ং মহেশঃ আর্দ্রা ধনপ্রয়োগঃ ঋণদানম্। মৃদৌ গণে চিত্রানুরাধা মৃগশিরো-রেবতীষু ঋণগ্রহণে শীঘ্রং পরিশোধাদৃণং গ্রাহ্যং কিন্তু ঋণং ন দেয়ং তাত্তজনকত্বাভাবাদিতি ভাবঃ ॥ ১০০ ॥

---

কার্যে প্রশস্ত হয়। রেবতী, অশ্বিনী, চিত্রা, শতভিষা শ্রবণা ও স্বাতী এই কয়টি নক্ষত্র, ক্রয়কার্য্যে হিতকর, কিন্তু বিক্রয়কার্য্যে নিষিদ্ধ জানিবে। বিষ্ণু ধর্ম্মোত্তরে লিখিত আছে যে,—পুষ্যা, অশ্বিনী, হস্তা, স্বাতী, পুনর্ব্বসু, শ্রবণা, ধনিষ্ঠা, শতভিষা, চিত্রা, অনুরাধা, মৃগশিরা ও রেবতী নক্ষত্রে রিক্তা ভিন্ন তিথিতে বাণিজ্য করিবে। প্রতিপদ্ দ্বাদশী ষষ্ঠী উত্তরাত্রয় রোহিণী ও শনিবার পরিত্যাগ করিয়া মহাজনী ব্যবসা করিবে। ৯৯।

গো-বিক্রয় ও চালন।—অমাবস্যা, অষ্টমী, চতুর্দ্দশী তিথি ও রোহিণী, উত্তরাত্রয়, পূর্ব্বাত্রয়, শ্রবণা, ভরণী, চিত্রা নক্ষত্রে, রবি, মঙ্গল, শনিবারে বৃষ্টি-ভদ্রা ও ব্যতীপাত যোগে গো-বিক্রয় বা স্থানান্তরে আনয়ন করিবে না। ঋণ-দান—পূর্ব্বভাদ্রপদ, ভরণী, কৃত্তিকা, অশ্লেষা, মঘা, পূর্ব্বফল্গুনী, জ্যেষ্ঠা, মূলা, স্বাতী, বিশাখা ও আর্দ্রা নক্ষত্রে ঋণদান করিবে না। চিত্রা অনুরাধা মৃগশিরা ও রেবতী নক্ষত্রে ঋণ-গ্রহণ করিবে, কাহাকেও ঋণ দিবে না। ১০০।

## অথাদ্ভুতম্ ।

অদ্ভুত সাগরে—আথর্ব্বণাদ্ভুতবচনম্—

"প্রকৃতিবিরুদ্ধমদ্ভুতমাপদঃ প্রাক্ প্রবোধায় দেবাঃ সৃজন্তি ॥"
ইতি তেন ভূম্যাদীনাং পূর্ব্বস্বভাবপ্রচ্যবো দেবকর্ত্তৃকোঽদ্ভুত ইতি। এবঞ্চ বুধোদয়পর্ব্বণি গ্রহাদীনাং গণিতাগতত্বেন প্রকৃতানামপি যদুৎপাতত্বমুক্তং তদ্গৌণম্ ॥ ১ ॥

তৎকারণঞ্চ গর্গসংহিতাবার্হস্পত্যয়োঃ—

অতিলোভাদসত্যাদ্বা নাস্তিক্যাদ্বাপ্যধর্ম্মতঃ ।
নরাপচারান্নিয়তমুপসর্গঃ প্রবর্ত্ততে ॥
ততোঽপচারান্নিয়তমপরজ্যন্তি দেবতাঃ ।

---

আথর্ব্বণাদ্ভুতবচনম্ আথর্ব্বণাদ্ভুতগ্রন্থোক্তবাক্যম্। প্রকৃতিবিরুদ্ধং যেষাং পদার্থানাং যঃ স্বভাবস্তদ্বিরুদ্ধং অদ্ভুতং তন্নামকং বিদ্যাদিত্যর্থঃ। আপদঃ লোকানিষ্টাৎ প্রাক্ পূর্ব্বং প্রবোধায় ভবিষ্যদনিষ্টজ্ঞাপনার্থং দেবাঃ ইন্দ্রাদয়ঃ সৃজন্তি জনয়ন্তীত্যর্থঃ। তথাচ ভবিষ্যদনিষ্টস্য পূর্ব্বং বিজ্ঞাতস্য শান্তিকর্ম্মণা তদুপশমায়ৈব প্রাণিনাং সততোপকার-পরায়ণা ইন্দ্রাদয়োঽমরাঃ প্রাগেবাদ্ভুতং দর্শয়ন্তি ইতি ভাবঃ। তেন প্রকৃতিবিরুদ্ধস্য অদ্ভুতত্বেন ভূম্যাদীনাং ভূমি-বৃক্ষ-জলাকাশ-গ্রহতারাপ্রভৃতিপদার্থানাং দেবকর্ত্তৃকঃ পূর্ব্ব-স্বভাবপ্রচ্যবঃ পূর্ব্বস্বভাবস্যান্যথাভাবঃ। এবং চ প্রকৃতিবিরুদ্ধস্যাদ্ভুতত্বে চ বুধোদয়-পর্ব্বণি' বুধোদয়প্রকরণে প্রকৃতানাং স্বস্বভাবেনাবস্থিতানাং যদুৎপাতত্বং বরাহেণ প্রোক্তং 'তদ্গৌণং' তদ্গৌণমিতি জ্ঞেয়ম্। উৎপাতবৎ ফলদর্শনেন তৎসদৃশত্বাদিতি ভাবঃ ॥ ১ ॥

তৎকারণং অদ্ভুতকারণম্ অতি লোভাদিত্যাদিকন্তু লোকানাং বোদ্ধব্যম্। অপরজ্যন্তি

---

অদ্ভুত-শান্তি।—যাহা প্রকৃতিবিরুদ্ধ তাহাকে অদ্ভুত বলে। (অশেষ মঙ্গলকারক) দেবগণ, ভাবী কোন অমঙ্গল হইবে জানিয়া, তাহা লোকসমাজে প্রকাশ করিবার জন্য অমঙ্গল হওয়ার পূর্ব্বে উৎপাতের সৃষ্টি করেন। এই বাক্যদ্বারা অদ্ভুতের এইরূপ লক্ষণ হইতেছে যথা—দেবগণ কর্তৃক ভূমি প্রভৃতি পদার্থের পূর্ব্বস্বভাবের পরিবর্ত্তনের নাম অদ্ভুত। বুধোদয় প্রভৃতি গ্রহঘটিত ব্যাপারগুলি গণিতাগত হেতু প্রকৃত হইলেও যে উৎপাত বলিয়া বরাহসংহিতায় উক্ত হইয়াছে; তাহা গৌণভাবে জানিবে। ১।

বরাহসংহিতা ও বার্হস্পত্য গ্রন্থে, উৎপাতের নিম্নলিখিত কারণ দৃষ্ট হয়

তাঃ সৃজন্ত্যদ্ভুতান্ ভাবান্ দিব্যনাভসভূমিজান্॥
ত এব ত্রিবিধা লোকে উৎপাতা দেবনির্ম্মিতাঃ।
বিচরন্তি বিনাশায় রূপৈঃ সংবোধয়ন্তি চ॥

তাংশ্চ পরং ন দর্শয়েদিত্যাহ বিষ্ণুঃ—"নোৎপাতং দর্শয়েৎ॥" ইতি

অত্র বেলানক্ষত্র মণ্ডল নিরূপণম্।

দীপিকায়াম্—

প্রাক্‌দ্বি-ত্রিচতুর্থযামেষু দ্যুনিশোরদ্ভুতেষু সর্ব্বেষু।
অনিলাগ্নি-শক্রবরুণা মণ্ডলপতয়ঃ শুভাশুভা ভৈশ্চ॥

---

লোকান্ প্রতি বিরক্তা ভবন্তীত্যর্থঃ। অপবর্জ্জন্তি ইতি পাঠো মূলগ্রন্থে ন দৃশ্যতে। তাঃ দেবতা ইত্যর্থঃ। দিব্য-নাভস-ভূমিজান্ গগনান্তরীক্ষভূমিসম্ভূতান্। ত এব ত্রিবিধা উৎপাতা দেবনির্ম্মিতাঃ সন্তঃ শান্তিকর্ম্মরহিতানাং বিনাশায় বিচরন্তি। রূপৈঃ অলৌকিকভাবৈঃ সংবোধয়ন্তি লোকানাং ভাবিবিঘ্নং বিজ্ঞাপয়ন্তি। তাংশ্চ উৎপাতাংশ্চ। দ্যুনিশোঃ দিবাযামিন্যোঃ। অনিলাগ্নিশক্রবরুণাঃ পবনেন্দ্রাগ্নিবরুণাঃ। ভৈশ্চ

---

যথা—লোকসমূহের অতিরিক্ত লোভ, মিথ্যা-ব্যবহার, নাস্তিক্য (শাস্ত্রোক্তনিয়মে অবিশ্বাস) অধর্ম্ম, প্রভৃতি অনাচার, হইলে উৎপাত হইয়া থাকে। (মানবের অত্যাচারবশে পৃথিবীতে অমঙ্গল হয়। সুতরাং দেবগণ নিরপেক্ষ... যে অমঙ্গলের বিনাশ করিলে; অমঙ্গলের বীজস্বরূপ পাপ নষ্ট না হওয়ায় তাহাতে শান্তিলাভ হইতে পারে না। অতএব মানুষের অত্যাচারসম্ভূত বিঘ্ন বিনাশার্থ উৎপাত দেখাইয়া ভাবী অমঙ্গলের সূচনা করেন। মানবগণ, ঐ উৎপাতের অনুরূপ শান্তি করিলে পাপক্ষয় হওয়ায় আর কোনপ্রকার অনিষ্ট হয় না।) মানবগণের অত্যাচার হইলে দেবতারা অত্যন্ত বিরক্ত হইয়া, (অত্যাচারের তারতম্যানুসারে) দিব্য, নাভস ও ভূমিজ এই ত্রিবিধ উৎপাতের সৃষ্টি করেন। দেবতা-সৃষ্ট ঐ ত্রিবিধ উৎপাত মানবগণের ভাবী অমঙ্গল সূচনা করে, উৎপাতের শান্তি না হইলে লোকের অনিষ্ট হইয়া থাকে। বিষ্ণু বলেন, অন্যকে উৎপাত দর্শন করাইবে না।।। উৎপাতের বেলা, নক্ষত্রমণ্ডল-নিরূপণ। যথা—দিবা কিংবা রাত্রির ৪ প্রহরে যথাক্রমে

অর্য্যম্নাদিচতুষ্কচন্দ্রতুরগাদিত্যেষু বায়ুর্ভবেদ্‌,
দেবেজ্যাজ-বিশাখ-যাম্যযুগলে পিত্র্যদ্বয়ে চানলঃ ।
বিশ্বাদিত্রয়-ধাতৃমৈত্র-যুগলেম্বিন্দ্রো ভবেম্মণ্ডলঃ
সর্পোপান্ত্য-শতান্ত্য-মূলযুগলেশানেষপামীশ্বরঃ ॥ ২ ॥
পবনদহনৌ নেষ্টৌ যোগস্তয়োরতিতুষ্করঃ ।
সুরপ-বরুণৌ শস্তৌ যোগস্তয়োরতিশোভনঃ ॥
সবরুণ মরুম্মিশ্রঃ শক্রস্তথাগ্নি-সমাযুতঃ
ফলবিরহিতঃ সেন্দ্রো বায়ুস্তথাগ্নিযুতোঽম্বুপঃ ॥
যম্মণ্ডলেঽদ্ভুতং জাতং শান্তিস্তদ্দেবতাশ্রয়া ।
তথা শান্তিদ্বয়ং কার্য্যং মণ্ডলদ্বয়জাদ্ভুতে ॥

---

নক্ষত্রেশ্চ অর্য্যম্নাদি উত্তরফল্গুন্যাদি । বায়ুর্ভবেৎ বায়ুমণ্ডলপতিঃ স্বাদিত্যর্ক্ষঃ । দেবেজ্যঃ পুষ্যঃ আজং পূর্ব্বভাদ্রপদা যাম্যযুগলে ভরণীকৃত্তিকয়োঃ বিশ্বাদিত্রয়ং উত্তরাষাঢ়াদিত্রয়ং ধাতা রোহিণী । এতেন ১।৫।৭।১২।১৩।১৪ নক্ষত্রেষু বায়ুমণ্ডলপতিঃ । ২।৩।৮।১০।১১ ১৬।২৫ নক্ষত্রেষু অগ্নিঃ । ৪।১৭।১৮।২১।২২।২৩ নক্ষত্রেষু মহেন্দ্রঃ । ৬।৯।১৯।২০।২৪।২৬।২৭ নক্ষত্রেষু বরুণো মণ্ডলপতিঃ ॥ ২ ॥

পবনদহনৌ বায়্বগ্নিমণ্ডলৌ নেষ্টৌ অশুভাধিকৌ । সবরুণমরুম্মিশ্রঃ বরুণপবনোভয়মণ্ডলজ উৎপাতঃ মিশ্রঃ যথোক্তফলাদল্পফলঃ । অগ্নিমণ্ডলশক্রমণ্ডলোভয়জ উৎপাতঃ

---

বায়ু, অগ্নি, ইন্দ্র, বরুণ এই চারিটি মণ্ডলপতি হন। ১ম প্রহরে বায়ু, ২য় প্রহরে অগ্নি, ৩য় প্রহরে ইন্দ্র ও চতুর্থ প্রহরে বরুণ মণ্ডলপতি হইবেন। নক্ষত্র বিশেষেও, মণ্ডলপতি নিরূপণ করিতে হয় যথা;—উত্তরফল্গুনী, হস্তা, চিত্রা, স্বাতী, মৃগশিরা, অশ্বিনী ও পুনর্ব্বসু নক্ষত্রে বায়ুমণ্ডল, পুষ্যা, পূর্ব্বভাদ্রপদ, বিশাখা, ভরণী, কৃত্তিকা, মঘা ও পূর্ব্বফল্গুনী নক্ষত্রে অগ্নি মণ্ডল, উত্তরাষাঢ়া শ্রবণা, ধনিষ্ঠা, রোহিণী, অনুরাধা ও জ্যেষ্ঠা নক্ষত্রে ইন্দ্র মণ্ডল, অশ্লেষা, উত্তরভাদ্রপদ, শতভিষা রেবতী, মূলা ও পূর্ব্বাষাঢ়ায় আর্দ্রা নক্ষত্রে বরুণ মণ্ডল হইবে। ২।

বায়ু ও অগ্নিমণ্ডল অশুভ, এই দুইটি মিলিত হইলে অতি অশুভ হয়। ইন্দ্র ও বরুণ মণ্ডল শুভ, এইদ্বয়ের মিলনে অতি শুভ। বায়ু

বিষ্ণুধর্ম্মোত্তরে—

> গ্রহর্ক্ষবৈকৃতং দিব্যমান্তরীক্ষং নিবোধ মে।
> উল্কাপাতো দিশাং দাহঃ পরিবেষস্তথৈব চ ॥
> গন্ধর্ব্বনগরঞ্চৈব বৃষ্টিশ্চ বিকৃতা তথা।
> এবমাদীনি লোকেঽস্মিন্নাভসানি বিনির্দ্দিশেৎ ॥ ৩ ॥
> চরস্থিরভবং ভৌমং ভূকম্পনপি ভূমিজম্।
> জলাশয়ানাং বৈকৃত্যং ভৌমং তদপি কীর্ত্তিতম্ ॥
> ভৌমং চাল্পফলং জ্ঞেয়ং চিরেণ পরিপচ্যতে।

---

ফলরহিতঃ। তথা বায়ুমহেন্দ্রমণ্ডলোভয়জাতো বরুণানলোভয়জাতশ্চ নো ফলং জনয়-তীত্যর্থঃ। যন্মণ্ডলে যস্য দেবস্য মণ্ডলে। তদ্দেবতাশ্রয়া তদ্দেবতোদ্দেশকহোমাদিক্রিয়ারূপা শান্তিঃ কার্য্যা। দিবি ভবং দিব্যং তচ্চ গ্রহনক্ষত্রবিকারস্বরূপং খণ্ডো বা কৃষ্ণবর্ণো বা হ্রস্বঃ পিঙ্গলকোঽপি বা। আদিত্যো দৃশ্যতে যত্র রাজ্ঞো মৃত্যুং বিনির্দ্দিশেৎ ॥ ইত্যাদি গর্গোক্তম্। দ্বিচন্দ্রং গগনং দৃষ্ট্বা ব্রূয়াদ্ ব্রহ্মবধো মহান্।" ইতি ভার্গবাদ্যুক্তঞ্চ। এবং গ্রহনক্ষত্রাণাং বর্ণপরিবর্ত্তনম্। অপর্ব্বণি গ্রহণং দিব্যং বোধ্যম্। দিশাং দাহঃ চতুর্দিক্ষু বহ্নিজ্বালাকুলত্বং পরিবেষঃ অপরসূর্য্যঃ। গন্ধর্ব্বনগরং অন্তরীক্ষে সর্ব্বজনদৃশ্যনগরবৎপ্রাসাদশ্রেণীসমাবেশঃ। বিকৃতা বৃষ্টিঃ শোণিতকর্দ্দমমাংস-গোময়াদিবর্ষণম্। এবমাদীনি অন্তরীক্ষসম্ভূতানি মেঘবিদ্যু-দ্বিকারজানি ॥ ৩ ॥

চরো জঙ্গমঃ স্থিরঃ স্থাবরো বৃক্ষপর্ব্বতাদিজড়পদার্থঃ তাভ্যামুৎপন্নমদ্ভুতং ভৌম-

---

ও বরুণ মণ্ডলের যোগে উৎপাত হইলে মিশ্রফল। ইন্দ্র ও অগ্নি মণ্ডল যোগে কিছুই ফল হইবে না। এইরূপ ইন্দ্র ও বায়ু, অগ্নি ও বরুণ মণ্ডল-যোগে কোন উৎপাত হইলে কোন ফল হইবে না। যে দেবতার মণ্ডলে অদ্ভুত হইবে, সে দেবতার উদ্দেশে হোমাদি শান্তি করিবে। দুইমণ্ডলে উৎপাত হইলে দুই দেবতার উদ্দেশে শান্তি করিতে হইবে। গ্রহ ও নক্ষত্রের বিকৃতিরূপ উৎপাতকে দিব্য কহে। উল্কাপাত, দিগ্দাহ, উপসূর্য্য, গন্ধর্ব্বনগর, রক্ত বৃষ্টি, কর্দ্দম-বৃষ্টি প্রভৃতি অলৌকিক বৃষ্টি, রাত্রিতে ইন্দ্রধনু প্রভৃতি অন্তরীক্ষ-জাত উৎপাতকে নাভস উৎপাত বলে। ৩।

ভূমি প্রভৃতি স্থাবর ও মানুষাদি জঙ্গম পদার্থ ও জলজাত উৎপাতকে ভৌম উৎপাত বলে। ইহাতে ভূমিকম্প, জলের বিকৃতি প্রভৃতি, ভৌম

নান্তসং মধ্যফলদং মধ্যকালফলপ্রদম্ ।
দিব্যং তীব্রফলং জ্ঞেয়ং শীঘ্রকারি তথৈব চ ।
শীতোষ্ণতাবিপর্য্যাসা ঋতূনাং রিপুজং ভয়ম্ ॥
পুষ্পে ফলে চ বিকৃতে রাজ্ঞো মৃত্যুং তথাদিশেৎ ।
অকালপ্রসবা নার্য্যঃ কালাতীতপ্রজাস্তথা ॥
বিকৃতপ্রসবাশ্চৈব যুগ্মপ্রসবনং তথা ।
হীনাঙ্গা অধিকাঙ্গাশ্চ জায়ন্তে যদি বা ত্রয়ঃ ॥
পশবঃ পক্ষিণশ্চৈব তথৈব চ সরীসৃপাঃ ।
বিনাশং তস্য দেশস্য কুলস্য চ বিনির্দ্দিশেৎ ॥ ৪ ॥

মিতার্থঃ । নন্থ ভূকম্পস্যাপি স্থাবরোৎপন্নত্বাৎ ভৌমত্বে সিদ্ধে পুনরুপাদানং ব্যর্থমেব ইতি চেন্ন স্থিরশব্দস্য স্থিতিশীলবাচকত্বাৎ পর্ব্বতাদিস্থাবরাণাং প্রাপ্তত্বেঽপি পৃথিব্যা গতিশীলত্বেন স্থাবরত্বাভাবাত্তদুপাদানস্য সার্থক্যাৎ । যদ্বা চেতননিরপেক্ষক্রিয়া জড়ে ন সম্ভবতি অতো ভুবো ভূকম্পনস্য মুখ্যকারণত্বাভাবান্ন ভৌমত্বম্ ইত্যাশঙ্কয়াপি তদুপাদানং সার্থকমিতি বোধ্যম্ । জলাশয়ানাং জলাশয়স্থজলানামিত্যর্থঃ বৈকৃত্যং কারণং বিনা জলবর্দ্ধনং জলহ্রাসঃ কৃষ্ণপীতলোহিতাদিবর্ণশ্চ । অত এব গর্গঃ,—জলাশয়গতং বারি যত্র ভ্রাম্যতি চক্রবৎ । বর্দ্ধতে হীয়তে বাপি তত্র রাজবধো ভবেৎ ।" "রাজানং লোহিতং হন্তি পীতং চেদ্ বৈশ্যবর্গকম্ ।" ইত্যাদি বার্হস্পত্যোক্তং চ । বিশেষতস্তু অদ্ভুতসাগরে জলাদ্ভুতাবর্ত্তে দ্রষ্টব্যঃ । তীব্রফলং তীব্রমধিকং ফলং যস্য শীঘ্রকারি শীঘ্রফলদম্ । অকালপ্রসবাঃ নবমমাসপূর্ব্বপ্রসবাঃ কালাতীতপ্রজাঃ দ্বাদশমাসাদৌ প্রসূতসন্তানাঃ বিকৃতপ্রসবাঃ বিকৃতঃ বিপরীতস্তম্ভ-হস্তচরণাদিঃ প্রসবো প্রসূয়তে ইতি ব্যুৎপত্ত্যা পুত্রাদিঃ যাসাম্ তাঃ । হীনাঙ্গাঃ করচরণ-নয়নাদ্যঙ্গহীনাঃ ॥ ৪ ॥

---

উৎপাত হইবে। ভৌম উৎপাতের ফল অতি সামান্য; তাহা সম্পন্ন হইতে বিলম্ব হয়। অন্তরীক্ষ উৎপাতের ফল মধ্যম প্রকার, তাহা মধ্য সময়ে সুসম্পন্ন হয়। দিব্য উৎপাতের ফল গুরুতর, এবং তাহা শীঘ্র সুসম্পন্ন হইয়া থাকে। যে ঋতুতে যেরূপ হওয়া স্বাভাবিক, তাহার বিপরীত হইলে শত্রুভয় হইয়া থাকে। পুষ্প ও ফল বিকৃত হইলে রাজার মৃত্যু হয়। ( একবৃক্ষে অন্য পুষ্প বা পুষ্পহীন বৃক্ষের পুষ্প, ফলহীন বৃক্ষের ফল বা এক ফলের ভিতর আর একটি ফল হইলে পুষ্পফলের বিকৃতি বলা যায় )। অসময়ে প্রসব, দ্বাদশ মাস প্রভৃতি সময়ে প্রসব, পশ্চাদ্দিকে

প্রদোষে কুক্কুটারাবো হেমন্তে চাপি কোকিলাঃ।
অর্কোদয়েঽর্কাভিমুখঃ শ্বারাবো নৃভয়ং দিশেৎ ॥
উলূকো বসতে যত্র নিপতেদ্বা তথা গৃহে।
জ্ঞেয়া গৃহপতের্ম্মৃত্যুর্ধননাশস্তথৈব চ ॥
গৃধ্রঃ কঙ্কঃ কপোতশ্চ উলূকঃ শ্যেন এব চ।
চিল্লশ্চ চর্ম্মচিল্লশ্চ ভাসঃ পাণ্ডুর এব চ ॥
গৃহে যস্য পতন্ত্যেতে গেহং তস্য বিপদ্যতে।
পক্ষান্মাসাত্তথা বর্ষান্মৃত্যুঃ স্যাদ্ গৃহমেধিনঃ ॥ ৫ ॥
পত্ন্যাঃ পুত্রস্য বা মৃত্যুর্দ্রব্যঞ্চাপি বিনশ্যতি।
ব্রাহ্মণায় গৃহং দত্ত্বা দত্ত্বা তন্মূল্যমেব বা ॥
গৃহ্নীয়াদ্ যদি রোচেত শান্তিঞ্চেমাং সমাচরেৎ ॥

---

কপোতো বনকপোতঃ উলূকঃ পেচকঃ চর্ম্মচিল্লঃ বাদুর ইতি খ্যাতঃ ভাসো বনকুক্কুটঃ শ্যেনঃ বাজ্ ইতি খ্যাতঃ কঙ্কঃ কঙ্কালঃ স চ হাড়গিলা ইতি খ্যাতঃ। গৃহমেধিনঃ গৃহস্থস্য ॥ ৫ ॥

---

চক্ষু, একদেহে দুইটি লোকের হস্তপদাদি, এক ইন্দ্রিয় স্থানে অপর ইন্দ্রিয়, ইত্যাদি বিকৃত সন্তানের প্রসব, যমজ প্রসব, হীনাঙ্গ, অধিকাঙ্গ সন্তানের জন্ম, একদিনে তিন সন্তানের প্রসব, মানুষীর গর্ভে, পশু, পক্ষী, সরীসৃপ, বৃক্ষাদির জন্ম হইলে সেই দেশের বা কুলের বিশেষ অনিষ্ট হয়। ৪।

প্রদোষ সময়ে কুক্কুটগণ রব করিলে, কিংবা হেমন্তকালে কোকিলের রব হইলে অথবা সূর্য্যোদয়ে সূর্য্যাভিমুখে কুক্কুরে শব্দ করিতে থাকিলে মানুষের ভয় হইবে। যাহার গৃহে পেচকে বাসাকরে, কিংবা বিনা কারণে হঠাৎ গৃহে পড়িলে গৃহস্বামীর মৃত্যু ও ধনহানি হয়। গৃধ্র (শকুনি) কঙ্ক (কঙ্কাল হারগিলা) বন্যকপোত পেচক, শ্যেন (বাজ্) চিল, চর্ম্মচিল (বাদুর) বন্য কুক্কুট (বনের মুর্গী) পাণ্ডুর এই কয়টি পাখীর কোন একটি পাখী বিনা কারণে গৃহে পড়িলে, গৃহ নষ্ট হয়। এবং পক্ষ, মাস বা বর্ষের মধ্যে গৃহস্বামীর মৃত্যু হয় পত্নী বা পুত্রের মরণ ও দ্রব্য বিনষ্ট হয়।— ঐ গৃহ ব্রাহ্মণকে দান করিবে বা তন্মূল্য ব্রাহ্মণকে দিয়া ঐ গৃহ গ্রহণ করিবে। এইরূপে গৃহবাস করিতে

মাংসাস্থীনি সমাদায় শ্মশানাদ্ গৃধ্রবায়সাঃ।
শ্বা শৃগালোঽথবা মধ্যে পুরস্য প্রবিশন্তি চেৎ॥
বিকিরন্তি গৃহাদৌ চ শ্মশানং সা মহী ভবেৎ॥
চৌরেণ হন্যতে লোকঃ পরচক্রসমাগমঃ।
সংক্রামশ্চ মহাঘোরো দুর্ভিক্ষং মরকং তথা॥ ৬॥
অদ্ভুতানি প্রসূয়ন্তে তত্র দেশস্য বিদ্রবঃ।
অকালে ফলপুষ্পাণি দেশবিদ্রবকারণম্॥

মৎস্যপুরাণে—

অতিবৃষ্টিরনাবৃষ্টির্দুর্ভিক্ষাদিভয়ং ভবেৎ।
অনৃতৌ ত্রিদিনাদূর্দ্ধং বৃষ্টির্জ্ঞেয়া ভয়ায় চ॥
নিরভ্রে বাথ রাত্রৌ বা শ্বেতং যাম্যোত্তরেণ তু।
ইন্দ্রায়ুধং ততো দৃষ্ট্বা উল্কাপাতং তথৈব চ॥
দিগ্দাহপরিবেষৌ চ গন্ধর্ব্বনগরং তথা।
পরচক্রভয়ং বিদ্যাদ্দেশোপদ্রবমেব চ।
ভাসো বনকুক্কুটঃ॥ ৭॥

---

যদি রোচেত ইত্যনেন গৃহগ্রহণমশক্তৌ বেদিতব্যম্। ইমাং বক্ষ্যমাণাং শান্তিম্। বিকিরন্তি বিক্ষিপন্তি সা মহী সা ভূমিঃ পরচক্রসমাগমঃ পররাষ্ট্রজবিরোধঃ॥ ৬॥

নিরভ্রে মেঘরহিতে দিনে যাম্যোত্তরেণ তু দক্ষিণদিশি উত্তরদিশি বা শ্বেতং কেবলশুক্লম্

---

হইলে বক্ষ্যমাণ শান্তি-কার্য্য করিবে। শকুনি, কাক, কুকুর, শৃগাল, ইহাদিগের কোন একটি প্রাণী শ্মশান হইতে মাংসাস্থি গ্রহণ করিয়া পুরমধ্যে প্রবেশ করিলে বা গৃহাদিতে নিক্ষেপ করিলে, সে পুর বা গৃহাদি শ্মশান তুল্য হয়। লোক চৌর কর্ত্তৃক বিনষ্ট হয়, এবং পররাজ্য-সম্পর্কে বিরোধ উপস্থিত হইয়া থাকে, ভীষণ যুদ্ধ, মরক ও দুর্ভিক্ষ হয়। ৫। ৬।

যে দেশে কোনপ্রকার অদ্ভুত হয়, সে দেশে নানাবিধ উপদ্রব হইয়া থাকে। অকালে ফল ও পুষ্প হইলে নানাবিধ উপদ্রব হয়। মৎস্যপুরাণে লিখিত আছে যে—অতি বৃষ্টি বা অনাবৃষ্টি হইলে দুর্ভিক্ষাদি ভয়, অকালে ৩ দিনের অতিরিক্ত

কংসনিধনসূচনে হরিবংশঃ—

"বক্রমঙ্গারকশ্চক্রে চিত্রায়াং ঘোরদর্শনঃ।
চলত্যপর্ব্বণি মহী গিরীণাং শিখরাণি চ॥"

বাণোৎপাতে স এব—

দক্ষিণাং দিশমাস্থায় ধূমকেতুঃ স্থিতোহভবৎ।
বক্রমঙ্গারকশ্চক্রে কৃত্তিকাসু ভয়ঙ্করঃ॥

কৃত্যচিন্তামণৌ—

ত্যক্তাশৌচবিবেকতত্ত্ববসুধালোকাঃ ক্ষুধা পীড়িতা
বিপ্রা বেদহতাস্তথা প্রচলিতা বহ্বাশিনো দুঃখিতাঃ।
ক্ষৌণী মন্দফলা নৃপাশ্চ বিকলাঃ সংগ্রামঘোরা মহী
প্রেতাঘাতদুরন্তপীড়িততরা দেবেজ্যরাহ্বায়ুতৌ॥ ৮॥

---

ইন্দ্রায়ুধম্ শক্রচাপম্। বার্হস্পত্যে তু 'নিরভ্রে বা তথা রাত্রৌ শ্বেতমিন্দ্রায়ুধং যদি। পূর্ব্ব-পশ্চাদুত্তরাসু ভবেদ্দুর্ভিক্ষতোভয়ম্॥" ইত্যুক্তম্॥ ৭॥

দক্ষিণদিগবস্থিতস্য কেতোর্মৃত্যুসূচকতামাহ বটকণিকায়াং ভট্টোৎপলঃ। "ন শুভো বিপরীতোহতো বিশেষতঃ শক্রচাপসঙ্কাশঃ। দ্বিত্রিচতুশ্চূড়ো বা দক্ষিণদিক্‌স্থশ্চ মৃত্যুকরঃ॥" ত্যক্তাশৌচেতি ত্যক্তানি অশৌচবিবেকতত্ত্বানি যৈঃ। বেদহতাঃ বেদাঃ হতা অনাদৃতা

---

বৃষ্টি হইলে শস্য-ক্ষতির ভয় হইবে। দিবাভাগে মেঘ শূন্য গগনে, কিংবা রাত্রিকালে দক্ষিণ বা উত্তর দিকে শ্বেতবর্ণের ইন্দ্রধনু-দর্শন উল্কাপাত গন্ধর্ব্ব-নগর দিগ্দাহ, উপসূর্য্য দর্শন হইলে পর-রাজ্য-সম্পর্কে বিরোধ ও নানাবিধ উপদ্রব হইবে। ৭।

কংসের মৃত্যুসূচনায় হরিবংশে লিখিত আছে যে, ভয়ঙ্করদর্শন মঙ্গল, চিত্রা নক্ষত্রে বক্রগমন করিয়াছেন, পর্ব্বব্যতিরেকে ভূমিকম্প ও পর্ব্বতশিখর সঞ্চালিত হইতেছে। বাণ রাজের মৃত্যু-সূচনায় ঐ হরিবংশে লিখিত আছে যে, দক্ষিণদিকে ধূমকেতু অবস্থিত হইয়াছে, এবং কৃত্তিকা নক্ষত্রে ভয়ঙ্কর মঙ্গল বক্রগমন করিয়াছেন। কৃত্যচিন্তামণিতে লিখিত আছে যে—রাহু ও বৃহস্পতির যোগ হইলে পৃথিবীর সমস্ত লোক, সদাচার ও তত্ত্বচিন্তাপরাঙ্মুখ ও ক্ষুধাপীড়িত হয়। বিপ্রগণ বেদপাঠ হইতে বিরত, ধর্ম্মভ্রষ্ট, বহু ভোজন-

রক্তে শস্ত্রোদ্‌যোগো মাংসাস্থিবসাদিভির্মরকঃ ।
ধান্য-হিরণ্যত্বক্‌ফলকুসুমাদ্যৈর্ব্বর্ষিতৈর্ভয়ং বিদ্যাৎ ॥
অঙ্গারপাংশুবর্ষে বিনাশমুপযাতি তন্নগরম্ ।

বুধকৌশিকসংবাদে—

বল্ল্যাঃ প্রপাতে চ ফলং সরটস্য প্ররোহণে ।
শীর্ষে রাজশ্রিয়োঽবাপ্তির্ভালে চৈশ্বর্য্যমেব চ ॥
কর্ণয়োর্ভূষণাবাপ্তির্নেত্রয়োর্বন্ধুদর্শনম্ ।
নাসিকায়াঞ্চ সৌগন্ধ্যং বক্ত্রে মিষ্টান্নভোজনম্ ॥
কণ্ঠে চৈব শ্রিয়োঽবাপ্তির্ভুজয়োর্বিভবো ভবেৎ ।
ধনলাভো বাহুমূলে করয়োর্ধনসঞ্চয়ঃ ॥
স্তনমূলে চ সৌভাগ্যং হৃদি সৌখ্যবিবর্দ্ধনম্ ।
পৃষ্ঠে নিত্যং মহীলাভঃ পার্শ্বয়োর্ব্বন্ধুদর্শনম্ ॥
কটিদ্বয়ে বস্ত্রলাভো গুহ্যে মৃত্যুসমাগমঃ ।
জঙ্ঘে চার্থক্ষয়ো নিত্যং গুদে রোগভয়ং ভবেৎ ॥
উর্ব্বোস্তু বাহনাবাপ্তির্জানুজঙ্ঘেঽর্থসংক্ষয়ঃ ।
বামদক্ষিণয়োঃ পাদোভ্রমণং নিয়তং ভবেৎ ॥ ৯ ॥

---

বৈরিতি বিশেষণস্য পরনিপাতঃ । প্রেতাঘাতেত্যাদি । প্রেতানামাঘাতেন দুরন্তং পীড়িততরা আক্রান্ততরা বহুলোকমরণেন শোকগ্রস্তেব পৃথিবী সম্পদ্যত ইতি ভাবঃ ॥ ৮ ॥

রক্তে রক্তবর্ষণে শস্ত্রোদ্‌যোগঃ যুদ্ধম্ । বল্ল্যাঃ গৃহগোধিকায়াঃ প্রপাতে অঙ্গবিশেষেষু পতনে । সরটস্য কৃকলাসস্য প্ররোহণে অঙ্গবিশেষেষু আরোহণে ॥ ৯ ॥

---

শীর্ণ ও দুঃখিত হয় । পৃথিবীতে ভালরূপ শস্য জন্মে না, ঘোরতর সংগ্রাম হেতু নৃপতিগণ দুর্দ্দশাগ্রস্ত, এবং মহামারীতে বহু লোকের মৃত্যু হইয়া থাকে । ৮ ।

শোণিত-বর্ষণে ঘোরতর যুদ্ধ, মাংস অস্থি বসা প্রভৃতির বর্ষণে মরক ভয়, ধান্য সুবর্ণ চর্ম্ম ফল পুষ্প প্রভৃতি-বর্ষণে ভয়, অঙ্গার ও পাংশুবর্ষে সে নগর বিনাশপ্রাপ্ত হয় । বুধকৌশিক-সংবাদে উক্ত হইয়াছে যে, টিক্‌টিকী পড়িলে

বল্ল্যাঃ প্ররোহণে চৈব পতনে সরটস্য চ।
ব্যত্যাসাচ্চ ফলঞ্চৈব তদ্বদেব প্রজায়তে ॥
বল্ল্যাঃ প্ররোহণং রাত্রৌ সরটস্য প্রপাতনম্।
নিধনার্থায় ভবতি ব্যাধিপীড়াবিপর্য্যয়ৌ ॥
পতনানন্তরঞ্চৈবারোহণং যদি জায়তে।
পতনে ফলমুৎকৃষ্টং রোহণেঽন্যৎ ফলং স্মৃতম্।
আরোহণঞ্চোর্দ্ধবক্ত্রে অধোবক্ত্রে চ পাতনম্।
ভবেদিষ্টফলং তস্য তৎ ফলং জায়তে ধ্রুবম্ ॥
পৃষ্টমাত্রেণ যঃ সদ্যঃ সচেলং জলমাবিশেৎ।
পঞ্চগব্যপ্রাশনঞ্চ কুর্য্যাদর্কাবলোকনম্ ॥ ১০ ॥

---

ব্যত্যাসাচ্চ ফলমিতি যদঙ্গে বল্লীপাতে কৃকলাসারোহণে যৎ ফলমুক্তং তয়োরারোহণ-পাতনাভ্যাং বিপরীতফলং স্যাদিত্যর্থঃ ॥ ১০ ॥

---

বা কৃকলাসের (কাকলাস) আরোহণে নিম্নলিখিত ফল হয়। মস্তকে টিকৃটিকী পড়িলে বা কাকলাস আরোহণ করিলে, রাজশ্রীলাভ, এইরূপ ললাটে ঐশ্বর্য্য-লাভ, কর্ণে ভূষণপ্রাপ্তি, নেত্রে বন্ধুদর্শন, নাসিকায় সুগন্ধদ্রব্য ভোগ, মুখে মিষ্টান্ন-ভোজন, কণ্ঠে শ্রীলাভ, ভুজে বিত্তলাভ, বাহুমূলে ধনলাভ, করে ধনবৃদ্ধি, স্তনমূলে সৌভাগ্য, হৃদয়ে সুখ, পৃষ্ঠে মহীলাভ, পার্শ্বে বন্ধুদর্শন, কটিতে বস্ত্রলাভ, গুহ্যে মৃত্যু, উরুতে বাহনলাভ, জঙ্ঘায় অর্থক্ষয়, পদে ভ্রমণ, হইয়া থাকে। ৯।

টিকৃটিকীর আরোহণে ও কৃকলাসের পতনে বিপরীত ফল হইয়া থাকে। অর্থাৎ যে যে অঙ্গে টিকৃটিকীর পতনে ও কৃকলাসের আরোহণে শুভফল নির্দ্দিষ্ট হইয়াছে, সে সে অঙ্গে টিকৃটিকীর আরোহণে বা কৃকলাসের পতনে অশুভ হইবে। রাত্রিকালে টিকৃটিকীর আরোহণ বা কৃকলাসের পতন হইলে মরণ হয়। বিপরীত হইলে রোগ হইয়া থাকে। পতনের পর আরোহণ হইলে পতনে শুভফল ও আরোহণে অশুভ ফল হইবে। ঊর্দ্ধ মুখে আরোহণ ও অধোমুখে পতনে নির্দ্দিষ্ট শুভফল-প্রাপ্তি হইবে। আরোহণ

বল্লীরূপং সুবর্ণেন রক্তবস্ত্রেণ বেষ্টয়েৎ।
পূজয়েদ্‌গন্ধপুষ্পাদ্যৈস্তদগ্রে পূর্ণকুম্ভকে॥
পঞ্চগব্যং পঞ্চরত্নং পঞ্চামৃতং সপল্লবম্।
পঞ্চবৃক্ষকষায়ঞ্চ নিঃক্ষিপ্যাবাহয়েত্ততঃ॥
পূজয়েদ্ গন্ধপুষ্পাদ্যৈর্লোকপালাংস্তথা ক্রমাৎ।
মৃত্যুঞ্জয়েন মন্ত্রেণ সমিদ্ভিঃ খদিরৈঃ শুভৈঃ।
তিলৈর্ব্যাহৃতিভির্হোমমষ্টোত্তরসহস্রকম্॥

বল্লী গৃহগোধিকা। মৃত্যুঞ্জয়মন্ত্রস্ত্র্যম্বকমন্ত্র ইতি বিদ্যাকরঃ॥ ১॥

গর্গসংহিতাবার্হস্পত্যয়োঃ—

যে তেষু শান্তিং কুর্ব্বন্তি ন তে যান্তি পরাভবম্।
যে তু ন প্রতিকুর্ব্বন্তি ক্রিয়য়া শ্রদ্ধয়ান্বিতাঃ।
দাম্ভিক্যাদ্বা বিমোহাদ্বা বিনশ্যন্ত্যেব তেঽচিরাৎ॥

অত্র নিমিত্তনিশ্চয়বতোঽধিকারঃ অন্যথা দোষ ইত্যাহ মৎস্যপুরাণম্—

---

বা পতনে বিশেষ অশুভফল সম্ভাবনা হইলে, সচেল স্নান, (পরিহিত সমুদয় বস্ত্রসহ স্নান) পঞ্চগব্য-প্রাশন ও সূর্য্য দর্শন করিবে। পরে স্বর্ণদ্বারা একটি গৃহগোধিকা নির্ম্মাণ করিয়া তাহাকে রক্ত বস্ত্রে বেষ্টন পূর্ব্বক পূজা করিবে। ("ওঁ বল্ল্যৈ নমঃ" এই মন্ত্রে গন্ধপুষ্পাদিদ্বারা পূজা করিতে হইবে।) পঞ্চগব্য, পঞ্চরত্ন, পঞ্চামৃত, পঞ্চকষায়, এই কয়টি দ্রব্য একটি জলপূর্ণ কুম্ভের মধ্যে নিক্ষেপ করিয়া কুম্ভমুখে আম্রপল্লব দিবে। ঐ স্থাপিত ঘটে আবাহনপূর্ব্বক ইন্দ্রাদি লোকপালদিগকে গন্ধপুষ্পাদি দ্বারা পূজা করিবে। পরে 'ত্র্যম্বকং যজামহে' ইত্যাদি মন্ত্রে ব্যাহৃতি যোগ করিয়া তিলমিশ্রিত ঘৃতাক্ত খদির সমিধ্ দ্বারা ১০০৮ হোম করিতে হইবে। বল্লী শব্দে টিক্‌টিকী বুঝায়। বিদ্যাকর বলেন, মৃত্যুঞ্জয় মন্ত্র অর্থে ত্র্যম্বক মন্ত্র। ১০.১১।

গর্গসংহিতা ও বার্হস্পত্য গ্রন্থে কথিত আছে;—পূর্ব্বকথিত উৎপাত সমূহে যাহারা যথাবিধি শান্তি কার্য্য করেন, তাঁহারা সে উৎপাতজন্য দোষে পরাভূত হয় না। কিন্তু যাহারা শাস্ত্রোক্ত কার্য্যে অবিশ্বাস, দাম্ভিকতা বা

ভিন্নমণ্ডলবেলায়াং যে ভবন্ত্যদ্ভুতাঃ ক্বচিৎ।
তত্র শান্তিদ্বয়ং কার্য্যং নিমিত্তে সতি নান্যথা।
নির্নিমিত্তকৃতা শান্তির্নিমিত্তমুপপাদয়েৎ ॥

এতচ্চ তত্তদ্বিশেষবিহিতশান্তিবিষয়ম্। অন্যথা বেলামণ্ডলসন্দেহে শান্তির্ন স্যাৎ। অত এবোক্তং যোগিযাজ্ঞবল্ক্যেন —

যত্র যত্র চ সংকীর্ণমাত্মানং মন্যতে দ্বিজঃ
তত্র তত্র তিলৈর্হোমো গায়ত্র্যা সমুদাহৃতঃ।
গায়ত্র্যা পয়তঃ শুদ্ধঃ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥

---

অত্র নিমিত্তনিশ্চয়েত্যাদি। অত্র শান্তিকর্ম্মণি নিমিত্তানিশ্চয়াৎ অনিষ্টজনকোৎপাতনিশ্চয়বিশিষ্টস্য লোকস্য অন্যথা নিমিত্তনিশ্চয়েন ভিন্নমণ্ডলবেলায়াং পৃথক্ পৃথক্ পবনাগ্নিপ্রভৃতিমণ্ডলদ্বয়ে নিমিত্তে সতি দোষজনকোৎপাতে সতি নিমিত্তমুপপাদয়েৎ তদুৎপাতজদোষং জনয়েদিত্যর্থঃ। ১২ ॥

এতচ্চ নিমিত্তনিশ্চয়াভাবে শান্তিকার্য্যে কৃতে দোষকথনম্। তত্তদ্বিশেষেতি বায়ুমণ্ডলে সংজাতোৎপাতে বায়বী শান্তিঃ; অগ্নিমণ্ডলে আগ্নেয়ী, উভয়মণ্ডলে উভয়

---

অজ্ঞানতা প্রযুক্ত কোন প্রতীকার করে না, তাহারা শীঘ্রই বিনাশপ্রাপ্ত হয়। যে উৎপাত, দোষজনক বলিয়া নিশ্চিত হইবে, সে উৎপাতের জন্য শান্তি করিবে। এইরূপ নিমিত্ত নিশ্চয় না করিয়া শান্তি করিলে দোষ হইবে, যথা—মৎস্য পুরাণ—দুইটি বিভিন্ন মণ্ডলে যে সকল উৎপাত হইবে, তাঁহাদের দোষ শমনার্থ দুইটি দেবতার উদ্দেশে হোমাদি শান্তি করিতে হইবে। নিমিত্ত-নিশ্চয় হইলে এইরূপ শান্তি করিবে, নিমিত্ত-নিশ্চয়-ব্যতিরেকে শান্তি করিলে সে নিমিত্ত-জন্য দোষ হইয়া থাকে। ১২।

নিমিত্ত নিশ্চয় না হইলে শান্তিকরণে যে দোষের কথা আছে, তাহা বিশেষরূপে নির্দ্দিষ্ট বায়বী, আগ্নেয়ী প্রভৃতি শান্তি কার্য্যে জানিবে। এইরূপ মীমাংসা না করিলে বেলা ও মণ্ডলের সন্দেহ স্থলেও, নিমিত্ত নিশ্চয় না হওয়াতে শান্তি কার্য্য হইতে পারে না। এইজন্য যোগিবর যাজ্ঞবল্ক্য বলিয়াছেন, যে যে স্থলে দ্বিজগণ কোন প্রকার পাপ হইয়াছে মনে করিবেন, সেই সেই স্থলে গায়ত্রী দ্বারা তিলহোম করিবেন। তাহাতে তাঁহারা সর্ব্বপাপ হইতে মুক্ত হইয়া পবিত্র হইতে

শান্তিকামশ্চ জুহুয়াদ্ গায়ত্রীমক্ষতৈঃ শুচিঃ।
হন্তুকামশ্চ নৃপতে ঘৃতেন জুহুয়াৎ শুচিঃ।
গায়ত্র্যা শান্তিহোমাংশ্চ কুর্য্যাৎ পর্ব্বসু নিত্যশঃ ॥
প্রণবব্যাহৃতিভ্যাঞ্চ স্বাহান্তা হোমকর্ম্মণি।
প্রতিলোমা প্রয়োক্তব্যা ফট্কারান্তাভিচারিকে ॥ ১৩ ॥

বিশ্বামিত্রেণাপি নিমিত্তসন্দেহে কৃচ্ছ্রচান্দ্রায়ণাদীন্যুক্তানি ॥ যথা,—

কৃচ্ছ্রচান্দ্রায়ণাদীনি শুদ্ধ্যভ্যুদয়কারণম্।
প্রকাশে চ রহস্যে চ সংশয়েঽনুক্তকেঽস্ফুটে ॥

দেবতাকা শান্তিরদ্ভুতসাগরে যা বিহিতা তদ্বিষয়মিত্যর্থঃ। বেলামণ্ডলসন্দেহে অস্যাং বেলায়াম্ অমুষ্যাং বা অস্মিন্ মণ্ডলে অমুষ্মিন্ বা ইতি সংশয়ে ইত্যর্থঃ। অতএব নিমিত্ত-সংশয়েঽপি শান্তেঃ কর্ত্তব্যত্বাদেব। সংকীর্ণং পাপযুক্তম্ অক্ষতৈঃ যবৈঃ। প্রতিলোমা বিপরীতা ফট্কারান্তা শেষে ফট্শব্দযুক্তা আভিচারিকে মারণোচ্চাটনবিদ্বেষণে ॥ ১৩ ॥

প্রকাশে প্রকাশকৃতপাপে রহস্যে গুপ্তপাপে সংশয়ে পাপস্য কৃতাকৃতত্বসন্দেহে অনুক্তকে বিশেষরূপেণানুক্তে অস্ফুটে বিশেষনাম্না মলাবহসঙ্করীকরণাদিনা অজ্ঞাতে। দিগ্‌দেশেতি। দিক্ষু দেশেষু জনেষু সামান্যং সাধারণং নৃপসামান্যং রাজসাধারণম্ আত্মজং স্বজন্মনক্ষত্রলগ্নরাশিবিচারাবগতং যদ্ গ্রহনক্ষত্রসামান্যং গ্রহ-

পারিবেন। উৎপাতাদি-সম্ভূত যে কোন দোষ-শান্তির জন্য পবিত্র চিত্তে গায়ত্রী দ্বারা যবহোম করিবে। হে রাজন্! মারণ কার্য্যে ঐ গায়ত্রী দ্বারা ঘৃত-হোম করিবে। গায়ত্রী দ্বারা শান্তি-হোম করিতে হইলে কোন পর্ব্বদিনে ( সংক্রান্তি, অষ্টমী, চতুর্দ্দশী, অমাবস্যা, পৌর্ণমাসী ) করিবে। প্রথম প্রণব, পরে ব্যাহৃতিত্রয়, এবং শেষে স্বাহা শব্দ যোগ করিয়া গায়ত্রী দ্বারা হোম করিতে হইবে। অভিচার কার্য্যে ( মারণ উচ্চাটন, বিদ্বেষণ ইত্যাদি ) গায়ত্রী দ্বারা হোম করিতে হইলে গায়ত্রীকে বিপরীত ভাবে পাঠ করিতে হইবে এবং শেষে ফট্ শব্দ যোগ করিবে। ১৩।

পাপ সন্দেহে মহর্ষি বিশ্বামিত্রও চান্দ্রায়ণাদি ব্রত করিতে আদেশ করিয়াছেন—যথা প্রকাশ্য বা গুপ্তপাপে কি পাপ সংশয়ে, কিংবা যে পাপে বিশেষরূপে কোন প্রায়শ্চিত্ত বিহিত হয় নাই সে পাপে, মলাবহ, সঙ্কীর্ণ

মার্কণ্ডেয়পুরাণম্—

দিগ্‌দেশজনসামান্যং নৃপসামান্যমাত্মজম্।
নক্ষত্রগ্রহসামান্যং নরো ভুঙ্‌ক্তে শুভাশুভম্॥

তথা—তস্মাৎ শান্তিপরঃ প্রাজ্ঞো লোকবাদরতস্তথা।
লোকবাদাংশ্চ শান্তীংশ্চ গ্রহপীড়াসু কারয়েৎ॥
ভূ-দোহানুপবাসাংশ্চ শস্তচৈত্যাভিবন্দনম্।
কুর্য্যাদ্ধোমং তথা দানং স্নানং ক্রোধবিবর্জ্জনম্।
অদ্রোহং সর্ব্বভূতেষু মৈত্রাং কুর্য্যাচ্চ পণ্ডিতঃ॥ ১৪॥

---

নক্ষত্রসূচিতসাধারণং শুভাশুভং ফলমিত্যর্থঃ। তৎ নরো মানবো ভুঙ্‌ক্তে। তথাহি নক্ষত্রগ্রহসম্ভূতং যৎ ফলং কূর্ম্মচক্রে দিগ্‌দেশভেদেন সামান্যত উক্তং যচ্চ লোকসাধারণেনাভিহিতং যন্নৃপসাধারণে চ কথিতম্ যচ্চ স্বজন্মনক্ষত্রাদিবিচারাবগতং তৎ সর্ব্বং নরো-ভুঙ্‌ক্তে। এতেন পঞ্চপ্রকারেণৈব মানবো নক্ষত্রগ্রহসম্ভূতং শুভাশুভং ফলং প্রাপ্নোতীতি-সূচিতম্॥ ১৪॥

---

প্রভৃতি বিশেষরূপে যাহা জ্ঞাত নহে সে পাপে প্রাজাপত্য চান্দ্রায়ণাদি ব্রত করিবে। মার্কণ্ডেয় পুরাণে লিখিত আছে যে দিক্, দেশ, লোক ও নৃপতি-সাধারণে নক্ষত্র ও গ্রহের যে সাধারণ শুভাশুভ ফল উক্ত হইয়াছে, কিংবা নিজের জন্মনক্ষত্র লগ্ন ও জন্ম রাশি হইতে যে সমুদয় শুভাশুভ ফল কথিত হইয়াছে, তাহা মানবগণ ভোগ করে। যেদিকে গ্রহ নক্ষত্রের উদয়ে যে ফল অদ্ভুতসাগর ও বরাহসংহিতায় উক্ত আছে তাহা দিক্-সামান্য নক্ষত্রগ্রহ ফল। কূর্ম্মচক্রে নক্ষত্রবিশেষ উল্লেখ করিয়া যে সকল দেশ কল্পিত হইয়াছে সে সে নক্ষত্রে অশুভ গ্রহ-যোগ বা অশুভ গ্রহ-বেধ হইলে সে সে দেশের যে অশুভ ফল, তাহা দেশ-সামান্য নক্ষত্র গ্রহ সাধারণ ফল। গ্রহ নক্ষত্রের বিকৃতিবশে, যে সমুদয় অশুভ ফল, বা তাহাদের স্থানবিশেষে শুভফল, জনসাধারণের প্রতি নির্দ্দিষ্ট হইয়াছে তাহা জনসামান্য গ্রহনক্ষত্র-ফল। যে সমুদয় ফল মাত্র রাজার শুভাশুভ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে, তাহা নৃপ-সামান্য গ্রহ নক্ষত্রফল জানিবে। নিজের জন্ম নক্ষত্রাদি হইতে যে শুভাশুভ ফল বিচারিত হয়, তাহা আত্মজ-সামান্য

বর্জ্জয়েদুষতীং বাচমতিবাদাংস্তথৈব চ।
গ্রহপূজাঞ্চ কুর্ব্বীত সর্ব্বপীড়াসু মানবঃ॥
এবং শাম্যন্ত্যশেষাণি ঘোরাণি দ্বিজসত্তম।
প্রয়তানাং মনুষ্যাণাং গ্রহর্ক্ষোত্থান্যশেষতঃ॥

লোকবাদাশ্চ তত্রৈবোক্তাঃ—

আকাশাদ্দেবতানাঞ্চ দেশাদীনাঞ্চ দৌর্হৃদাঃ।
পৃথিব্যাং পতিতা লোকে লোকবাদা ইতি স্মৃতাঃ॥

তে চ সর্ব্বভূতডাকিন্যাদ্যভিভবশান্ত্যর্থং লৌকিকৌষধমন্ত্রাদয়ঃ। বিষহরীমঙ্গলচণ্ডীগীতাদয়শ্চৈত্যবৃক্ষাদৌ ক্ষেত্রপালদেবতাপূজা চ। তথা চাপস্তম্বঃ—"স্ত্রীভ্যোহবরবর্ণেভ্যো ধর্ম্মশেষান্ প্রতীয়াদিত্যেকে॥" ইতি। ধর্ম্মশেষান্ শ্রুতিস্মৃতিসদাচারেষপ্রসিদ্ধান্ ইতি নারায়ণোপাধ্যায়ঃ॥ ১৫॥

---

উষতীম্ অকল্যাণীমিতি প্রস্থকৃৎ। বর্ত্তমানমুদ্রিতমার্কণ্ডেয়পুরাণে অসতীমিতি পাঠে দৃশ্যতে। অদ্ভুতসাগরেঽপি সমুদ্ধৃতশ্লোকে পুনরেষ এব পাঠঃ। আকাশাদ্দেবতানাঞ্চেতি আধুনিকমুদ্রিতমার্কণ্ডেয়পুরাণে দেশাদীনাঞ্চ ইত্যত্র দৈত্যাদীনাঞ্চ ইতি পাঠঃ। অষ্টাবিংশস্মৃতিসংগ্রহে জ্যোতিস্তত্ত্বে দেব্যাদীনাঞ্চ সৌহৃদাদিতি পাঠঃ।

---

গ্রহ নক্ষত্র ফল জানিবে। অতএব গ্রহপীড়া সম্ভাবনা হইলে শান্তিপরায়ণ ব্যক্তি লোকবাদে অনুরক্ত থাকিয়া, শান্তি ও লোকবাদের আচরণ করিবে। ভূদোহন (ভূতলে দুগ্ধদোহন) উপবাস, চৈত্যবৃক্ষের প্রদক্ষিণ, পূজা, হোম, দান, স্নান, ক্রোধবর্জ্জন, হিংসাত্যাগ ও সর্ব্বভূতে মিত্রতা করিবে। ১৪।

পূজ্যব্যক্তিকে অতিক্রম করিয়া কোন কথা বলিবে না। লোকের পীড়াকর কোন বাক্য ব্যবহার করিবে না। সর্ব্বপ্রকার পীড়ায় গ্রহ পূজা করিবে। এইরূপ শান্তি কার্য্য দ্বারা সংযত মানবগণের গ্রহনক্ষত্রসম্ভূত সমস্ত কুফল নষ্ট হইয়া যায়। লোকবাদ কাহাকে বলে, তাহা মার্কণ্ডেয় পুরাণেই লিখিত আছে যথা—দেবতা ও দৈত্যাদির অভিপ্রায় সূচক যে শব্দাদি আকাশ হইতে পৃথিবীতে আসিয়া থাকে, তাহাদিগকে লোকবাদ বলে।

ভূ-দোহশ্চ পাত্রং বিনা ভূমৌ গোস্তনং নিষ্পীড্য দুগ্ধোৎসর্গঃ॥
চৈত্যঃ পূজ্যত্বেন খ্যাতো বৃক্ষঃ। তথাচ বাণোৎপাতে হরিবংশঃ—

অনেকশাখশ্চৈত্যশ্চ নিপপাত মহীতলে।
অর্চ্চিতঃ সর্ব্বকন্যাভির্দ্দানবানাং মহাত্মনাম্।
উষতীমকল্যাণীম্। অতিবাদশ্চ পূজ্যমতিক্রম্য ভাষণম্।

**মৎস্যপুরাণম্**—

কাকস্যৈকরবশ্রাবঃ প্রভাতে দুঃখদায়কঃ।
কাকো মিথুনকাসক্তঃ শ্বেতো বা যদি দৃশ্যতে।
উল্কা বসতে যত্র নিপতেদ্ বা গৃহে যদি।
জ্ঞেয়ো গৃহপতের্ম্মৃত্যুর্দ্ধননাশস্তথৈব চ॥ ১৬॥

---

অদ্ভুতসাগরোদ্ধৃতমার্কণ্ডেয়পুরাণীয়বচনে দেশাদীনাঞ্চ ইতি পাঠঃ। অত্রাদ্যপাঠে। দৈববাণ্যাদিরূপেণ যানি কর্ম্মাণি উপদিষ্টানি তেষাং লোকবাদসংজ্ঞেত্যর্থঃ। দেশাদীনামিতি পাঠে তু দেশবিশেষপ্রসিদ্ধা প্রতীকারোপায়া অপি তদর্থঃ। অবরবর্ণেভ্যো নীচবর্ণচণ্ডালাদিভ্যঃ॥ ১৫॥

---

সে লোকবাদগুলি এই—সকলপ্রকার ভূতযোনি ও ডাকিনী প্রভৃতির আবেশ হইলে, তাহার শান্তির জন্য লৌকিক ঔষধ, মন্ত্র, সূত্রবন্ধন সরিষাপড়া ইত্যাদি। মনসা, শীতলা, মঙ্গলচণ্ডীর গীত, পূজ্যবৃক্ষে ক্ষেত্রপাল ও দেবতার পূজা। আপস্তম্ব বলেন—শ্রুতি স্মৃতি সদাচারে যে ধর্ম্ম উক্ত হয় নাই, তাহা স্ত্রীলোক ও নীচজাতীয় লোক হইতে জানিয়া লইবে। ১৫।

ভূদোহ শব্দের অর্থ—পাত্রব্যতিরেকে গোস্তন নিষ্পীড়িত করিয়া ভূমিতে দুগ্ধত্যাগ। চৈত্য শব্দের অর্থ—বহুলোকের পূজনীয় বৃক্ষ। বাণরাজের মৃত্যুসূচক উৎপাত-বর্ণনায় হরিবংশে লিখিত আছে যে, মহাত্মা দানবদিগের কন্যাগণ কর্ত্তৃক পূজিত বহুশাখাবিশিষ্ট চৈত্য ভূতলশায়ী হইয়াছে। উষতী শব্দের অর্থ অমঙ্গলকর বাণী। অতিবাদ শব্দের অর্থ—পূজ্য ব্যক্তিকে অতিক্রম করিয়া কথা বলা। মৎস্য পুরাণে লিখিত আছে—প্রভাত সময়ে একটিমাত্র কাকরব শ্রবণ করিলে সেদিনে কোন দুঃখ উপস্থিত হয়। শ্বেতবর্ণ বা

বরাহসংহিতায়াম্—

ক্রীড়ানুরক্তো রতিমাংসলুব্ধো ভীতো রুজার্ত্তঃ পতিতো বিহঙ্গঃ।
নাসৌ গৃহস্থস্য বিনাশহেতুর্দ্দোষঃ সমুৎপাদ্যত আহুরার্য্যাঃ॥
গৃহে পক্ষিবিকারেষু কুর্য্যাচ্চামরতর্পণম্।
দেবাঃ কপোতা ইতি বা জপ্তব্যং সপ্তভির্দ্বিজৈঃ॥
গাবশ্চ দেয়া বিবিধা দ্বিজানাং সকাঞ্চনা বস্ত্রযুগোত্তরীয়াঃ।
এবং কৃতে পাপমুপৈতি শান্তিং মৃগৈর্দ্বিজৈর্ব্বাপি নিবেদিতং যৎ॥
দ্বিজৈঃ পক্ষিভিঃ। অপিনা অন্যৈরপি॥ ১৭॥

ভুজবলভীমে—

একো বৃষস্ত্রয়ো গাবঃ সপ্তাশ্বা নব দন্তিনঃ।
সিংহপ্রসূতিকা গাবঃ কথিতাঃ স্বামিঘাতকাঃ॥

মৎস্যপুরাণে—

অঙ্গে দক্ষিণভাগে তু শস্তং বিস্ফুরণং ভবেৎ।
অপ্রশস্তং তথা বামে পৃষ্ঠস্য হৃদয়স্য চ॥

---

মৃগৈঃ পশুভিঃ দ্বিজৈঃ পেচকাদিপক্ষিভিঃ। নিবেদিতং বিজ্ঞাপিতং যৎ পাপং তৎ শান্তিমাপ্নোতি ইত্যর্থঃ॥ ১৭।

একমাত্রবৃষো ন পালনীয়ঃ। এবং গবাদয়োঽপি তত্তৎসংখ্যকা ন পালনীয়াঃ। স্বামিঘাতকাঃ স্বত্ববতো মৃত্যুসূচকা ইত্যর্থঃ। বিস্ফুরণং কম্পনং লাঞ্ছনং তিলাদিচিহ্নম্।

---

রতিক্রিয়াসক্ত কোন কাকের দর্শন হইলে, কিংবা পেচক গৃহমধ্যে বাস করিলে বা গৃহের চালে পড়িলে গৃহস্বামীর মৃত্যু ও ধনহানি হয়। ১৬।

ক্রীড়ায় অনুরক্ত, রতি বা মাংসাহারে লুব্ধ, কিংবা রোগপীড়িত কোন পাখী গৃহে পড়িলে কোন দোষ হইবে না। গৃহে পক্ষিসম্বন্ধীয় কোন অদ্ভুত হইলে দেবগণের তর্পণ করিবে, কিংবা "দেবা কপোতা" এই মন্ত্র সাতজন ব্রাহ্মণ জপ করিবেন। স্বর্ণ ও বস্ত্রযুগলসহ ব্রাহ্মণদিগকে বহুপ্রকার গোদান করিবে। এইরূপ করিলে পশু পক্ষী দ্বারা সূচিত সকল প্রকার দোষের শান্তি হয়। এইস্থানে দ্বিজ শব্দের অর্থ পক্ষী। অপি শব্দ দ্বারা অন্য অদ্ভুত-সূচিত দোষেরও শান্তি বুঝিতে হইবে। ১৭।

লাঞ্ছনং পিটকঞ্চৈব জ্ঞেয়ং বিস্ফূর্জ্জিতং তথা।
বিপর্য্যয়েণ বিহিতং সর্ব্বং স্ত্রীণাং ফলং তথা॥
অনিষ্টচিহ্নোপগমে দ্বিজানাং কার্য্যং সুবর্ণেন চ তর্পণং স্যাৎ॥

শঙ্খঃ—দুঃস্বপ্নানিষ্টদর্শনাদৌ ঘৃতং হিরণ্যঞ্চ দদ্যাদিতি॥ ১৮॥

মাৎস্যে—

নমস্তে সর্ব্বলোকেশ নমস্তে ভৃগুনন্দন।
কবে সর্ব্বার্থসিদ্ধ্যর্থং গৃহাণার্ঘ্যং নমোঽস্তুতে॥
এবং শুক্রোদয়ে কুর্ব্বন্ যাত্রাদিষু চ কারয়েৎ।

---

পিটকং পিড়কা ইতি খ্যাতম্। বিপরীতেন স্ত্রীণাং শুভম্। তথাচ কম্পনাদিকং সর্ব্বমেব যোষিতাং বামে শুভং দক্ষিণভাগে ত্বশুভমিতি ভাবঃ। সুবর্ণেন স্বর্ণসংযুক্তজলেন দুঃস্বপ্নেতি "ভস্মাঙ্গারাংশ্চ কেশাংশ্চ নদীং শুষ্কাং ভুজঙ্গমান্। পশ্যেদ্ যো দশরাত্রং চ ন জীবেৎ তাদৃশঃ পুমান্॥ মুক্তকেশো হসংশ্চৈব গায়ন্ নৃত্যংশ্চ যো নরঃ। যাম্যাং দিশমিতো গচ্ছেৎ তদন্তং তস্য জীবিতম্। বান্ত্যা মূত্রে পুরীষে চ সুবর্ণং রজতং তথা। প্রত্যক্ষমথবা স্বপ্নে নব মাসান্ স জীবতি।" ইত্যাদ্যুক্তরূপঃ। দৃষ্টচিন্তিতাদিবিষয়াণাং দর্শনে তু দোষাভাব ইত্যাহ চরকঃ। দৃষ্টং শ্রুতার্থভূতঞ্চ প্রার্থিতং কল্পিতং তথা। ভাবিতং দোষজঞ্চৈব স্বপ্নং সপ্তবিধং বিদুঃ। তত্র পঞ্চবিধং পূর্ব্বমফলং ভিষগাদিশেৎ। আদিশব্দেন স্ফুরণতিলাদিচিহ্নং গৃহ্যতে॥ ১৮॥

---

এক বৃষ, তিনি গাভী, সাত অশ্ব, নয়টি হাতী ও ভাদ্রমাসে প্রসবকারিণী গাভী পালন করিলে স্বত্বাধিকারীর মৃত্যু হয়। পুরুষের শরীরের দক্ষিণভাগে কম্পন হইলে ভাল, বামভাগে পৃষ্ঠে হৃদয়ে কম্পন হইলে অশুভ। সেরূপ তিল মশক প্রভৃতি চিহ্ন ও পিড়কা পুরুষের দক্ষিণভাগে শুভ। কিন্তু স্ত্রীলোকের ঐ সমুদয় বিষয় বামভাগে শুভ, দক্ষিণভাগে অশুভ জানিবে। অশুভ চিহ্ন দেখিলে সুবর্ণসংযুক্ত জলদ্বারা তর্পণ করিবে। মহর্ষি শঙ্খ বলেন, দুঃস্বপ্ন বা কোন অনিষ্ট দর্শন ঘটিলে, স্বর্ণ ও ঘৃত দান করিলে শান্তি হইবে। ১৮।

মৎস্য পুরাণে লিখিত আছে মস্তকে সর্ব্বলোকেশ ইত্যাদি মন্ত্রে—যাত্রাকালে বা শুক্রের উদয় সময়ে যিনি শুক্রের উদ্দেশে অর্ঘ্য দান করেন, তিনি সর্ব্ববিধ

সর্ব্বান্ কামানবাপ্নোতি বিষ্ণুলোকে মহীয়তে ॥
নমস্তেঽঙ্গিরসাং নাথ বাক্পতেঽথ বৃহস্পতে ।
ক্রূরগ্রহপীড়িতানামমৃতায় নমো নমঃ ॥
সংক্রান্তাবপি কৌন্তেয় যাত্রাস্বভ্যুদয়েষু চ ।
কুর্ব্বন্ বৃহস্পতেঃ পূজাং সর্ব্বান্ কামান্ সমশ্নুতে ॥ ১ ॥

বৈষ্ণবামৃতে ব্যাসঃ—

গ্রহযজ্ঞৈঃ শান্তিকৈশ্চ কিং ক্লিশ্যন্তি নরাধিপ ।
সর্ব্বশান্তিকরঃ শ্রীমান্ তুলস্যা পূজিতো হরিঃ ॥
উৎপাতান্ দারুণান্ পুংসাং দুর্নিমিত্তাননেকশঃ ।
তুলস্যা পূজিতো ভক্ত্যা মহাশান্তিকরো হরিঃ ॥

অত্র ব্রহ্মপুরাণীয়ো মন্ত্রঃ—নমস্তে বহুরূপায় বিষ্ণবে পরমাত্মনে স্বাহেতি ॥ ২০ ॥

ছন্দোগপরিশিষ্টম্—

"অথাতো রজস্বলাভিগমনে গোঽশ্বভার্য্যাসু গমনে যমজজননে বা কাককঙ্ক-গৃধ্রবকশ্যেন ভাস-চিল্ল-কপোতানাং গৃহপ্রবেশে গৃহোপরি

---

কামনা লাভ করেন, এবং অন্তিমে বিষ্ণুলোক প্রাপ্ত হয়েন। বৃহস্পতির সংক্রমণে, উদয়ে বা লোকের যাত্রা সময়ে "নমস্তেঽঙ্গিরসাং নাথ" ইত্যাদি মন্ত্রে যিনি বৃহস্পতির পূজা করেন, তিনি সকল প্রকার অভীষ্ট লাভ করেন। ১৯।

হে নরাধিপ! অতি ক্লেশকর গ্রহযাগ ও শান্তিযাগ করিয়া বৃথা ক্লেশ ভোগের প্রয়োজন নাই। একমাত্র সেই লক্ষ্মীকান্ত হরিকে তুলসী দ্বারা পূজা করিলে সকল দোষের শান্তি হইয়া থাকে। ভক্তিপূর্ব্বক তুলসী দ্বারা হরিকে পূজা করিলে, ঘোরতর উৎপাত ও বহুবিধ দুঃস্বপ্নাদি দুর্নিমিত্তসমূহের শান্তি হয়। হরিপূজার মন্ত্র ব্রহ্মপুরাণে লিখিত আছে, তাহার অর্থ যথা—যিনি সর্ব্বব্যাপী পরমাত্মা এক হইয়াও, বহুরূপ ধারণ করিয়াছেন, তাঁহার এই বস্তু হোক্। ২০।

ছন্দোগপরিশিষ্টে উক্ত আছে যে, রজস্বলা রমণী গাভী ও অশ্বী গমন করিলে, যমজ জন্মিলে, কিংবা কাক কঙ্ক গৃধ্র বক শ্যেন বনকুক্কুট চিল,

বিশ্রামণে এষামেব ক্রিয়মাণে গৃহদ্বারারোহণে বাস্তুতেষু কল্পদৃষ্টেন বিধিনাগ্নিমুপসমাধায় প্রায়শ্চিত্তাজ্যাহুতীর্জুহোতি। "অদ্ভুতায় অগ্নয়ে স্বাহা, সোমায় বিষ্ণবে রুদ্রায় বায়বে সূর্য্যায় মৃত্যবে বিশ্বেভ্যো দেবেভ্যঃ স্বাহে"তি স্থালীপাকস্বৃত্তান্যদিতি।

কপোতং বিশেষয়তি শৌনকঃ—

"রক্তপাদঃ কপোতাখ্য অরণ্যৌকাঃ শুকচ্ছবিঃ।
স চেচ্ছালাং বিশেচ্ছালাসমীপঞ্চ ব্রজেদ্ যদি॥
অন্যেষু গৃহমধ্যে 'বা বল্মীকস্থোদ্‌গমাদিষু॥"

কল্পদৃষ্টেন বিধিনা গৃহ্যোক্তেন। প্রায়শ্চিত্তাজ্যাহুতীঃ অদ্ভুতদোষ-প্রশমনার্থাঃ সপ্তাজ্যাহুতীঃ। "অদ্ভুতায় অগ্নয়ে স্বাহা" ইত্যাদিমন্ত্রৈস্তত্র স্থালীপাকেতিকর্ত্তব্যতায়াং পায়সচরুভিরেতেভ্যো দেবেভ্যো জুহুয়াৎ॥ ২১॥

ছন্দোগপরিশিষ্টম্—

"পশ্চাদ্ ঘৃতপায়সেন ব্রাহ্মণান্ ভোজয়িত্বা গোবরং দত্ত্বা শান্তির্ভবতীতি।"

---

বন্য রক্তপাদ কপোত ইহাদিগের কোন একটি পাখীর গৃহে প্রবেশ বা গৃহের উপর বিশ্রাম, গৃহের দ্বারদেশে আরোহণ ইত্যাদি কোন প্রকার অদ্ভুত হইলে গৃহসূত্র বিধানমতে অগ্নিসংস্কার করিয়া "অদ্ভুতায় অগ্নয়ে স্বাহা" ইত্যাদি মন্ত্রে প্রত্যেক দেবতার উদ্দেশে ঘৃত দ্বারা সপ্তবার আহুতি প্রদান করিবে। পরে স্থালীপাকের নিয়মে পায়স চরু করিয়া মূলের লিখিত প্রত্যেক দেবতারএক একটি হোম করিবে। মহর্ষি শৌনক কপোত সম্বন্ধে বিশেষ বলিয়াছেন যথা—যে কপোত অরণ্যবাসী, শুকপক্ষি-সদৃশ, চরণদ্বয় রক্তবর্ণ, সে কপোত যদি গৃহে বা গৃহের সমীপে আগমন করে, কিম্বা গৃহের উপরে, মধ্যভাগে বা উইর ঢিবিতে, শষ্পপুঞ্জে আরোহণ করে, তবে দোষজনক হইবে। কল্পদৃষ্টবিধি শব্দে গৃহ্যোক্তবিধি, প্রায়শ্চিত্তাজ্যাহুতি শব্দে অদ্ভুত দোষের শান্তির জন্য সপ্তঘৃতাহুতি, "অদ্ভুতায় অগ্নয়ে স্বাহা" ইত্যাদি মন্ত্র দ্বারা স্থালীপাকের নিয়মে পায়স চরু দ্বারা এই সমস্ত দেবতার হোম করিতে হইবে। ২১।

গোবরং গোশ্রেষ্ঠং দক্ষিণাং তাং গাং কৃত্বা দোষশান্তির্ভবতীতি।
তথাচোক্তম্—

গৌর্বিশিষ্টতমা লোকে দেয়েষ্বপি নিগদ্যতে।
ন ততোঽন্যদ্বরং যস্মাত্তস্মাদ্ গৌর্ব্বরমুচ্যতে॥

"যস্ত্বেষামন্যতমমাপন্নঃ প্রায়শ্চিত্তং ন কুর্য্যাৎ তস্য গৃহপতের্ম্মরণং সর্ব্বস্বনাশো বা ভবতি। তস্মাৎ প্রায়শ্চিত্তং কর্ত্তব্যং, কর্ম্মাপবর্গে বামদেব্যগানং শান্তিঃ শান্তিরিতি।" অপবর্গে সমাপ্তৌ। আবৃত্তিঃ প্রকরণসমাপ্ত্যর্থা॥ ২২॥

বার্হস্পত্যে—

শময়ন্ত্যাসপ্তহোৎকম্পাদিকৃতং নিমিত্তমাশ্বেব।
অতিবর্ষণোপবাসব্রতদীক্ষাজপ্যাহবনানি॥

বরাহঃ—

যে চ ন দোষং জনয়ন্ত্যুৎপাতাস্তানৃতুস্বভাবকৃতান্।
ঋষিপুত্রকৃতৈঃ শ্লোকৈর্ব্বিদ্যাদেভিঃ সমাসোক্তৈঃ॥

---

পরে ঘৃত ও পায়স দ্বারা ব্রাহ্মণদিগকে ভোজন করাইয়া উৎকৃষ্ট একটি গো-দক্ষিণা দিলে শান্তি হইবে। গোবর শব্দে গো-শ্রেষ্ঠ, তাহা দক্ষিণা দিলে দোষ-শান্তি হইবে। গাভী যে শ্রেষ্ঠবস্তু সেই বিষয়ে এই প্রমাণ যথা— এই পৃথিবীতে যতপ্রকার দানের দ্রব্য আছে তাহাদের মধ্যে একমাত্র গাভীই সর্ব্বশ্রেষ্ঠ। গাভী হইতে শ্রেষ্ঠ অন্যকিছু নাই, সেজন্য গাভীকে শ্রেষ্ঠ বলিয়া থাকে। যে পূর্ব্বোক্ত অদ্ভুতের কোন একটি দেখিয়াও, প্রায়শ্চিত্ত না করে, সেই গৃহস্বামী মৃত্যুপ্রাপ্ত হইবে, কিংবা তাহার সর্ব্বস্ব নষ্ট হইবে। সেজন্য প্রায়শ্চিত্ত করিবে। কার্য্য সমাপন হইলে বামদেব্য গান করিয়া শান্তি করিবে। সূত্রে যে দুইবার শান্তি শব্দের উল্লেখ হইয়াছে, তাহা প্রকরণ সমাপ্তির সূচক। ২২।

বার্হস্পত্যে লিখিত আছে যে, ভূকম্প প্রভৃতি কোন উৎপাত হওয়ার পর সাত দিনের মধ্যে অতি বৃষ্টি হইলে, কিংবা উপবাস, ব্রত, দীক্ষা, ইষ্ট-মন্ত্র-জপ এবং হোম করিলে ঐ সমুদয় উৎপাত-সূচিত দোষ শীঘ্র নষ্ট হয়। বরাহ

তথাচ মৎস্যপুরাণম্—

বজ্রাশনি-মহী-কম্প-সন্ধ্যা-নির্ঘাতনিস্বনাঃ ।
পরিবেষরজোধূম-রক্তার্কাস্তময়োদয়াঃ ॥
দ্রুমেভ্যোঽথ রসস্নেহ-মধুপুষ্পফলোদ্গমাঃ ।
গো-পক্ষি-মদবৃদ্ধিশ্চ শিবায় মধুমাধবে ॥ ২৩ ॥
তারোল্কাপাতকলুষং কপিলার্কেন্দুমণ্ডলম্ ।
অনগ্নিজ্বলনং স্ফোটং ধূমরেণুসমাকুলম্ ॥
রক্তপদ্মারুণা সন্ধ্যা নভঃ ক্ষুব্ধার্ণবোপমম্ ।
সরিতাং চাম্বুসংশোষং দৃষ্ট্বা গ্রীষ্মে শুভং বদেৎ ॥
শক্রায়ুধপরিবেষৌ বিদ্যুচ্ছুষ্কবিরোহণম্ ।
কম্পোদ্বর্ত্তনবৈকৃতাং রসনং দরণং ক্ষিতেঃ ॥
নদ্যুদপানসরসাং বৃষ্ট্যর্দ্ধ্যাভবনপ্লবাঃ ।
পতনং চাদ্রিগেহানাং বর্ষাসু ন ভয়াবহম্ ॥ ২৪ ॥

---

বলেন ঋতু-স্বভাব-জাত যে সমুদয় উৎপাত হইলে কোন দোষ হয় না, তাহা ঋষি-পুত্র কৃত এই সকল সংক্ষিপ্ত শ্লোক দ্বারা জানিবে। মৎস্য পুরাণে লিখিত আছে যে, চৈত্র বৈশাখ মাসে বজ্র বিদ্যুৎ ভূকম্প সন্ধ্যাকালে নির্ঘাতের শব্দ, উপসূর্য্য ধূলি বা ধূমে গগন সমাচ্ছন্ন, উদয় ও অস্ত সময়ে রক্তবর্ণ সূর্য্য, বৃক্ষ হইতে রস স্নেহ মধু পুষ্প ও ফলের নির্গমন, গো ও পক্ষীর মদ-বৃদ্ধি হইলে শুভ হয়। ২৩।

তারা-পতন ও উল্কা-পাত, সূর্য্য ও চন্দ্র কপিলবর্ণ হওয়া, অগ্নিব্যতিরেকে জ্বলিয়া উঠা, মাটি ফাটিয়া যাওয়া, ধূম ও ধূলিতে পরিব্যাপ্ত হওয়া, সন্ধ্যার সময় আকাশ রক্তপদ্মের মত লাল বর্ণ হওয়া, আকাশ তরঙ্গপূর্ণ সমুদ্রবৎ দৃষ্ট হওয়া ও জলাশয় প্রভৃতির জল শোষণ, গ্রীষ্মকালে শুভ। ইন্দ্রধনু, উপসূর্য্য, বিদ্যুৎ শুষ্ক বৃক্ষাদির অঙ্কুরোদ্গম, ভূ-কম্প, ভূ-বিকৃতি, ভূমির ভিতরে কোন প্রকার শব্দ, ভূমি বিদারণ, নদী পুকুর সরোবর প্রভৃতি জলাশয়ের জল বৃদ্ধি হইয়া তীর-প্লাবন, গৃহে জল প্লাবন, পর্ব্বত ও গৃহের পতন, বর্ষাকালে অশুভ-জনক নহে। ২৪।

হরিবংশে বর্ষাবর্ণনায়াম্—“ক্বচিৎ কন্দরহাসাঢ্যং শিলীন্ধ্রা-ভরণং ক্বচিৎ॥’ ইতি দর্শনাদ্ বর্ষাসু শিলীন্ধ্রোদ্গমো ন ভয়াবহঃ।

দিব্যস্ত্রী-ভূত-গন্ধর্ব্ব-বিমানাদ্ভুতদর্শনম্।
গ্রহনক্ষত্রতারাণাং দর্শনঞ্চ দিবাম্বরে॥
গীতবাদিত্রনির্ঘোষো বনপর্ব্বতসানুষু।
শস্যবৃদ্ধিরসোৎপত্তিরপাপাঃ শরদি স্মৃতাঃ॥ ২৫॥
শীতানিলতুষারত্বং নর্দ্দনং মৃগপক্ষিণাম্।
রক্ষোযক্ষাদি-সত্ত্বানাং দর্শনং বাগ-মানুষী॥
দিশো ধূমান্ধকারাশ্চ শলভা বন-পর্ব্বতাঃ।
উচ্চৈঃ সূর্য্যোদয়াস্তত্বং হেমন্তে শোভনা মতাঃ॥
হিমপাতানিলোৎপাতবিরূপাদ্ভুতদর্শনম্।
দৃষ্টাঞ্জনাভমাকাশং তারোল্কাপাতপিঞ্জরম্॥
চিত্রা গর্ভোদ্ভবাঃ স্ত্রীষু গোঽজাশ্বমৃগপক্ষিণাম্।
পত্রাঙ্কুরলতানাঞ্চ বিকারাঃ শিশিরে শুভাঃ॥ ২৬॥

শিলীন্ধ্রাণি গোময়জাতচ্ছত্রাণি আভরণানি যস্মিন্। গোময়চ্ছত্রিকামাহর্দিলিরঞ্চ শিলীন্ধ্রকম্॥” ইতি শব্দকল্পদ্রুমঃ। দিবাম্বরে দিনাকাশে॥ ২৫॥

বাগমানুষী দৈববাণী উচ্চৈঃ সূর্য্যোদয়াস্তত্বং চক্রবালস্য কিঞ্চিদূর্দ্ধং সূর্য্যোদয়াস্তময়-দর্শনং শিশিরাবরণেন প্রাক্‌পশ্চাদ্দর্শনাভাবাদিতি ভাবঃ॥ ২৬॥

হরিবংশে বর্ষা-বর্ণনায়, “কোন কোন স্থান সুন্দর পর্ব্বত-কন্দর দ্বারা সুশোভিত, কোন কোন স্থান শিলীন্ধ্র (গোময়ছাতি) আভরণে অলঙ্কৃত” এইরূপ লেখা থাকায় বর্ষাকালে শিলীন্ধ্রের (গোময়ছাতি) উদ্‌গম ভয়াবহ নহে। দিব্যরমণী ভূত গন্ধর্ব্ব বিমানাদি অদ্ভুত-দর্শন, দিবাতে বুধ শুক্রাদি গ্রহ ও নক্ষত্র দর্শন, বন ও পর্ব্বত-শিখরে গীত বাদ্যের শব্দ-শ্রবণ, শস্য সমূহের বৃদ্ধি ও রসোৎপত্তি, শরৎকালে দোষজনক নহে। ২৫।

শীতল বায়ু, তুষারপাত, পশু পক্ষীর কলরব, রাক্ষস যক্ষ কিন্নর সিদ্ধ

ঋতুস্বভাবজা হ্যেতে দৃষ্টাঃ স্বর্ত্তৌ শুভাবহাঃ।
ঋতাবন্যত্র চোৎপাতা দৃষ্টাস্তে ভৃশদারুণাঃ॥
উন্মত্তানাঞ্চ যা গাথা শিশূনাং চেষ্টিতঞ্চ যৎ।
স্ত্রিয়ো যচ্চ প্রভাষন্তে তস্য নাস্তি ব্যতিক্রমঃ॥
পূর্ব্বং চরতি দেবেষু পশ্চাদ্ গচ্ছতি মানুষান্।
নাদেশিতা বাগ্ বদতি সত্যা হ্যেষা সরস্বতী॥

বৃহস্পতিঃ—জ্যোতিজ্ঞানং তথোৎপাতমবিদিত্বা তু যে নৃণাম্
শ্রাবয়েদর্থলোভেন বিনেয়াস্তেঽপি যত্নতঃ॥
বিনেয়া দণ্ডনীয়াঃ॥ ২৭॥

---

গাথা সংগীতং চেষ্টিতং কার্য্যং পথি সেতুবন্ধন' মৃদ্ধানুকরণাদিকম্। পূর্ব্বং চরতীত্যাদি। পূর্ব্বং লোকানাং ব্যবহারাৎ পূর্ব্ব' দেবেষু তৎসমাপেষু চরতি গচ্ছ তি ততো মানুষান্ গচ্ছতি। হি যস্মাৎ এষা বাক্ সরস্বতী অনাদেশিতা দেবৈর্যথার্থবস্তুবিজ্ঞাপনে অনাদিষ্টা ন বদতি কিন্তু যথার্থবস্তুজ্ঞাপনার্থং প্রেরিতা সতী বদতি প্রকাশয়তি অতঃ সা সত্যা সত্যপ্রকাশিকৈব ভবতি ন তু মিথ্যা কিঞ্চিদপি প্রকাশয়তি ইতি ভাবঃ। সত্যার্থপ্রকাশস্তু নির্ম্মলান্তঃকরণানাং মানবানাং হৃদয়াধিষ্ঠিতায়া এব সরস্বত্যাঃ সম্ভবতি ন তু বিক্ষিপ্তচেতসাং হৃদয়েঽপি। সমলাদর্শে মুখদর্শনমিব প্রকৃতার্থাপ্রকাশাদিতি ভাব্যম্। যোগিনাং হৃদয়ে সর্ব্বদৈব সরস্বতী যথার্থবস্তুবিজ্ঞাপনে সমর্থা ভবতি তদ্বিষয়কমেবেদং বচনং বোধ্যং ন সর্ব্বত্র। এবমুন্মত্তানামিত্যস্যাপি ভগবদুন্মত্তপরত্বং বোধ্যং ন তু কামাদ্যভিলষিতসম্ভোগাভাবেনোন্মত্তানাং গাথা সত্যপ্রকাশিকা সম্ভবতি। স্ত্রিয়াঃ প্রায়শঃ সরলান্তঃকরণত্বাৎ

---

প্রভৃতি জীবের দর্শন, দৈববাণী, বন পর্ব্বত পতঙ্গপুঞ্জ ও দিক্‌সমুদয় ধূমাবৃতবৎ অন্ধকারাচ্ছন্ন হওয়া ও আকাশের কিছু উচ্চ ভাগে সূর্য্যের উদয়াস্ত দর্শন করা হেমন্তকালে শুভকর হইয়া থাকে। অতিরিক্ত হিম-পতন, বায়ুর উৎপাত বিরূপাকৃতি অদ্ভুত দর্শন, নীলাভগগন-দর্শন, তারা ও উল্কা-পতন, গরু ছাগ, কুক্কুর পশু পক্ষীর স্ত্রী জাতিতে বিচিত্র শাবকের জন্ম, পত্র অঙ্কুর ও লতার বিকৃতি, শিশির ঋতুতে শুভ। ২৬।

ঋতু স্বভাবজাত এই সমুদয় বিকার স্ব স্ব ঋতুতে শুভ, কিন্তু অন্য ঋতুতে ঐ সমুদয় বিকার দৃষ্ট হইলে ভয়ঙ্কর অনিষ্টজনক হইয়া থাকে। পাগলের গান,শিশুদিগের কার্য্য ও স্ত্রীলোকেরা যাহা বলে তাহার প্রায় ব্যতিক্রম হয় না।

অথ যাত্রা।

মৎস্যপুরাণে—

ঋক্ষেষু ষট্সু শুদ্ধেষু গ্রহেষ্বনুকূলেষু চ।
প্রশ্নকালে শুভে জাতে পরান্ যায়ান্নরাধিপঃ॥
ঋক্ষেষু ষট্সু নাড়ীনক্ষত্রেষু। দুগ্রহবতাস্তু—
"অর্থো হ্যনর্থতাং যাতি দুর্ভগানাং যথা বিভো।
বিষমেতৎ সমুদ্ভূতমস্মাচ্চামৃতকাঙ্ক্ষয়া॥

অস্মাৎ সমুদ্রমথনাৎ। ভাগুরিঃ—

দিগীশং হৃদয়ে ধ্যাত্বা গন্তব্যাশামুখস্থিতঃ।
অন্তঃসমীরণে দেহপ্রবেশে সমুপস্থিতে॥
স্বস্তীতি দক্ষিণং পাদমাসনাদবতারয়েৎ॥ ২৮॥

---

তাসাং বচনং প্রায়ো ন ব্যতিক্রামতি। ন পুনঃ সততকলহরতানাং পরনিন্দৈকমাত্রসম্বলানাং পরপুরুষাকৃষ্টচেতসাং কামিনীনামপি॥ ২৭॥

অধুনা যাত্রাপ্রকরণং ব্যাখ্যায়তে। তত্র সাক্ষাৎ পরম্পরয়া বা ধর্মার্থান্যতরপ্রাপ্ত্যর্থং স্থানান্তরগমনং যাত্রা; সা চ সামান্যবিশেষভেদাদ্ দ্বিবিধা। সংগ্রামজয়ার্থং যাত্রা বিশেষযাত্রা তদন্যা সামান্যযাত্রা। তত্রাদৌ বিশেষযাত্রামাহ ঋক্ষেষু ইত্যাদি। শুদ্ধেষু কেবলেষু গ্রহরহিতেষু ইতি যাবৎ। পরান্ শত্রূন্ জেতুমিতার্থঃ। দুগ্রহবতাং অনুকূল-

বাক্স্বরূপা সরস্বতী, প্রথমে দেবতার নিকট উপস্থিত হয়। পরে (দেব-প্রেরিত তত্ত্বগ্রহণপূর্ব্বক) মানুষের হৃদয়ে আবির্ভূত হয়েন, সেই জন্য এই বাক্স্বরূপা সরস্বতী চিরদিন সত্য স্বরূপে অবস্থিত রহিয়াছেন। জ্যোতির্জ্ঞান-বিহীন দৈবজ্ঞ উৎপাত-তত্ত্ব না জানিয়া যদি অর্থলোভে উৎপাতাদি সম্বন্ধে কাহাকে কিছু শ্রবণ করায় তবে রাজা তাহাকে দণ্ডিত করিবেন। ২৭।

অনন্তর যাত্রার বিষয় বলা হইতেছে—ছয়টি নাড়ী নক্ষত্র গ্রহ শূন্য হইলে, গ্রহগণ অনুকূল থাকিলে, প্রশ্নকালে শুভ হইলে রাজা রিপু-বিজয়ে যাত্রা করিবেন। গ্রহ প্রতিকূল হইলে অর্থও অনর্থ হইয়া থাকে, দেখুন অমৃত

রাজমার্ত্তণ্ডে—

ব্রজেদ্দিগীশং হৃদয়ে নিধায় যথেন্দ্রমৈন্দ্র্যামপরাশ্চ তদ্বৎ।
সুশুক্লমাল্যাম্বরভৃন্নরেন্দ্রো বিসর্জ্জয়েদ্দক্ষিণপাদমাদৌ॥

স্নাতঃ সিতাম্বর-ধরঃ সুমনাঃ সুবেশঃ
সম্পূজিতামরগুরুদ্বিজগোদিগীশঃ।
কৃত্বা প্রদক্ষিণশিখং শিখিনং কৃতাশী-
র্গচ্ছেন্নরঃ শকুনসূচিতকার্য্যসিদ্ধিঃ॥ ২৯॥

---

গ্রহরাহুতানাম্। দিগীশং যস্যাং দিশি যো লোকপালো বর্ত্ততে তম্। অন্তঃসমীরণে নিশ্বাসস্যানির্গমনসময়ে। দেহপ্রবেশে সমুপস্থিতে বহির্গতস্য নিশ্বাসস্য নাসিকয়া দেহ-প্রবেশসময়ে স্বস্তীতি উক্ত্বা ইতি শেষঃ॥ ২৮॥

ঐন্দ্র্যাং পূর্ব্বস্যাং দিশি গন্তুকামো যথা ইন্দ্রং স্মরেৎ তথা অপরাশ্চ আগ্নেয্যাদিদিশশ্চ গন্তুকামঃ অগ্ন্যাদিদেবগণান্ স্মরেদিত্যর্থঃ। সংপূজিতেতি—সম্পূজিতা অমর-গুরু-দ্বিজ-গো-দিগীশা যেন ইতি বিগ্রহঃ। কৃতাশীঃ কৃতমঙ্গলাচারঃ শকুনেতি শকুনৈঃ শকুনচরিতৈঃ সংসূচিতা কার্য্যসিদ্ধির্যস্য ইতি বিগ্রহঃ॥ ২৯॥

---

লাভের জন্য সমুদ্র মন্থন করায় বিষোৎপত্তি হইয়াছিল। গন্তব্য দিকের অভি-মুখে দাঁড়াইয়া দিক্‌পতি লোকপালকে মনে মনে চিন্তা করিয়া, শ্বাসের অনির্গম সময়ে কিংবা দেহে শ্বাসের প্রবেশ-সময়ে "স্বস্তি" শব্দ উচ্চারণ করিয়া আসন হইতে প্রথমে দক্ষিণ চরণ নামাইবে। ২৮।

রাজমার্ত্তণ্ডে লিখিত আছে—যে দিকে যাত্রা করিবে সেইদিকের অধিপতি লোকপাল দেবতাকে মনে মনে চিন্তা করিয়া যাত্রা করিবে। যেমন পূর্ব্বদিকে যাত্রা করিলে ইন্দ্রকে স্মরণ করিতে হইবে, তেমন অগ্নি প্রভৃতি দিকে যাত্রা করিলে অগ্নি, যম, নৈর্ঋত, বরুণ, বায়ু, কুবের ও ঈশানকে স্মরণ করিবে। রাজা শুক্ল মাল্য ও শুক্ল বস্ত্রপরিধানপূর্ব্বক প্রথমে দক্ষিণ চরণ নিক্ষেপ করিবেন। স্নানপূর্ব্বক শুক্ল বস্ত্র পরিধান করিয়া প্রসন্ন মনে দেবতা, গুরু, ব্রাহ্মণ, গো ও দিগধিপতি লোকপালের পূজা করিয়া দক্ষিণাবর্ত্ত শিখাযুক্ত অগ্নিকে প্রদক্ষিণ-পূর্ব্বক, দধি মধু রজত প্রভৃতি মঙ্গল দ্রব্য দর্শন-স্পর্শন করিবেন। শকুনচরিত্রে কার্য্য-সিদ্ধির সূচনা করিলে যাত্রা কর্ত্তব্য। ২৯।

বিষ্ণুপুরাণম্—

মাঙ্গল্যপুষ্পরত্নাদ্যৈঃ পূজ্যাননভিবাদ্য চ।
ন নিষ্ক্রমেদ্ গৃহাৎ প্রাজ্ঞঃ সদাচারপরো নরঃ॥
গৃহাদ্ গৃহান্তরং গর্গঃ সীম্নঃ সীমান্তরং ভৃগুঃ।
শরক্ষেপাত্তরদ্বাজো বশিষ্ঠো নগরাদ্বহিঃ॥

যাত্রানন্তরং বরাহঃ—

সন্ত্যজেদ্ ভোজনাগারং তথা শয়নমন্দিরম্॥
দূরস্থং জলমধ্যস্থং শয়ানং ব্যাধিপীড়িতম্।
গচ্ছন্তমপি যানস্থং ব্রাহ্মণং নাভিবাদয়েৎ॥

বৃহদ্‌যাত্রায়াং রাজমার্ত্তণ্ডে—

প্রাচ্যামহানি মুনয়ঃ প্রবদন্তি সপ্ত
যাম্যামতীব শুভদানি দিনানি পঞ্চ।
ত্রাণ্যেব পশ্চিমদিশি ক্ষিতিনায়কানাং
প্রস্থানকেষু দিবসত্রয়মুত্তরস্যাম্॥ ৩১॥

---

যাত্রানন্তরং তদ্দিনে যদি গন্তুং ন শক্নোতি তদা বাসস্থানমাহ গৃহাদ্ গৃহান্তরমিতি। যস্মিন্ গৃহে সততং কৃতনিবাসস্তদ্ গৃহং পরিত্যজ্য স্থাতব্যমিতি ভৃগুরাহ স্ম। এবং পরত্রাপি। অত্যন্তাশক্তৌ বরাহমতং গ্রাহ্যম্। এতেন যাত্রানন্তরং গৃহাবস্থানং ন যুক্তমিতি প্রতিভাতি। অবস্থাবিশেষেঽভিবাদননিষেধমাহ দূরস্থমিত্যাদি। নাভিবাদয়েৎ ন নমস্কুর্য্যাদিত্যর্থঃ। প্রাচ্যাং গন্তুকামো জনঃ সপ্তদিনানি গৃহে স্থাতুং শক্নোতি। এবং পরত্রাপি। ৩০॥

---

বিষ্ণু পুরাণে লিখিত আছে—মাঙ্গলিক দ্রব্য, পুষ্প, রত্ন প্রভৃতি দ্বারা পূজ্যদিগকে সম্মান ও অভিবাদন না করিয়া, সদাচার-পরায়ণ প্রাজ্ঞ ব্যক্তি গৃহ হইতে বহির্গত হইবে না। যে দিন যাত্রা করিবে, সে দিন দেশে থাকিলে নিম্নলিখিত স্থানে থাকিতে পারিবে যথা—গর্গমতে গৃহান্তরে, ভৃগুমতে বাস্তু সীমার বাহিরে, ভরদ্বাজমতে শর নিক্ষেপ করিলে যতদূর যায়, তাহার বাহিরে থাকিতে পারিবে। বশিষ্ঠ বলেন—যাত্রা করিলে নগরের বাহিরে যাওয়া উচিত। বরাহ বলেন—ভোজন গৃহ ও শয়ন গৃহ পরিত্যাগ করিয়া যে কোন

এতচ্চায়ুক্তমিত্যাহুর্হোরাশাস্ত্রবিদো বুধাঃ।
যাত্রাং ত্রিপঞ্চসপ্তাহাং পুনর্ভদ্রেণ যোজয়েৎ॥
বাঞ্ছিতার্থফলাবাপ্তৌ যাত্রা পরিসমাপ্যতে।
জন্মর্ক্ষে চাষ্টমে চন্দ্রে বারে ভৌমশনৈশ্চরে॥
প্রস্থিতেঽপি ন গন্তব্যমত্যন্তগর্হিতে দিনে।
জন্মভে জন্মমাসে বা যো গচ্ছেদষ্টমে বিধৌ॥
আয়ুঃক্ষয়মবাপ্নোতি ব্যাধিঞ্চ বধবন্ধনে।

বিষ্ণুপুরাণম্—

বর্ষাতপাদিকে ছত্রী দণ্ডী রাত্র্যটবীষু চ॥
শরীরত্রাণকামো বৈ সোপানৎকঃ সদা ব্রজেৎ।

---

এতচ্চাযুক্তং কৃতযাত্রস্য সপ্তদনাদ্যবস্থানং অযুক্তম্। ত্রিপঞ্চ-সপ্তান্যহানি যস্যাঃ ইতি বিগ্রহঃ। ত্রিপঞ্চসপ্তাহাং ত্রিপঞ্চসপ্তদিনান্তভমদিনবিশিষ্টাং যাত্রাং পুনর্ভদ্রেণ যোজয়েৎ। ভদ্রেণ শুভসময়েন সহ। জন্মর্ক্ষে ত্রিজন্মনক্ষত্রে প্রস্থিতেঽপি কৃতযাত্রে সত্যপি ব্যাধি বন্ধনে রোগবন্ধনভয়ে প্রাপ্নোতীতি শেষঃ। বর্ষাতপাদিকে বর্ষা বর্ষণম্ আতপো রবিতাপঃ।

---

ঘরে থাকিতে পারিবে। দূর স্থানে অবস্থিত, জল মধ্যস্থ, শয়ান, রোগপীড়িত, গমনশীল, যানারূঢ় ব্রাহ্মণকে নমস্কার করিবে না। বৃহদ্-যাত্রা বিষয়ে রাজ-মার্ত্তণ্ডে লিখিত আছে যে;—পূর্ব্বদিকে গমনকারী ব্যক্তি যাত্রা করিয়া ৭ দিন বাড়ীতে থাকিতে পারে, দক্ষিণদিকে ৫ দিন, পশ্চিমদিকে ৩ দিন, উত্তরদিকে যাত্রা করিলে ৩ দিন বাড়ীতে থাকিতে পারে। ৩০।

হোরা-শাস্ত্রবিদ্ পণ্ডিতগণ ঐ ব্যবস্থা অসঙ্গত মনে করেন। তাঁহারা বলেন, যাত্রা করিয়া ৩।৫।৭ দিন থাকিলে পুনর্ব্বার যাত্রার শুভদিন দেখিয়া যাত্রা করিবে। যে কার্য্য করিবার জন্য যে যাত্রা করা হয়, সে কার্য্য সুসিদ্ধ হইলে যাত্রা সমাপ্ত হয়। জন্ম তারা, অষ্টম চন্দ্র, মঙ্গলবার শনিবারে যাত্রা করিবে না। শুভদিনে যাত্রা করিলেও, অত্যন্ত গর্হিত দিনে বাটির বাহির হইবে না। জন্ম তারা, জন্ম মাস ও অষ্টম চন্দ্রে যে ব্যক্তি স্থানান্তরে যায়, তাহার আয়ুঃ-ক্ষয়, রোগ ও বন্ধন হয়। বর্ষা, রৌদ্র ও তুষার পতনে ছত্র-ধারণ, রাত্রিকালে ও জঙ্গলাকীর্ণ স্থানে যাইতে হইলে লাঠীর ব্যবহার করিবে। শরীর-রক্ষার

নোর্দ্ধং ন তীর্য্যগ্‌দূরং বা নিরীক্ষন্ পর্য্যটেদ্ বুধঃ ।
যুগমাত্রং মহীপৃষ্ঠং নরো গচ্ছেদ্বিলোকয়ন্ ॥ ৩১ ॥
চতুষ্পথান্ নমস্কুর্য্যাচ্চৈত্যবৃক্ষং তথৈব চ ।
প্রশ্নে মনোরমা-ভূমাঙ্গল্যদ্রব্যদর্শনশ্রবণে ।
যদি বাদরেণ পৃচ্ছতি দৈবজ্ঞং নির্দ্দিশেদ্বিজয়ম্ ॥
ইতি যাত্রাপ্রশ্নবিধিঃ ।

স্তনচরণতলোষ্ঠাঙ্গুষ্ঠহস্তোত্তমাঙ্গ-
শ্রবণ-বদন-নাসা-গুহ্যরন্ধ্রাণি ভূপঃ ।
স্পৃশতি যদি করাগ্রৈর্গণ্ডকটাংসকং বা
দ্যুতি-গতিশুভশব্দান্ ব্যাহরন্ শান্তি শত্রূন্ ॥
ইতি প্রশ্নে স্পর্শাদিভির্জ্জয়জ্ঞানম্ ॥ ৩২ ॥

ব্যাসঃ—

চিরপ্রবাস-যাত্রায়াং গৃহে কর্ণস্য বেধনে ।
চূড়াকৃতৌ প্রতিষ্ঠায়াং ভানুশুদ্ধির্বিধীয়তে ॥

---

আদিশব্দেন তুষারো গৃহতে রাত্র্যাটবীষু রাত্রৌ বনেষু চ ইত্যর্থঃ । সোপানৎকঃ পাদুকা-যুক্তচরণঃ । যুগমাত্রং চতুর্হস্তপরিমিতম্ ॥ ৩১ ॥

উত্তমাঙ্গং শীর্ষম্ । দ্যুতিঃ কান্তিঃ, গতিঃ গমনং, ব্যাহরন্ উচ্চারয়ন্ ॥ ৩২ ॥

---

...স্ব সর্ব্বদা চর্ম্ম-পাদুকার ব্যবহার করিবে । পথে চলিবার সময় উপরদিকে দৃষ্টি করিবে না, বক্রভাবে দৃষ্টি করিবে না, এবং অতি দূরবর্ত্তী স্থান দেখিতে দেখিতে চলিবে না ; চারিহস্ত মাত্র পরিমিত ভূতল দেখিতে দেখিতে চলিবে । ৩১ ।

পথে চলিবার সময় চতুষ্পথ বা পূজাবৃক্ষ দেখিলে নমস্কার করিবে । যাত্রার প্রশ্ন সময়ে মনোরম ভূমি, মাঙ্গলিক দ্রব্য দর্শন করিলে, কিংবা ঐ সমুদয়ের বোধক শব্দ শ্রবণ অথবা দৈবজ্ঞের নিকট অতি আদরের সহিত যাত্রা বিষয়ক প্রশ্ন করিলে, দৈবজ্ঞ "বিজয়লাভ" হইবে এইরূপ নির্দ্দেশ করিবে। প্রশ্ন করিবার সময়ে রাজা যদি করের অগ্রভাগ দ্বারা নিজের স্তন, চরণতল, ওষ্ঠ, অঙ্গুষ্ঠ, হস্ত, মস্তক, কর্ণ, মুখ, নাসিকা, গুহ্যরন্ধ্র, গণ্ডদেশ, কটি, স্কন্ধ এই সকলের কোন একটি অঙ্গ স্পর্শ করেন ; কিংবা দীপ্তি, গতি ও মঙ্গলসূচক

আরোগ্যমৃক্ষেণ ধনং ক্ষণেন কার্য্যস্য সিদ্ধিং তিথিনাপ্নুয়াচ্চ ।
রাশ্যুদ্‌গমে চাধ্বনি সিদ্ধিমাহুঃ প্রায়ঃ শুভানি ক্ষণদাকরেণ ॥

সংবৎসরপ্রদীপে—

সিংহে ধনুষি মীনে চ স্থিতে সপ্ততুরঙ্গমে ।
যাত্রোদ্বাহ-গৃহারম্ভ-ক্ষৌরকর্ম্মাণি বর্জ্জয়েৎ ॥ ৩৩ ॥
এষ যাত্রানিষেধো রাজেতরপরঃ ।
মার্গশীর্ষে শুভে মাসি যায়াদ্ যাত্রাং মহীপতিঃ ।
ফাল্গুনং বাথ চৈত্রং বা মাসং প্রাপ্ত যথাবলম্ ॥

ইতি মনুবচনাৎ ।

শ্রাবণে ভাদ্রমাসে যুবতিগৃহগতে চার্থলাভং প্রদিষ্টো
মাসে পৌষে তু যাত্রা ভবতি নরপতেরর্থসিদ্ধিপ্রদাত্রী ।

ইতি রাজমার্ত্তণ্ডাচ্চ ॥ ৩৪ ॥

---

চিরপ্রবাসঃ বহুবর্ষব্যাপকপ্রবাসঃ । গৃহে গৃহারম্ভে । আরোগ্যমৃক্ষেণ ঋক্ষেণ নক্ষত্রেণ শুভেন সতা আরোগ্যং ফলং, ক্ষণেন লগ্নেন রাশ্যুদ্গমে জন্মরাশেরুদয়ে সতি । অধ্বনি পথি ক্ষণদাকরেণ চন্দ্রেণ শুভেন সতা প্রায় সর্ব্বাণ্যেব শুভানি ভবন্তীত্যর্থঃ । সপ্ততুরঙ্গমে সূর্য্যে ॥ ৩৩ ॥

এষ যাত্রানিষেধঃ ভাদ্রমাসাদৌ যাত্রানিষেধঃ । রাজেতরপরঃ রাজযাত্রাভিন্ন-বিষয়কঃ ॥ ৩৪ ॥

---

কোন শব্দের উচ্চারণ করেন, তবে সে যাত্রার শত্রুদিগকে শাসন করিতে পারিবেন । ৩২ ।

চিরপ্রবাসের যাত্রায়, গৃহারম্ভে, কর্ণবেধে, চূড়াকরণে ও প্রতিষ্ঠা কার্য্যে, রবি-শুদ্ধির বিচার করিবে । যাত্রাকালে নক্ষত্র শুভ হইলে আরোগ্য, ক্ষণ শুভ হইলে ধন, তিথি শুভ হইলে কার্য্যসিদ্ধি, জন্মরাশির উদয়ে পথে কার্য্য-সিদ্ধি, এবং চন্দ্র শুভ হইলে প্রায় সকল প্রকার শুভ-ফল-লাভ হয় । সৌর-ভাদ্র পৌষ ও চৈত্র মাসে, যাত্রা বিবাহ গৃহারম্ভ ও ক্ষৌর কর্ম্ম ( চূড়াকরণ ) করিবে না । ৩৩ ।

ভাদ্র মাসাদিতে যে যাত্রা নিষেধ করা হইয়াছে, তাহা রাজ-যাত্রা ভিন্ন

শুক্লাদ্যা স্যাচ্ছুভে চন্দ্রে কুজার্কভৃগুরাশিগে।
তৎপক্ষে শুভদা যাত্রা কৃষ্ণপক্ষে ততোঽন্যথা ॥
ইতি যাত্রায়াং পক্ষশুদ্ধিঃ।
ষষ্ঠ্যষ্টমীদ্বাদশীষু ন গচ্ছেৎ ত্রিদিনস্পৃশি।
পূর্ণিমা-প্রতিপদ্দর্শরিক্তাবমদিনেষু চ ॥
তথা যমদ্বিতীয়ায়াং যাত্রায়াং মরণং ভবেৎ।
অজাতচন্দ্রা প্রতিপত্তিথির্যা সা সর্ব্বদা সিদ্ধিকরী ন পুংসাম্।
কলোনচন্দ্রা প্রতিপত্তিথির্যা সা সর্ব্বদা সিদ্ধিকরী নিযুক্তা ॥ ৩৫ ॥

---

কুজার্কভৃগুরাশিগে মেষবৃশ্চিকসিংহবৃষতুলারাশীনামন্ততমরাশিগতে চন্দ্রে শুভে সতি শুক্লপক্ষে যাত্রা শুভফলপ্রদা ভবেৎ। ততোঽন্যথা পূর্ব্বোক্তরাশিভিন্নরাশৌ চন্দ্রে শুভে সতি। ত্রিদিনস্পৃশি ত্র্যহস্পর্শদিনে যমদ্বিতীয়া ভ্রাতৃদ্বিতীয়া। অজাতচন্দ্রা ন জাতো নির্গতো রবিমণ্ডলাচ্চন্দ্রো যস্যাং সা তথাবিধা প্রতিপৎ তিথিঃ শুক্লা ইত্যর্থঃ। কলোন-চন্দ্রা এককলান্যূনচন্দ্রবিশিষ্টা কৃষ্ণা ইতি যাবৎ ॥ ৩৫ ॥

---

স্থলে বুঝিতে হইবে, কারণ মনু ও রাজমার্ত্তণ্ড-বচনে চৈত্র, পৌষ ও ভাদ্র মাসে রাজ-যাত্রা বিহিত আছে। মনু বচনের অর্থ, যথা—অগ্রহায়ণ, ফাল্গুন ও চৈত্র মাসের কোন মাসে শুভ-দিনে নিজের গ্রহ-নক্ষত্রাদির বল দেখিয়া রাজা বিজয়ার্থ যাত্রা করিবেন। রাজমার্ত্তণ্ডের বচনের অর্থ, যথা - শ্রাবণ, ভাদ্র ও আশ্বিন মাসে রাজা যাত্রা করিলে অর্থলাভ এবং পৌষ মাসে যাত্রা করিলে প্রয়োজন-সিদ্ধি হইয়া থাকে। ৩৪।

মেষ বৃশ্চিক সিংহ বৃষ ও তুলা রাশি-গত চন্দ্র শুভ হইলে, শুক্লপক্ষে যাত্রা শুভ-দায়িনী হয়। আর অন্য রাশিতে শুভ চন্দ্র থাকিলে কৃষ্ণপক্ষে যাত্রা শুভ-দায়িনী হইয়া থাকে। ষষ্ঠী, অষ্টমী, দ্বাদশী, ত্র্যহস্পর্শ, পূর্ণিমা, প্রতিপদ, ( শুক্ল প্রতিপদ্ ) অমাবস্যা, চতুর্থী, নবমী, চতুর্দ্দশী, অবম দিন ও ভ্রাতৃদ্বিতীয়া তিথিতে যাত্রা করিবে না। ভ্রাতৃদ্বিতীয়াতে যাত্রা করিলে মরণ হয়। শুক্ল পক্ষের প্রতিপদ্ যাত্রায় অশুভ, কিন্তু কৃষ্ণ পক্ষের প্রতিপদ্ তিথিতে যাত্রা করিলে সিদ্ধি-লাভ হয়। ৩৫।

প্রতিপৎসু প্রয়াতানাং সিদ্ধিরেব ন সংশয়ঃ।
দ্বিতীয়ায়াং শুভঃ পন্থাস্তৃতীয়ায়াং জয়ী ভবেৎ॥
বধবন্ধনসংক্লেশশ্চতুর্থ্যাং নাত্র সংশয়ঃ।
পঞ্চম্যামীপ্সিতার্থঃ স্যাৎ ষষ্ঠ্যাং ব্যাধিযুতো ভবেৎ।
সপ্তম্যামর্থলাভঃ স্যাদষ্টম্যামন্ত্রপীড়নম্॥
নবম্যাং মৃত্যুসংযোগান্ন গন্তব্যং কদাচন।
দশম্যাং ভূমিলাভঃ স্যাদেকাদশ্যামরোগিতা॥
দ্বাদশ্যাঞ্চ ন গন্তব্যং সর্ব্বসিদ্ধা ত্রয়োদশী।
চতুর্দ্দশ্যাং পঞ্চদশ্যাং গমনঞ্চ নিষেধয়েৎ॥ ৩৬॥
সন্ত্যজেদ্দিবসে যাত্রাং সূর্য্যারার্কীন্দুবক্রিণাম্।
অষ্টবর্গদশাপাকেষ্বনিষ্টফলদস্য চ॥
সূর্য্যদিনেঽধ্বনি নাশশ্চন্দ্রে শক্তিক্ষয়োঽর্থহানিশ্চ।
জ্বলনাসৃক্পিত্তরুজঃ কৌজে বুধে সুহৃৎপ্রাপ্তিঃ।

---

সূর্য্যারার্কীন্দুবক্রিণাং রবিমঙ্গলশনিচন্দ্রবক্রগতগ্রহাণাং অষ্টবর্গদশাপাকেষু অষ্টবর্গেষু দশাভোগেষু বা অনিষ্টফলদস্য অশুভফলসূচকগ্রহস্য বারে ন গচ্ছেদিত্যর্থঃ। কৌজে

---

প্রতিপদে যাত্রাকারগণের সিদ্ধি হয়, সংশয় নাই। দ্বিতীয়ায় যাত্রা করিলে পথ মঙ্গলময় হয়, তৃতীয়ায় জয়ী এবং চতুর্থীতে যাত্রায় বধ-বন্ধন-জাত বিশেষ ক্লেশ হয়, সংশয় নাই। পঞ্চমীতে যাত্রা করিলে অভীষ্ট লাভ, ষষ্ঠীতে পীড়া, সপ্তমীতে অর্থ-প্রাপ্তি ও অষ্টমীতে যাত্রায় নাড়ী-রোগ হয়। নবমীতে মৃত্যু-যোগ থাকায় উহাতে কদাচ যাত্রা করিবে না। দশমীতে যাত্রা করিলে ভূমি লাভ ও একাদশীতে যাত্রায় আরোগ্য-লাভ হয়। দ্বাদশীতে যাত্রা করিবে না, ত্রয়োদশী যাত্রায় সর্ব্বসিদ্ধিকরী, চতুর্দ্দশী ও অমাবস্যা এবং পূর্ণিমায় যাত্রা নিষিদ্ধ। ৩৬।

রবি, সোম, মঙ্গল ও শনিবারে যাত্রা করিবে না। এবং অষ্টবর্গে ও দশা-বিচারে যে গ্রহ অনিষ্ট সূচনা করে, সে গ্রহের বারেও, যাত্রা করিবে না। রবিবারে যাত্রা করিলে পথে নাশ, এইরূপ সোমবারে শক্তি ও অর্থহানি,

জৈবে ধনজয়লব্ধিঃ শৌক্রে স্ত্রীবস্ত্রগন্ধধনলাভান্ ॥
দৈন্যবধবন্ধরোগান্ প্রাপ্নোতি দিনেঽর্কপুত্রস্য।
উপচয়করগ্রহদিনে সিদ্ধিঃ ক্রূরেঽপি যায়িনাং ভবতি।
সৌম্যেঽপ্যনুপচয়স্থে ন ভবতি শুভা যাত্রা যাতুঃ ॥ ৩৭ ॥

শুক্রাদিত্যদিনে ন বারুণদিশং ন জ্ঞে কুজে চোত্তরাং
মন্দেন্দ্বোশ্চ দিনে ন শক্রককুভং যাম্যাং গুরৌ ন ব্রজেৎ।
শূলানীতি বিলঙ্ঘ্য যান্তি মনুজা যে সৌখ্য-বিত্তাশয়া
ভ্রষ্টাশাঃ পুনরাপতন্তি যদি তে শক্রেণ তুল্যা অপি ॥
দিগীশাহে শুভা যাত্রা পৃষ্ঠাহে মরণং ধ্রুবম্।

---

কুজস্যা'য়ং বার ইত্যন্‌প্রত্যয়েন কুজবারে ইত্যর্থঃ। উপচয়েতি জন্মরাশ্যপেক্ষয়া ত্রিষষ্ঠ-দশৈকাদশরাশিগতগ্রহস্য বারে ইত্যর্থঃ। সৌম্যে শুভগ্রহে অনুপচয়রাশিস্থে তস্য বারে যাতুঃ দেশান্তরং গন্তুর্জনস্য যাত্রা ন শুভা ইত্যর্থঃ ॥ ৩৭ ॥

দিক্‌শূলানি দর্শয়ন্ত শুক্রাদিত্যাদিন ইত্যাদি। শুক্ররবিবারে বারুণদিশং পশ্চিমদিশং ন গচ্ছেৎ। জ্ঞে বুধবারে মন্দেন্দ্বোঃ শনিসোময়োঃ শক্রককুভং পূর্ব্বদিশম্। যাম্যাং দক্ষিণ-

---

মঙ্গলবারে অগ্নি-দাহ, রক্ত-পিত্ত-জন্য রোগ, বুধবারে বন্ধু-প্রাপ্তি, বৃহস্পতিবারে ধন ও জয়লাভ, শুক্রবারে স্ত্রী, বস্ত্র, গন্ধ-দ্রব্য ও ধনলাভ, শনিবারে দীনতা, বধবন্ধন ও রোগ হয়। উপচয় স্থানে (৩। ৬। ১০। ১১শ) জন্ম রাশি-অবস্থিত গ্রহের বারে, যাত্রা করিলে অভিলষিত বিষয়ে সিদ্ধিলাভ হয়। পাপ গ্রহ যদি উপচয় স্থানে থাকে তবে তাহার বারেও যাত্রা করিলে শুভ হইবে। কিন্তু শুভগ্রহ অনুপচয় রাশিতে (১। ২। ৪। ৫। ৭। ৮। ৯। ১২) থাকিলে, তাহাদিগের বারে যাত্রা শুভ হয় না। ৩৭।

দিক্‌শূল-নিরূপণ।—শুক্র ও রবিবারে পশ্চিমদিকে যাত্রা করিবে না। এইরূপ বুধ ও মঙ্গলবারে উত্তরদিকে, শনি ও সোমবারে পূর্ব্বদিকে, বৃহস্পতি-বারে দক্ষিণদিকে যাত্রা করিবে না। এই সমস্ত দিক্-শূল দিনে যাহারা যাত্রা করে তাহারা ইন্দ্র-তুল্য পরাক্রমশালী হইলেও অভিলষিত সুখ ও বিত্ত-লাভে বঞ্চিত হইয়া প্রত্যাবর্ত্তন করিতে বাধ্য হইয়া থাকে। দিগধিপতি গ্রহের বারে যাত্রা করিলে শুভ। কিন্তু যে দিকে যাত্রা করিবে সে দিকের

গর্গোঽপি—

দিগীশবারে গমনং প্রশস্তং বিহায় সৌম্যং যদি জীবিতাশা।
ন বারদোষাঃ প্রভবন্তি রাত্রৌ বিশেষতোঽর্কাবনিভূশনীনাম্ ॥৩৮॥

গুণবতিতিথাবৃক্ষেঽনিষ্টে দিবা গমনং হিতং
নিশি চ ভগুণৈঃ শস্তং যানং তিথিগুণবর্জ্জিতে।

ভতিথিগুণবর্জ্জিতে ভতিথিকথিতান্ দোষান্ প্রাপ্নোত্যতঃ প্রতিলোমগঃ।

গুণমপি তয়োর্যস্মাৎ সম্যগ্ জগাদ ভৃগুমুনিঃ ॥
যাম্যায়নে নিশাযাত্রা শুভা স্যাদুত্তরে দিবা।
চন্দ্রসূর্য্যৌ মৃগাদিস্থৌ পূর্ব্বাং যায়াত্তথোত্তরাম্।
দক্ষিণাং পশ্চিমামাশাং কর্ক্যাদৌ তৌ স্থিতৌ যদা ॥
অন্যথা বধবন্ধাদিক্লেশমাপ্নোত্যসংশয়ম্ ॥ ৩৯ ॥

---

দিশং পুনরাপতন্তি পুনরাগচ্ছন্তি। দিগীশাহে গন্তব্যদিশো যো গ্রহঃ স্বামী তস্য বারে পৃষ্ঠাহে গন্তব্যদিশঃ পৃষ্ঠবর্ত্তিনী যা দিক্ তদধিপতিগ্রহস্য বারে ইত্যর্থঃ। সৌম্যং বুধবারং পরিত্যজ্য তেন বুধবারে উত্তরস্যাং ন গন্তব্যমিতি ভাবঃ ॥ ৩৮ ॥

গুণবতি তিথৌ শুভতিথৌ অনিষ্টে অনিষ্টফলসূচকে ভগুণৈঃ নক্ষত্রগুণৈঃ, নক্ষত্রাণাং গুণত্বং চ শুভজনকত্বমিতি বোধ্যম্। প্রতিলোমগঃ নক্ষত্রতিথিফলদকালযোর্নিশাদিনয়ো-

---

পৃষ্ঠগত দিকের অধিপতি গ্রহের বারে যাত্রা করিলে মৃত্যু-তুল্য ফল-ভোগ হয়। মহামুনি গর্গও বলেন, দিগধিপতি গ্রহের বারে যাত্রা প্রশস্ত, কিন্তু জীবনের আকাঙ্ক্ষা থাকিলে বুধবারে কখনও উত্তর-দিকে যাইবে না। বারদোষের প্রতিপ্রসব যথা।—রাত্রিকালে যাত্রাদি কোন কার্য্য করিলে বারদোষ হইবে না। বিশেষতঃ রবি, মঙ্গল ও শনিবার-জন্য কোন দোষ হইবে না। ৩৮।

যাত্রার সময়, তিথি শুভ ও নক্ষত্র অশুভ হইলে দিনে যাত্রা করিতে পারিবে, তাহাতে নক্ষত্র-দোষে কিছু ক্ষতি হইবে না। এবং তিথি অশুভ ও নক্ষত্র শুভ হইলে রাত্রিতে যাত্রা করা ভাল, কারণ তাহাতে তিথি-দোষে কোন ক্ষতি হয় না। নক্ষত্র ও তিথি উভয় অশুভ হইলে নক্ষত্র ও তিথি-

যোগিনী তু :—

> প্রতিপন্নবমী পূর্ব্বে রামা রুদ্রাশ্চ পাবকে।
> শরত্রয়োদশী যাম্যে বেদা মাসাশ্চ নৈঋর্তে ॥
> ষষ্ঠী চতুর্দ্দশী পশ্চাদ্ বায়ব্যাং মুনিপূর্ণিমে।
> দ্বিতীয়া দশমী যক্ষে ঐশান্যামষ্টমী কুহূঃ।
> যোগিনীনবদণ্ডাস্তু শেষা বর্জ্জ্যা বিশেষতঃ ॥
> দক্ষ-সম্মুখ-যোগিন্যাং গমনং নৈব কারয়েৎ।
> বামে শুভকরী দেবী পৃষ্ঠে সর্ব্বার্থসাধিনী ॥ ৪০ ॥

---

র্ব্বিপরীতকালে কৃতযাত্রঃ গুণমপি নক্ষত্রতিথিবিহিতশুভফলমপি প্রাপ্নোতি ইতি ভাবঃ। যাম্যায়নে দক্ষিণায়নে মৃগাদিস্থৌ মকরাদিষড়্‌রাশিস্থিতৌ উত্তরায়ণস্থৌ ইতি যাবৎ। অন্যথা পূর্ব্বোক্তপ্রকারং বিনা ॥ ৩৯ ॥

প্রতিপন্নবমী পূর্ব্বে যদা প্রতিপৎ নবমী বা ভবতি-তদা পূর্ব্বে যোগিনী স্থিতা ভবতি এবং পরত্রাপি ব্যাখ্যেয়ম্। রামাস্ত্রয়ঃ রুদ্রা একাদশ তেন তৃতীয়ৈকাদশীলাভঃ। বেদাশ্চত্বারস্তেন চতুর্থী, মাসা দ্বাদশ তেন দ্বাদশী-লাভঃ। মুনয়ঃ সপ্ত তেন সপ্তমীলাভঃ ॥ ৪০ ॥

---

কথিত সমস্ত দোষ প্রাপ্ত হয়। অশুভ তিথি ও নক্ষত্র যথাক্রমে দিবা ও রাত্রিতে অনিষ্ট-সূচক হয়, অতএব ইহাদিগের বিপরীতকালে যিনি যাত্রা করিবেন, তিনি গুণ-প্রাপ্ত হইবেন, মহর্ষি ভৃগু এইরূপ বলিয়াছেন। দক্ষিণায়নে রাত্রিকালে ও উত্তরায়ণে দিনে যাত্রা করিলে শুভ হয়। চন্দ্র ও সূর্য্য এই দুইটি গ্রহ মকরাদি ছয় রাশিতে থাকিলে পূর্ব্বদিকে ও উত্তরদিকে যাত্রা করিবে। এবং কর্কটাদি ছয় রাশিতে থাকিলে দক্ষিণ ও পশ্চিমদিকে যাত্রা করিবে। ইহার ব্যতিক্রম করিলে বধ-বন্ধনাদি ক্লেশ ভোগ হইয়া থাকে। ৩৯।

যাত্রায় যোগিনী-বিচার।—প্রতিপদ্ ও নবমীতে পূর্ব্বদিকে যোগিনী অবস্থান করে। এইরূপ তৃতীয়া ও একাদশীতে অগ্নি-কোণে, পঞ্চমী ও ত্রয়োদশীতে দক্ষিণে, চতুর্থী ও দ্বাদশীতে নৈঋর্তে, ষষ্ঠী ও চতুর্দ্দশীতে পশ্চিমে, সপ্তমী ও পূর্ণিমায় বায়ু-কোণে, দ্বিতীয়া ও দশমীতে উত্তরে, অষ্টমী ও অমাবস্যায় ঈশান-কোণে অবস্থিত হয়। নিতান্ত অসক্ত হইলে যোগিনীর শেষ নয় দণ্ড অবশ্য পরিত্যাগ করিবে। সম্মুখে বা দক্ষিণভাগে যোগিনী থাকিলে

অথ রাহুভ্রমণচক্রম্ ।

পশ্চাদর্কে বিধৌ বহ্নৌ সৌম্যাং জ্ঞে বায়বে কুজে ।
রক্ষোদিশি ভৃগৌ যাম্যাং গুরাবীশে শনৌ দিনে ॥
রাহুর্ভ্রমতি যামার্দ্ধাদশ্বগত্যা চ বামতঃ ।
প্রতীচ্যাং বহ্নিকোণে তু ততঃ সৌম্যামতোঽস্পে ।
ততঃ প্রাচ্যামতো বায়ৌ তস্মাদ্ যাম্যাং ততঃ শিবে ॥
রবাবেবমন্যবারেষূহ্যমেবং ক্রমেণ হি ।
দ্যূতে যুদ্ধে বিবাদে চ যাত্রায়াং সম্মুখস্থিতম্ ।
রাহুং বিবর্জ্জয়েদ্ যত্নাদ্ যদীচ্ছেৎ কর্ম্মণঃ ফলম্ ॥ ৪১ ॥

---

অর্কে রবিবারে প্রথমং পশ্চাৎ পশ্চিমদিশি বর্ত্ততে। বিধৌ সোমবারে প্রথমম্ অগ্নিকোণে রাহুস্তিষ্ঠতি। জ্ঞে বুধবারে সৌম্যাম্ উত্তরস্যাং দিশি। ভৃগৌ শুক্রবারে রক্ষোদিশি নৈঋতে ইত্যর্থঃ। ঈশে ঈশানকোণে শনিবারে প্রথমমবতিষ্ঠতে। যামার্দ্ধাৎ একৈকযামার্দ্ধকালং ব্যাপ্য একৈকদিশমবলম্ব্য অশ্বগত্যা দাবাখেলা ইতিখ্যাতপক্করঙ্গক্রীড়ায়াম্ অশ্বগতিবৎ গমনেন বামপার্শ্বেন ভ্রমতি। ভ্রমণক্রমণমাহ প্রতীচ্যামিত্যাদি। তথাহি রবিবারে প্রথমযামার্দ্ধং পশ্চিমে রাহুঃ স্থিতস্ততো দ্বিতীয়যামার্দ্ধে বহ্নিকোণং গতস্ততস্তৃতীয়যামার্দ্ধে উত্তরস্যাং ততশ্চতুর্থযামার্দ্ধে অস্পং নৈঋতমাগতঃ পঞ্চমযামার্দ্ধে ততঃ প্রাচ্যাং গতঃ। ষষ্ঠযামার্দ্ধে বায়ুকোণে সপ্তমযামার্দ্ধে দক্ষিণস্যাং ততঃ শেষযামার্দ্ধে ঈশানকোণমাগতঃ ॥ ৪১ ॥

---

যাত্রা করিবে না। বাম ভাগে যোগিনী থাকিলে শুভ, পৃষ্ঠ ভাগে থাকিলে সকল প্রকার প্রয়োজন-সাধন হয়। ৪০।

রাহুর ভ্রমণ-চক্র।—রবিবারে ১ম যামার্দ্ধ পশ্চিমদিকে রাহু অবস্থান করে। সোমবারে অগ্নিকোণে, বুধবারে উত্তরে, মঙ্গলবারে বায়ুকোণে, শুক্রবারে নৈর্ঋতে, বৃহস্পতিবারে দক্ষিণে ও শনিবারে ঈশান কোণে রাহু থাকে। পরে দাবা খেলার অশ্ব-গমনের ন্যায় বামাবর্ত্তে রাহু ভ্রমণ করে। যেমন রবিবারে ১ম যামার্দ্ধে পশ্চিমে, পরে অগ্নিকোণে, তারপর উত্তরে, পরে নৈর্ঋতে, তারপর পূর্ব্বদিকে, পরে বায়ু কোণে, তারপর দক্ষিণে, পরে ৮ম যামার্দ্ধে ঈশান কোণে রাহু ভ্রমণ করে। অন্যান্যবারে এই স্ব স্ব স্থান

অথ যাত্রায়াং শুভাশুভনক্ষত্রাণি ।

অশ্বি-হস্ত-গুরু-মৈত্রদৈবতৈঃ পৌষ্ণ-বিষ্ণু-বসু-শীতরশ্মিভিঃ ॥
যানমেভিরতিসুন্দরং বিদুঃ সর্ব্ব এব মুনয়স্তু নেতরৈঃ ॥
চিত্রা-শ্লেষা-স্বাতি-বিশাখা-ভরণী-পিত্রেশ-কৃত্তিকাঃ ।
নাতিশুভদাঃ প্রয়াণে শেষাণি শুভাশুভানি ধিষ্ণ্যানি ॥
দগ্ধং শক্রপুরং সদাগ্নিভমুদেত্যর্কো ন চেদুত্তরে,
রোহিণ্যাঞ্চ বিশাখভে চ ন গমঃ পূর্ব্বাহ্নকালে শুভঃ ।
মধ্যাহ্নে ন শিবাহি-মূলবলভিদ্ভেষ্বহ্নি শেষেঽশ্বিনী,
হস্তা-পুষ্য-মরুৎসু চিত্র-শশিমৈত্রান্ত্যে ন রাত্র্যাদিতঃ ॥

---

মৈত্রমনুরাধা দৈবতং পুনর্ব্বসুঃ সামান্যতো নির্দ্দেশাদ্দেবতাশব্দেনাত্র অদিতিঃ সা দেবতা অস্য ইত্যনুপ্রত্যয়েন দৈবতপদং সিদ্ধম্। ন চ মৈত্রদৈবতমিত্যপপাঠঃ কিন্তু মিত্রদৈবতমিত্যেবমেব পাঠ ইতি বাচ্যং বশিষ্ঠবচনবিরোধাৎ। যদাহ বশিষ্ঠঃ পৌষ্ণহয়াদিত্যকরেজ্যমিত্রমিন্দুর্হরী বাসবভানি যানি। শ্রেষ্ঠানি যাত্রাসু নবৈব তানি মুক্ত্বা ত্রিপঞ্চাদিমসপ্তমানি। ত্রিপঞ্চেতি বিপৎ-প্রত্যরি-জন্মবধতারাখ্যানি বর্জ্জয়িত্বা ইত্যর্থঃ। দগ্ধং শক্রপুরম্ ইত্যাদি। চেদ্ যদি রবির্নোদেতি তদা যাত্রাকালে সৎ বিদ্যমানম্ অগ্নিভং কৃত্তিকানক্ষত্রং শক্রপুরং দগ্ধং করোতি ইত্যর্থঃ। এতেন সূর্য্যোদয়ানন্তরং কৃত্তিকা ন শুভকরীতি সূচিতম্। উত্তরে উত্তরাদিত্রয়ে। বলভিদিন্দ্রস্তদ্দৈবতত্বাজ্জ্যেষ্ঠানক্ষত্রং,

---

হইতে যামার্দ্ধানুসারে রাহুর গতি নিরূপণ করিবে। কার্য্যে ফললাভ করিতে ইচ্ছা থাকিলে, দ্যূতক্রীড়া, যুদ্ধ, বিবাদ ও যাত্রাকালে সম্মুখস্থ রাহুকে যত্নপূর্ব্বক পরিত্যাগ করিবে। ৪১।

যাত্রায় শুভাশুভ নক্ষত্র যথা।—অশ্বিনী, হস্তা, পুষ্যা, অনুরাধা, পুনর্ব্বসু, রেবতী, শ্রবণা, ধনিষ্ঠা, মৃগশিরা নক্ষত্রে যাত্রা করিলে বিশেষ শুভ হয়। চিত্রা, অশ্লেষা, স্বাতী, বিশাখা, ভরণী, মঘা, আর্দ্রা, কৃত্তিকা নক্ষত্র যাত্রায় শুভদায়ক নহে, অন্যান্য নক্ষত্র গুলি যাত্রা-কার্য্যে মধ্যম প্রকার। সূর্য্যোদয়ের পূর্ব্বে কৃত্তিকা নক্ষত্রে যাত্রা করিলে রাজা শত্রু-পুরী দগ্ধ করিতে পারেন। উত্তরাত্রয় রোহিণী ও বিশাখা নক্ষত্রে পূর্ব্বাহ্নকালে যাত্রা করিবে না। এবং আর্দ্রা, অশ্লেষা, মূলা ও জ্যেষ্ঠা নক্ষত্রে মধ্যাহ্ন সময়ে যাত্রা করিবে না। অশ্বিনী, হস্তা, পুষ্যা ও স্বাতী নক্ষত্রে দিনশেষভাগে (অপরাহ্নে) যাত্রা করিবে না।

রাত্রে মধ্যমসত্তু পূর্ব্বভরণী-পিত্রেষু শেষে নিশো
হর্য্যাদি-ত্রিতয়াদিতিষ্বপি জলং মধ্যাহ্নরাত্র্যন্তয়োঃ।
পুষ্যা-হস্তমৃগাচ্যুতেষু শুভদাঃ সর্ব্বেঽপি কালাস্তথা
সর্ব্বদ্বারিক-সংজ্ঞিতানি গুরুভং হস্তাশ্ব-মৈত্রাণি চ ॥ ৪২

অথ পরিঘদণ্ডকথনম্।

পূর্ব্বাদ্যগ্নিমঘানুরাধবসুভাদীন্যত্র দণ্ডোঽন্তরে,
বায়ব্যগ্নোর্ন স লঙ্ঘ্য ঐকামনল প্রাচ্যোস্তথান্যা বিদিক্।
লগ্নে দিগ্বদনেঽভিদণ্ডগমনং প্রাচ্যাদিশূলং বিনা
তজ্জ্যেষ্ঠাজপদং সরোজনিলয়ং স্যাদুত্তরাফল্গুনী ॥

শেষেঽহ্নি দিনতৃতীয়াংশে যাত্রায়ামশ্বিনী-হস্তপুষা-স্বাতীনক্ষত্রাণি ন শুভানি। তথা রাত্র্যাদিতঃ রাত্রেঃ প্রথমভাগে চিত্রমৃগশীর্ষানুরাধারেবতী-ভা ন ন শুভানীত্যর্থঃ। তথা পূর্ব্বাত্রয়ভরণীমঘানক্ষত্রেষু রাত্রেঃ মধ্যম্ অসৎ অশোভনমিত্যর্থঃ। এতেষু নক্ষত্রেষু মধ্যভাগে নক্তং ন গন্তব্যমিতি ভাবঃ। শেষে নিশঃ রাত্রেঃ শেষভাগে হর্য্যাদিত্রিতয়ং শ্রবণাদিত্রয়ং তথা অদিতিদৈবতে পুনর্ব্বসৌ চ ন গন্তব্যম্। মধ্যাহ্নরাত্র্যন্তয়োঃ মধ্যাহ্নকালরাত্রিশেষভাগয়োর্যাত্রায়াং জলং পূর্ব্বাষাঢ়ানক্ষত্রং ন শুভমিত্যর্থঃ। অচ্যুতঃ-শ্রবণা সর্ব্বেঽপি কালাঃ দিবা-রাত্র্যোঃ পূর্ব্বাহ্লাদি সময়াঃ। গুরুভং পুষ্যা সর্ব্বেষু দ্বারেষু নিযুক্তত্বাৎ সর্ব্বদ্বারিকসংজ্ঞিতানি ভবন্তি ইত্যর্থঃ। ভেনেতেষ্বপি নক্ষত্রেষু সর্ব্বদিক্ষু যাত্রা শুভা ভবতীতি ভাবঃ ॥ ৪২।

পূর্ব্বাদ্যগ্নিমঘেত্যাদি। পূর্ব্বস্যাং কৃত্তিকাদিনব নক্ষত্রাণি দক্ষিণস্যাং মঘাদি নব নক্ষত্রাণি পশ্চিমায়ামনুরাধাদি নব নক্ষত্রাণি উত্তরস্যাং ধনিষ্ঠাদি নব নক্ষত্রাণি স্থাপ্যানি।

---

চিত্রা, মৃগশিরা, অনুরাধা ও রেবতী নক্ষত্রে রাত্রির ১ম ভাগে যাত্রা করিবে না। পূর্ব্বাষাঢ়া, পূর্ব্বভাদ্রপদ, পূর্ব্বফল্গুনী, ভরণী ও মঘা নক্ষত্রে রাত্রির মধ্যভাগে যাত্রা করিবে না। শ্রবণা, ধনিষ্ঠা, শতভিষা, পুনর্ব্বসু নক্ষত্রে রাত্রির শেষভাগে যাত্রা করিবে না। এবং মধ্যাহ্ন ও রাত্রির শেষভাগে পূর্ব্বষাঢ়া নক্ষত্রে যাত্রা করিবে না। পুষ্যা, হস্তা, মৃগশিরা, শ্রবণা নক্ষত্রে সকল সময়ে যাত্রা করিতে পারিবে। পুষ্যা, হস্তা, অশ্বিনী, অনুরাধা নক্ষত্রকে সর্ব্বদ্বারিক নক্ষত্র কহে। এই সকল নক্ষত্র সকলদিকে শুভ ফলপ্রদ জানিবে। ৪২।

পরিঘদণ্ড কথন।—পূর্ব্বদিকে কৃত্তিকাদি নয় নক্ষত্র, দক্ষিণদিকে মঘাদি

নেষ্টাঃ শুক্রদিবাকরার্কতনয়া রাহুস্তথা ভূমিজঃ
ক্ষিপ্রং শত্রুবশং নয়ন্তি পুরুষং স্থানে স্থিতাঃ সপ্ত ম।
সৌম্যো মিত্রসমাগমং সুরগুরুঃ কার্য্যার্থসিদ্ধীর্নৃণাং
চন্দ্রঃ শ্রেষ্ঠফলং দদাতি নিয়তং যাত্রোদ্গমে ভূভুজাম্ ॥ ৭ ॥
সূর্য্যো মৃত্যুং বিধত্তে হিমরুচিরথবা শোকমুগ্রং প্রদত্তে
ভৌমো রোগঞ্চ বন্ধং রজনিকরসুতো ভব্যদঃ ক্লেশকৃচ্চ।
মৃত্যুং জীবোঽষ্টমস্থঃ খলু দনুজ-গুরুঃ সূর্য পুত্রশ্চ কুর্য্যা-
দগ্নেঃ শস্ত্রাদ্বিষাদ্ বা বধমিহ নিয়তং শস্ত্রঘাতঞ্চ রাহুঃ ॥ ৮ ॥
শুক্রোঽতিসৌখ্যং নবমে বুধস্তু জীবোঽপি সংরক্ষয়তি প্রযাতম্।
চন্দ্রার্কসৌরাঃ সহ ভূমিজেন কুর্ব্বন্তি রোগান্ সুবহূন নরাণাম্ ॥ ৯ ॥
কর্ম্মস্থানে স্থিতোঽর্কঃ প্রচুরধনকরঃ পুষ্টিদঃ শীতরশ্মি-
র্জীবঃ সংগ্রামকালে ভবতি বিজয়দঃ সৌম্যশুক্রৌ তথার্থম্।

---

থাকিলে অর্থলাভ, মনোঽভীষ্টসিদ্ধি ও শত্রুগণকে পরাজয় করিয়া সর্ব্ব-কামনা-পূর্ণ হইয়া থাকে। ৬।

যাত্রা-লগ্নের ৭ম স্থানে শুক্র, রবি, শনি, রাহু ও মঙ্গল থাকিলে শুভকর হয়েন না। ইহাদিগের কোন একটি গ্রহ সপ্তমে থাকিলে যুদ্ধার্থ যাত্রাকারী রাজা, শীঘ্রই শত্রুপক্ষের বশীভূত হইয়া থাকেন। বুধ থাকিলে মিত্রসমাগম, বৃহস্পতি থাকিলে কার্য্য ও প্রয়োজন সিদ্ধ হয়। চন্দ্র ৭মে থাকিলে নিয়ত শ্রেষ্ঠ-ফল লাভ হইয়া থাকে। ৭।

যাত্রা-লগ্নের ৮মে রবি থাকিলে মৃত্যু, চন্দ্র থাকিলে গুরুতর শোক, মঙ্গলে রোগ ও বন্ধন, বুধে মঙ্গললাভ ও ক্লেশ, বৃহস্পতি ৮মস্থ হইলে মৃত্যু, শুক্র ও শনি থাকলে অগ্নি, শস্ত্র বা বিষ দ্বারা মৃত্যু ও রাহু থাকিলে শস্ত্রাঘাত হয়। ৮।

যাত্রা-লগ্নের ৯মে শুক্র থাকিলে অতি সুখ-ভোগ, বুধ বা বৃহস্পতি থাকিলে বিপদ্ হইতে রক্ষা করিয়া থাকেন। চন্দ্র, রবি, শনি বা মঙ্গল ৯মে থাকিলে বিবিধ রোগে কষ্ট ভোগ হয়। ৯।

যাত্রা-লগ্নের ১০মে রবি থাকিলে প্রচুর ধনলাভ, চন্দ্রে পুষ্টি, বৃহস্পতি

নিত্যং যাত্রোদ্যতানাং ভবতি বিজয়দঃ সর্ব্বকার্য্যেষু ভৌমো।
রাহুর্বৈবকৃত্যমুগ্রং জনয়তি সরুজং দীর্ঘবাসিশ্চমার্কিঃ ॥ ১০ ॥

ভৃগুসুতবুধজীবৈশ্চন্দ্রসূর্য্যার্কি-ভৌমৈ-
র্ব্রজতি যদি নরেন্দ্রঃ ক্ষিপ্রমেকাদশস্থৈঃ।
স জয়তি রিপুসঙ্ঘং স্বেচ্ছয়া বৈ বিশঙ্কো
বিচরতি মৃগমধ্যে সিংহপাতো যথৈকঃ ॥ ১১ ॥

রবিসুতরুধিরার্কা বুদ্ধিমোহং নরাণাং
বিদধতি কুমুদেন্টঃ স্বেষু ভেদেষু ভেদম্।
স জয়তি রিপুসঙ্ঘং ভৃত্যহীনোঽপ্যবশ্যং
যদি বুধগুরুশুক্রা দ্বাদশস্থা ভবন্তি ॥ ১২ ॥

তিথ্যাদিষু নিষিদ্ধেষু চন্দ্রতারাবিলোমতঃ।
উষাং গোধূলিযোগং বা স্বীকৃত্য গমনং ভবেৎ ॥
প্রাচ্যামুষাং প্রতীচ্যাঞ্চ গোধূলিং বর্জ্জয়েন্নৃপঃ ॥
দক্ষিণে চাভিজিচ্চৈবমুত্তরে চ নিশাং তথা ॥

---

থাকিলে যুদ্ধে জয়-লাভ, বুধ ও শুক্রে অর্থ লাভ, মঙ্গলে সর্ব্বকার্য্যে বিজয়, রা হু থাকিলে ভয়ানক চিত্ত-বিকৃতি, শনি থাকিলে রোগ-যুক্ত দীর্ঘ-প্রবাস হয়। ১০।

যাত্রা-লগ্নের একাদশে শুক্র বুধ বৃহস্পতি চন্দ্র, রবি, শনি ও মঙ্গলের অবস্থান কালে যে নরপতি যুদ্ধ-যাত্রা করেন, তিনি রিপুসমূহ বিজয়পূর্ব্বক মৃগসমূহ মধ্যে পতিত সিংহের ন্যায় নির্ভয়ে স্বেচ্ছায় রণাঙ্গনে বিচরণ করেন। ১১।

যাত্রা-লগ্নের ১২শ স্থানে শনি, রবি ও মঙ্গল থাকিলে, বুদ্ধি-ভ্রংশ হইয়া থাকে। চন্দ্র থাকিলে নিজ প্রজাদিগের মধ্যে ভেদ হয়। এবং বুধ, বৃহস্পতি বা শুক্র দ্বাদশস্থ হইলে, ভৃত্য-হীন নৃপতিও অবশ্য রিপুকুলবিজয়ী হইতে সমর্থ হয়। ১২।

তিথি, নক্ষত্র, যোগাদি ও চন্দ্র-তারা বিরুদ্ধ হইলে উষা বা গোধূলি সময়ে যাত্রা করিতে পারিবে। পূর্ব্বদিকে যাত্রা করিলে উষা ও পশ্চিমদিকে

ব্যাসঃ—

লগ্নশুদ্ধির্যদা নাস্তি প্রাপ্তকালোঽতিবর্ত্ততে ।
অবিশেষেণ বর্ণানাং তদা গোধূলিরিষ্যতে ॥

আরক্তসন্ধ্যাং রজনীবিরামং বদন্তুষাযোগমিহ প্রবীণাঃ ।
তাস্তঃ প্রযাতুঃ সকলার্থসিদ্ধিঃ সংলক্ষ্যতে হস্ততলস্থিতেব ॥ ৬৮ ॥

সন্ধ্যাতপারুণিত-পশ্চিমদিগ্-বিভাগে
ব্যোম্নি স্ফুরদ্বিরলতারকসন্নিবেশে ।
রুদ্ধে গবাং খুরপুটোদ্‌গলিতৈ রজোভি-
র্গোধূলিরেষ কথিতো ভৃগুজেন যোগঃ ॥

সূর্য্যসিদ্ধান্তে—

অর্দ্ধাস্তময়াৎ সন্ধ্যা ব্যক্তীভূতা ন তারকা যাবৎ ।
তেজঃপরিহানিরূষা ভানোরর্দ্ধোদয়ং যাবৎ ॥

---

অভিজিদিতি তংসংজ্ঞকমুহূর্ত্তম্ । আরক্তসন্ধ্যাম্ ঈষল্লোহিতবর্ণবিশিষ্টসান্ধ্যসময়ং রজনী-বিরামং রজন্যা রাত্রের্বিরামোঽবসানং যত্র ॥ ৬৮ ॥

সন্ধ্যাতপেতি সন্ধ্যাকালীন-রবিকিরণেন অরুণিতঃ লোহিতাভঃ পশ্চিমদিগ্বিভাগো যস্মিন্ কালে ভবতি যস্মিন্ সময়ে চ ব্যোম্নি আকাশে স্বল্পতারকাপ্রকাশঃ স্যাদ্ গোসমূহানাংখুরোৎ-কীর্ণধূলিভিদৃষ্টিরোধঃ স্যাৎ স এব গোধূলিসময়ঃ । ব্যাসবাক্য—সন্ধ্যায়া আতপেন পূর্ব-

যাত্রা করিলে গোধূলি গ্রাহ্য নহে। দক্ষিণদিকে যাত্রা করিলে অভিজিন্মুহূর্ত্ত ও উত্তরদিকে যাত্রা করিলে রাত্রিকাল বর্জ্জনীয়। ব্যাস বলেন,—যাত্রার উপযোগী সময়ের মধ্যে যাত্রার উপযুক্ত লগ্নাদি-শুদ্ধির অভাব হইলে ব্রাহ্মণাদি সকল বর্ণ গোধূলিতে যাত্রা করিবে। উষাকাল কথিত হইতেছে—যে সময়ে রজনীর অবসান অথচ পূর্ব্বাকাশের নিম্নভাগ ঈষদ্ রক্তবর্ণ হইবে, সে সময়কে প্রাচীন আর্য্যগণ উষা বলিয়া নির্দ্দেশ করেন। ঐ উষাযোগে যাত্রা করিলে অনায়াসে সকল প্রয়োজন সুসিদ্ধ হইয়া থাকে। ৬৮।

গোধূলি-নিরূপণ।—সন্ধ্যাকালীন রবি-কিরণে পশ্চিমদিক্ যখন অরুণ-রাগ-রঞ্জিত হইবে, এবং আকাশে যখন দুই তিনটি তারা দৃষ্ট হইবে, যখন গৃহ-

এতদ্বচনৈকবাক্যতয়া সন্ধ্যোষয়োঃ সন্ধ্যাগোধূল্যোরৈক্যম্।
অতএবোক্তং—সন্ধ্যা মুহূর্ত্তমাখ্যাতা হ্রাসবৃদ্ধৌ সমা স্মৃতা ॥ ৬৯ ॥

অথ ধরিত্রীযোগঃ।

লাভশত্রুসহজেষু যমারৌ সৌম্যশুক্রগুরবো বলযুক্তাঃ।
গচ্ছতো যদি ততোঽস্য ধরিত্রী সাগরাম্বুবসনা বশমেতি ॥

অথ কিংবাস্ত্বযোগঃ।

কেন্দ্রোপগতেন গুরুণা বীক্ষিতে ত্র্যায়চতুর্থগে সিতে।
পাপৈরনবাষ্টসপ্তমগৈর্ব্বস্তু কিং ন যদাপ্নুয়াদ্ গতঃ ॥ ৭০ ॥

---

কিরণেন অরুণিতঃ রক্তাভঃ পশ্চিমদিগ্বিভাগো যস্মিন্ সময়ে। স্ফুরতাং বিরলানাং তারকাণাং সন্নিবেশো যস্মিন্। খুরপুটোদ্গলিতৈঃ খুরসমূহোৎক্ষিপ্তৈঃ রজোভিঃ ধূলিভিঃ রুদ্ধে আবৃতে। এতদ্বচনৈকবাক্যতয়া সূর্য্যসিদ্ধান্তবচনৈকবাক্যতয়া সন্ধ্যোষয়োঃ প্রাতঃসন্ধ্যোষাকালয়োঃ। সন্ধ্যাগোধূল্যোঃ সায়ংসন্ধ্যা-গোধূলিসময়য়োরৈক্যং তুল্যত্বমিত্যর্থঃ। অত এব দ্বয়োস্তুল্যত্বা-দেব। হ্রাসবৃদ্ধৌ দিবারাত্রিমানয়োর্হানিবৃদ্ধ্যৌ সত্যামপি সন্ধ্যা সমা স্মৃতা সদা দণ্ডদ্বয়া-ত্মকত্বাদিতি ভাবঃ ॥ ৬৯ ॥

---

মুখাভিগত গো-সমূহের খুরোত্থিত ধূলিসমূহ দ্বারা দিক্-সমুদয় আচ্ছন্ন হইবে সে সময়কে মহর্ষি ভার্গব গোধূলি বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। সন্ধ্যাকাল-নিরূপণ।—অর্দ্ধাস্ত হইতে তারাসমূহের সুপ্রকাশ না হওয়া পর্য্যন্ত যে সময়, তাহাকে সন্ধ্যা বলে। উষা-নিরূপণ।—যে সময়ে তারাসমূহ ক্ষীণ-প্রভ হয়, সে সময় হইতে রবির অর্দ্ধোদয় পর্য্যন্ত কালকে উষা কহে। এই বচনের সহিত পূর্ব্বোক্ত উষাযোগ ও গোধূলিযোগবোধক বচনের একবাক্যতা করিলে—প্রাতঃ-সন্ধ্যা ও উষা, সায়ং-সন্ধ্যা ও গোধূলি এক হইল। এই জন্য কথিত হইয়াছে সন্ধ্যাকাল এক মুহূর্ত্ত, দিন-রাত্রিমানের হ্রাস-বৃদ্ধি হইলেও, সন্ধ্যাকাল চিরদিন সমান থাকে। ৬৯।

ধরিত্রীযোগ।—৩য়, ৬ষ্ঠ, ১১শ স্থানে শনি, মঙ্গল থাকিলে, বুধ, শুক্র ও বৃহস্পতি বলবান্ হইলে যদি (রাজা যুদ্ধ-যাত্রা করেন) তবে সাগর-জল-বসনা পৃথিবী তাহার বশীভূত হয়। কিংবস্তুযোগ।—৩য়, ১১শ বা ৪র্থস্থ শুক্র, কেন্দ্র-গত বৃহস্পতি কর্ত্তৃক পূর্ণ-দৃষ্ট ও পাপগ্রহগণ ৭ম, ৮ম, ৯মস্থ না হইয়া অন্যত্র স্থিত হইলে, এমন কি ধন আছে যাহা উক্ত যোগে কৃতযাত্র

অথ বিনাসমরযোগঃ।

শশিনি চতুর্থগৃহং সমুপেতে বুধসহিতেহস্তগতে ভৃগুপুত্রে।
গমনমবাপ্য পতির্মনুজানাং জয়তি রিপূন্ সমরেণ বিনৈব॥

অথ বিনারণযোগঃ।

সিতেন্দুজৌ চতুর্থগৌ নিশাকরশ্চ সপ্তমে।
যদা তদা গতো নৃপঃ প্রশাস্ত্যরীন্ বিনা রণাৎ॥

অরিপ্রধ্বংসযোগঃ।

একান্তরক্ষে ভৃগুজাৎ কুজাদ্বা সৌম্যে স্থিতে সূর্য্যসুতাদ্ গুরোর্ব্বা।
প্রধ্বস্যতেহরির্ন চিরাদ্ গতস্য বেশাধিকো ভৃত্য ইবেশ্বরস্য॥ ৭১॥

অথ শশিনরেন্দ্রযোগঃ।

গুরুরুদয়ে রিপুরাশিগতোহর্কো যদি নিধনে ন চ শীতময়ূখঃ।
ভবতি গতোহত্র শশীব নরেন্দ্রো রিপুবনিতানন-তামরসানাম্॥

---

নরপতি প্রাপ্ত হন না। অর্থাৎ উক্ত যোগে যাত্রাকারী রাজা, সর্ব্ববিধ ধন লাভ করেন। ৭০।

বিনাসমরযোগ।—যাত্রা-লগ্নের চতুর্থে চন্দ্র ও বুধ যুক্ত শুক্র ৭মস্থ হইলে যুদ্ধ-যাত্রাকারী রাজা, যুদ্ধ ব্যতীত শত্রুগণকে জয় করেন। বিনারণযোগ।—যাত্রা-লগ্নের চতুর্থে শুক্র ও বুধ, ৭মে চন্দ্র অবস্থিত হইলে যুদ্ধার্থ যাত্রাকারী রাজা বিনা রণে শত্রু পক্ষকে শাসন করিতে পারেন। অরিপ্রধ্বংস যোগ।—শুক্র, মঙ্গল, শনি, বৃহস্পতির যে কোন গ্রহ হইতে তৃতীয় স্থানে বুধ থাকিলে যুদ্ধার্থ যাত্রাকারী রাজা সংগ্রামে প্রবৃত্ত হইলে, প্রভু অপেক্ষা অধিক বেশ-ভূষায় সজ্জিত ভৃত্যের ন্যায়, অরিকুল আচিরেই বিধ্বস্ত হইয়া থাকে। ৭১।

শশিনরেন্দ্রযোগ।—যাত্রা-লগ্নে বৃহস্পতি ও ষষ্ঠ স্থানে রবি থাকিলে এবং চন্দ্র নিধনস্থ না হইলে যে রাজা যুদ্ধার্থ যাত্রা করেন, চন্দ্রদর্শনে পদ্মের ন্যায় তাঁহার দর্শনে শত্রুরমণীগণের মুখপদ্ম মলিন হয়। (তিনি শত্রুজয়ী হন)

শিলাপ্রতরণযোগঃ।

লগ্নারি-কর্ম্ম-হিবুকেষু শুভেক্ষিতে জ্ঞে-
দ্যূনান্ত্য-লগ্নরহিতেষ্বশুভগ্রহেষু।
যাতুর্ভয়ং ন ভবতি প্রতরেৎ সমুদ্রং
যদ্যশ্মনাপি কিমুতারিসমাগমেষু॥ ৭২॥

তথারিশলভযোগঃ।

মূর্ত্তি-বিত্ত-সহজেষু সংস্থিতাঃ শুক্র-চন্দ্রসুতত্তিগ্মরশ্ময়ঃ।
যস্য যানসময়ে রণানলে তস্য যান্তি শলভা ইবারয়ঃ॥

অথারিবৈনতেয়যোগঃ।

শুক্র-বাক্‌পতি-বুধৈর্ধনসংস্থৈঃ সপ্তমে শশিনি লগ্নগতেঽর্কে।
নির্গতো নৃপতিরেতি কৃতার্থো বৈনতেয়বদরীন্‌ বিনিগৃহ্য॥

অরিযোষাভরণযোগঃ।

ত্রিষডায়ান্ত্যেম্ববলঃ শশাঙ্কশ্চান্দ্রির্ব্বলী যস্য গুরুশ্চ কেন্দ্রে।
তস্যারিযোষাভরণৈঃ প্রিয়াণি প্রিয়াঃ প্রিয়াণাং জনয়ন্তি সৈন্যে

শিলাপ্রতরণ যোগ।—লগ্ন, ষষ্ঠ, দশম, চতুর্থ স্থানের অন্যতম স্থানে শুভ-দৃষ্ট বুধ থাকিলে, এবং পাপগ্রহগণ ৭ম, ১২শ ও লগ্ন ভিন্ন স্থানে অবস্থান করিলে, যাত্রাকারী রাজার শিলাবলম্বনপূর্ব্বক সমুদ্রসন্তরণেও ভয় হয় না, শত্রুসমাগমে কি ভয় হইবে?। ৭২।

অরিশলভযোগ। যে নরপতির রণযাত্রা সময়ে যাত্রা-লগ্নে শুক্র, দ্বিতীয়ে বুধ ও তৃতীয়ে রবি অবস্থান করে, সে নরপতির সমরানলে রিপুসমূহ পতঙ্গের ন্যায় (মরিবার জন্য) গমন করে। অরিবৈনতেয় যোগ।—যাত্রা-লগ্নের দ্বিতীয় স্থানে শুক্র, বৃহস্পতি ও বুধ ৭মে চন্দ্র, লগ্নে রবি অবস্থান করিলে যুদ্ধার্থ প্রস্থিত রাজা গরুড়ের ন্যায় সমুদয় শত্রু নিগ্রহপূর্ব্বক কৃতার্থ হইয়া স্বদেশে আগমন করেন। অরিযোষাভরণ যোগ।—যাত্রা-লগ্নের ৩য়, ৬ষ্ঠ, ১১শ ১২শ স্থানে দুর্ব্বল চন্দ্র ও কেন্দ্রে বলবান্‌ বুধ ও বৃহস্পতি

অথ রাজযোগঃ।

বর্গোত্তমগতে চন্দ্রে লগ্নে বা চন্দ্রবর্জ্জিতৈঃ।
চতুরাদ্যৈর্গ্রহৈর্দৃষ্টে নৃপা দ্বাবিংশতিঃ স্মৃতাঃ॥ ৭৩॥

মেষাদিদ্বাদশরাশীনাং স্বীয়নবাংশস্থে লগ্নে চন্দ্রে বা যত্র কুত্রাপি স্থিতে চন্দ্রবর্জ্জিতৈশ্চতুরাদিভির্গ্রহৈর্বীক্ষিতে॥

অয়মর্থঃ—দ্বাদশরাশিষু লগ্নস্য দ্বাদশ এব স্বায়নবাংশাঃ, তত্র কুম্ভং বর্জ্জয়িত্বা একাদশৈব স্থিতাঃ। এবং চন্দ্রস্যাপি বৃশ্চিক-বর্জ্জনাদেকাদশৈব স্থানানি স্যুরিতি দ্বাবিংশতিঃ॥ কুম্ভলগ্নে দোষ-দর্শনাৎ ত্যাগঃ।

যথা—"ন কুম্ভলগ্নে শুভমাহ সত্যো ন ভাগভেদান্ যবনা বদন্তি"।

বৃশ্চিকরাশিশ্চন্দ্রস্য নীচগৃহমিতি চন্দ্রপক্ষে বৃশ্চিকবর্জ্জনম্॥৭৪॥

---

অবস্থিত হইলে সূর্য্য প্রভৃতি রাজার (পরাজিত) শত্রু রমণীগণের আভরণ উপহার প্রাপ্তে প্রীতা (বিজয়ী রাজার) সৈন্য-পত্নীগণ তাহাদের প্রীতি-সম্পাদন করে।

রাজযোগ।—চন্দ্র বা লগ্ন, বর্গোত্তম নবাংশস্থ হইয়া চন্দ্র ভিন্ন চতুরাদি গ্রহ কর্ত্তৃক অবলোকিত হইলে দ্বাবিংশতি প্রকার রাজযোগ হয়। ৭৩।

মেষাদি দ্বাদশ রাশির স্বীয় নবাংশকে বর্গোত্তম নবাংশ কহে। চন্দ্র বা লগ্ন যে কোন স্থানে ঐ বর্গোত্তম নবাংশস্থ হইয়া চন্দ্র ভিন্ন চার পাঁচটি গ্রহ কর্ত্তৃক দৃষ্ট হইলে পূর্ব্বোক্ত রাজযোগ হইবে। মেষাদি দ্বাদশ রাশিতে লগ্নের দ্বাদশটি স্বীয় নবাংশ আছে। তাহার মধ্যে কুম্ভ রাশি পরিত্যাগ করায় ১১টি নবাংশ পাওয়া গেল। এইরূপ চন্দ্র পক্ষে নীচ রাশি হেতু বৃশ্চিক রাশি পরিত্যাগ করায় ১১টি নবাংশ পাওয়া গেল। চন্দ্র ও লগ্নের নবাংশা-নুসারানুসারে দ্বাবিংশতি প্রকার রাজ-যোগ হইবে। (চর রাশির ১ম, স্থির রাশির ৫ম, দ্ব্যাত্মক রাশির ৯ম নবাংশই বর্গোত্তম হইবে।) কুম্ভ লগ্নে দোষ থাকায় তাহার পরিত্যাগ করা হইয়াছে, যথা—"সত্যাচার্য্য বলেন কুম্ভ লগ্নে শুভ হয় না, যবনাচার্য্য বলেন কুম্ভ রাশি-স্বরূপ নবাংশ শুভ হয় না।" চন্দ্রের নীচ গৃহ হেতু চন্দ্র পক্ষে বৃশ্চিক রাশি বর্জ্জনীয়। ৭৪।

সর্ব্বৈর্গগনভ্রমণৈর্দৃষ্টে লগ্নে ভবতি মহীপালো বলিভিঃ।
শুভৈঃ সর্ব্বৈর্বিগতভয়ো দীর্ঘজীবী চ ॥
জাতকোক্তনৃপযোগগতানাং প্রতিদিনং রাজ্যবিবৃদ্ধিঃ।
বাতঘূর্ণিতমিবার্ণব যানং শাত্রবং বলমুপৈতি বিনাশম্‌ ॥

অথার্থবৃদ্ধিযোগঃ।

লাভার্থলগ্নেষু শুভে। রবিশ্চেদ্‌ যস্যারসৌরৌ সহজেঽরিভে চ।
তস্যার্থকোষঃ সমুপৈতি বৃদ্ধিং লোভো যথা প্রত্যহমর্থবৃদ্ধ্যা ॥ ৭৫ ॥

অথ ফলাপ্তিযোগঃ।

লগ্নে গুরুর্বুধস্তুগু হিবুকাত্মজস্থৌ ষষ্ঠৌ কুজার্কতনয়ৌ দিনকৃত্তৃতীয়ঃ।
চন্দ্রশ্চ যস্য দশমো ভবতি প্রয়াতুস্তস্যাভিবাঞ্ছিতফলাপ্তিরলং নৃপস্য ॥

অথ যাত্রাজনিত্রীযোগঃ।

গুরৌ বিলগ্নে যদি বা শশাঙ্কে ষষ্ঠে রবৌ কর্ম্মগতেঽর্কপুত্রে।
সিতজ্ঞয়োর্বন্ধুসুতস্থয়োশ্চ যাত্রা জনিত্রীব সুখানি ধত্তে ॥ ৭৬ ॥

---

লগ্নে সকল গ্রহের দৃষ্টি থাকিলে জাতব্যক্তি রাজা হইয়া থাকে। বলবান্‌ সমস্ত শুভ গ্রহ কর্ত্তৃক জন্মলগ্ন দৃষ্ট হইলে জাতব্যক্তি ভয়-বিহীন ও দীর্ঘজীবী হইয়া থাকে। যাত্রাকালে পূর্ব্বোক্ত রাজ-যোগ হইলে যাত্রাকারীর প্রত্যহ রাজ্য বৃদ্ধি ও বায়ু-ঘূর্ণিত অর্ণব যানের ন্যায় শত্রুপক্ষীয় সৈন্যগণ বিনাশ-প্রাপ্ত হয়।

অর্থবৃদ্ধিযোগ।—যাত্রা-লগ্নের ১১শ, ২য় স্থানে বা লগ্নে শুভ-রবি অবস্থান করিলে, এবং ৩য়ে বা ৬ষ্ঠে মঙ্গল ও শনি অবস্থিত হইলে যিনি যাত্রা করেন, অর্থ-বৃদ্ধিতে লোভবৃদ্ধির মত তাহার প্রত্যহ ধন-বৃদ্ধি হইয়া থাকে। ৭৫।

ফলাপ্তিযোগ।—যাত্রালগ্নে বৃহস্পতি, চতুর্থে বুধ ৫মে শুক্র, ষষ্ঠে মঙ্গল ও শনি, তৃতীয়ে রবি, দশমে চন্দ্র অবস্থিত হইলে যে ব্যক্তি যাত্রা করিবে, তাহার বাঞ্ছিত ফল-প্রাপ্তি হইয়া থাকে।

অথ যোগাধিযোগৌ।

একেন বা বুধবৃহস্পতিভার্গবাণাং
যোগো ভবেন্নবমপঞ্চমকাষ্টকেষু ।
দ্বাভ্যাং বদন্তি মুনয়োঽপ্যধিযোগমেব
যোগাধিযোগমপরে ত্রিভিরুদ্দিশন্তি ॥
যোগেন যে নৃপতয়োঽরিপুরং প্রয়ান্তি
ক্ষেমেণ তে গমনমাগমনঞ্চ কুর্য্যুঃ ।
ক্ষেমং যশো বিজয়মর্থমথাধিযোগে
যোগাধিযোগগমনে স জয়েদ্ধরিত্রীম্ ॥ ৭৭ ॥

একস্মিন্নপি কেন্দ্রে যদি সৌম্যো ন গ্রহোঽস্তি যাত্রায়াম্ ।
জন্মনি কর্ম্মগণে বা ন শুভং প্রাহুরাচার্য্যাঃ ॥
ত্রিকোণকেন্দ্রেষু ভবন্তি সৌম্যা দুশ্চিক্যলাভারিগৃহেষু পাপাঃ ।
যস্য প্রয়াণে তমুপৈতি রাগাদ্বিপক্ষ-লক্ষ্মীরভিসারিকেব ॥

• যাত্রাজননীযোগ।—যাত্রা লগ্নে বৃহস্পতি বা চন্দ্র, ষষ্ঠে রবি, দশমে শনি, চতুর্থে শুক্র, পঞ্চমে বুধ অবস্থিত হইলে যে যাত্রা করা হয়, সে যাত্রা জননীর ন্যায় বহু সুখদায়িনী হয়। ৭৬।

যোগাধিযোগ।—বুধ, বৃহস্পতি ও শুক্র এই তিনটি গ্রহের কোন একটি গ্রহ, যাত্রালগ্নের ৯ম, ৫ম, ৮ম স্থানের এক স্থানে অবস্থান করিলে যোগ হয়। এব পূর্ব্বোক্ত গ্রহের দুইটি গ্রহ ঐরূপে অবস্থান করিলে অধিযোগ হয়। পূর্ব্বোক্ত তিনটি গ্রহ পূর্ব্বোক্ত তিন স্থানে অবস্থান করিলে মতান্তরে যোগাধিযোগ হইয়া থাকে। পূর্ব্বোক্ত যোগে যে সকল রাজা যুদ্ধ-যাত্রা করেন, তাঁহারা নির্ব্বিঘ্নে গমন ও আগমন করেন। এবং অধিযোগে যাঁহারা যাত্রা করেন, তাঁহারা কল্যাণ, যশঃ, বিজয় ও অর্থলাভ করেন। আর যোগাধিযোগে যাত্রা করিলে পৃথিবী-জয়ে সমর্থ হন। ৭৭।

যাত্রালগ্নের কোন একটি কেন্দ্রস্থানে যদি শুভ গ্রহ না থাকে কিংবা জন্মলগ্নে বা তাহার দশমে যাত্রাকালে শুভগ্রহ না থাকে, তবে ঐ যাত্রায় শুভ

মহীভৃতাং যোগবশাৎ ফলোদয়ো দ্বিজন্মনাম্মৃক্ষগুণৈস্তু জায়তে ।
শতস্কুরাদেঃ শকুনিপ্রভাবতো জনস্থ শেষস্থ মুহূর্ত্তশক্তিতঃ ॥
মক্ষিকা-কচ-সিকতানুবিদ্ধমন্নং দুর্গন্ধং ক্ষয়কৃদ্ ভূরি যচ্চ দগ্ধম্ ।
সুস্নিগ্ধং শুচি রুচিরং মনোহনুকূলং স্বাদ্বন্নং বহুতৃপ্তিজং
বিজয়ায় যানকালে ॥ ৭৮ ॥

প্রাগাদি ঘৃতং তিলৌদনং মৎস্যান্ ক্ষীরমিতি প্রদক্ষিণম্ ।
অদ্যান্নৃপতির্যথাদিশং নক্ষত্রাভিহিতঞ্চ সিদ্ধয়ে ॥
এবঞ্চ—যাত্রায়াং বর্জ্জয়েৎ ক্ষৌরং বিবাদং ক্ষীরভোজনম্ ।
অক্ষৈঃ ক্রীড়াং দিবা স্বপ্নং দুর্নিমিত্তং কুভোজনম্ ॥
ইতি ক্ষীরবর্জ্জনমুত্তরদিগিতরপরম্ ।
ইতি পূর্ব্বাদিপ্রাশনবিধিঃ ।

প্রাগাদীত্যাদি। পূর্ব্বাদিপ্রদক্ষিণক্রমেণ দিগ্দোহদানি ঘৃতাদিদ্রব্যানি তত্তদ্দিগভিমুখগামিনা ভক্ষণীয়ানি। পূর্ব্বস্যাং গমনে ঘৃতং, দক্ষিণস্যাং গমনে তিলৌদনং তিলমিশ্রিতান্নং, পশ্চিমস্যাং গমনে মৎস্যান্, উত্তরস্যাং গমনে দুগ্ধং ভক্ষয়েদিতি ভাবঃ। নৃপতি রত্যুপলক্ষণম্ ।

হয় না, আচার্য্যগণ এইরূপ বলেন। যাত্রালগ্নের ত্রিকোণ বা কেন্দ্রস্থানে শুভ গ্রহগণ, এবং তৃতীয়, একাদশ, ষষ্ঠ স্থানে পাপগ্রহগণ অবস্থান করিলে, যে নরপতি রণযাত্রা করিবেন, অভিসারিকা কামিনীর ন্যায় বিপক্ষলক্ষ্মী অনুরাগবশে তাহার অনুবর্ত্তিনী হয়। রাজগণের যোগযাত্রাবশে ফল-লাভ হয়। এবং দ্বিজাতিদিগের নক্ষত্রগুণে বিশেষ ফল লাভ হয়। চৌর দস্যু প্রভৃতির যাত্রাফল, শকুনচরিত-প্রভাবে হইয়া থাকে। অবশিষ্ট লোকের যাত্রাফল, মুহূর্ত্ত প্রভাবে ঘটিয়া থাকে। মক্ষিকা কেশ বালিযুক্ত অন্ন, দুর্গন্ধ ও দগ্ধ অন্ন যাত্রার দিনে ভোজনীয় নহে। তাদৃশ অন্ন ভোজনে যাত্রাকারীর হানি হইয়া থাকে। সুস্নিগ্ধ পবিত্র সুন্দর ও মনের প্রীতিজনক সুস্বাদু ও বহু তৃপ্তিজনক অন্ন-ভোজনে যাত্রায় বিজয় লাভ হয়। ৭৮।

পূর্ব্বদিকে যাত্রা করিতে হইলে ঘৃত, দক্ষিণে তিলৌদন, (তিল-মিশ্রিত অন্ন) পশ্চিমে মৎস্য, এবং উত্তরদিকে যাত্রা করিতে হইলে দুগ্ধ ভোজন

ভুজবলভীমঃ—

সর্পিস্তিলোদনঝষৈঃ পয়সা চ ভুক্ত্বা
পূর্ব্বাদিবারণ-রথাশ্বনরৈর্গতিস্তু ।
সোঢ়ুং প্রতাপমরয়ো ন নৃপস্য শক্তা
গন্ধদ্বিপস্য শলভা ইব দানগন্ধম্ ॥
শুভাশুভানি সর্ব্বাণি নিমিত্তানি স্যুরেকতঃ ।
একতস্তু মনো যাতুস্তদ্ধি শুদ্ধং জয়াবহম্ ॥ ৭৯ ॥

নক্ষত্রাভিহিতং যস্মিন্নক্ষত্রে যদ্দোহদং দ্রব্যম্ অভিহিতং তদপি অদ্যাদিত্যর্থঃ। নক্ষত্রদোহদানি যথা—অশ্বিন্যাং তিলমাংসং ১ ভরণ্যাং তিলমিশ্রিততণ্ডুলাঃ ২ কৃত্তিকায়াং মাষাঃ ৩ রোহিণ্যাং গব্যং দধি ৪ মৃগে গব্যঘৃতং ৫ আর্দ্রায়াং গব্যদুগ্ধং ৬ পুনর্ব্বসৌ হরিণমাংসং ৭ পুষ্যে হরিণরক্তং ৮ অশ্লেষায়াং পরমান্নং ৯ মঘায়াং চাষপক্ষিমাংসং ১০ পূর্ব্বফল্গুন্যাং মৃগমাংসং ১১ উত্তরফল্গুন্যাং শশকমাংসং ১২ হস্তে ষষ্টিকান্নং ১৩ চিত্রায়াং প্রিয়ঙ্গুঃ ১৪ স্বাত্যাং ঘৃতপক্কপিষ্টকং ১৫ বিশাখায়াং নানাবর্ণপক্ষিমাংসং ১৬ অনুরাধায়াম্ উত্তমফলং ১৭ জ্যেষ্ঠায়াং কূর্ম্মমাংসং ১৮ মূলে সারিকপক্ষিণীমাংসং ১৯ পূর্ব্বাষাঢ়ায়াং গোধিকামাংসং ২০ উত্তরাষাঢ়ায়াং শল্যমাংসং ২১ শ্রবণে কৃষরান্নং খিচুড়ীতি প্রসিদ্ধং ২২ ধনিষ্ঠায়াং মুদ্গান্নং ২৩ শতভিষায়াং যবপিষ্টকং ২৪ পূর্ব্বভাদ্রপদায়াং মৎস্যমিশ্রিতান্নং ২৫ উত্তরভাদ্রপদায়াং বিচিত্রান্নং ২৬ রেবত্যাং দধ্যন্নং ২৭। দুর্নামকম্ অশুভশকুনাদিকম্। উত্তরদিগিতরপরম্ উত্তরদিগ্ভিন্নদিগ্গমনবিষয়ম্। পূর্ব্বাদিবারণেতি পূর্ব্বস্যাং গজারোহণেন দক্ষিণস্যাং

করিবে। যে নক্ষত্রে যে দ্রব্য বিহিত আছে, সে নক্ষত্রে যাত্রা করিলে সে দ্রব্যের ভোজন বা স্পর্শ কিংবা অবলোকন করিবে। "যাত্রা-দিনে ক্ষৌর-কার্য্য, বিবাদ, দুগ্ধপান, পাশকাদি ক্রীড়া, দিবানিদ্রা ও অশুভ শকুনাদি এবং ও কদন্নাদি ভোজন পরিত্যাগ করিবে।" এই বচনে যে দুগ্ধপান-নিষেধ হইয়াছে, তাহা উত্তরদিগ্‌ভিন্ন দিগ্ গমন বিষয়ে বুঝিতে হইবে। পূর্ব্বদিকে যাত্রা করিতে হইলে রাজা ঘৃতপ্রাশনপূর্ব্বক গজারোহণে গমন করিবেন। এইরূপ দক্ষিণ দিকে তিল-মিশ্রিতান্ন ভোজনপূর্ব্বক রথারোহণে, পশ্চিমদিকে মৎস্য-ভোজনপূর্ব্বক অশ্বারোহণে, এবং উত্তরদিকে যাত্রা করিতে হইলে দুগ্ধপানপূর্ব্বক নরযানে গমন করিবে। এইরূপে যাত্রা করিলে মদস্রাবী গজের মদগন্ধ সহ্য করিতে অসমর্থ হইয়া যেমন পতঙ্গকুল দূরে পলায়ন

রিক্তঃ কুম্ভোঽনুকূলস্থঃ শস্তোঽন্তোঽর্থী যিযাসতঃ।
চৌর্য্যবিদ্যাবণিজ্যার্থমুদ্যতানাং বিশেষতঃ॥
মেঘাঃ শস্তা ঘনাঃ স্নিগ্ধা গজবৃংহিতশব্দিতাঃ।
অনুলোমা তড়িচ্ছস্তা শক্রচাপস্তথৈব চ॥
অপ্রশস্তে তথা জ্ঞেয়ে পরিবেষ-প্রবর্ষণে।
জলজানি চ পুষ্পাণি দেবদূর্ব্বাদ্র্গোময়ম্‌॥
রূপ্যতাম্রযবাঃ শস্তাঃ শবা রুদিতবর্জ্জিতাঃ।
অনুলোমো বৃষো নর্দ্দন্‌ ধন্যা গৌর্মহিষস্তথা॥ ৮০॥

---

রথারোহণেন পশ্চিমায়াম্‌ অশ্বারোহণেন উত্তরস্যাং নরযানেন গতস্য ইত্যর্থঃ। গন্ধদ্বিপস্য মদগন্ধযুক্তস্য হস্তিনঃ দানগন্ধং ক্ষরিতমদগন্ধং শলভাঃ পতঙ্গাঃ। যাতুঃ যাত্রাকারিণো জনস্য তর্হি মনো হি শুদ্ধং নির্ম্মলং নিঃসংশয়মিতি যাবৎ যদি ভবতি তদা যাত্রায়াং জয়ো ভবতীত্যর্থঃ॥ ৭৯॥

রিক্তঃ জলশূন্যঃ অনুকূলস্থঃ সম্মুখস্থঃ যিযাসতঃ গন্তুমিচ্ছতঃ। অনুলোমো যায়িনঃ সম্মুখস্থঃ॥ ৮০॥

---

করে, সেরূপ যাত্রাকারী রাজার শত্রুকুল প্রতাপ সহ্য করিতে না পারিয়া পলায়ন করিয়া থাকে। যাত্রাকারীর শুভাশুভ সমস্ত নিমিত্ত এক-দিকে এবং মনঃ একদিকে। অতএব মনঃশুদ্ধি হইলে যাত্রায় জয়লাভ হয়। ৭৯।

কৃতযাত্র ব্যক্তির গমনদিগভিমুখে জলাহরণার্থ নীত শূন্য কলস দর্শন হইলে শুভ হইবে। চৌর্য্য, বিদ্যা-শিক্ষা ও বাণিজ্যার্থ গমনকারী লোকের পক্ষে বিশেষ শুভ হইয়া থাকে। ঘনসন্নিবিষ্ট স্নিগ্ধ হস্তিশব্দবৎ গভীর শব্দযুক্ত মেঘ, যাত্রাকালে অবলোকিত হইলে শুভ হয়। সম্মুখদিকে বিদ্যুৎ ও ইন্দ্রধনুঃ দর্শন করিলে যাত্রায় শুভ হইবে। কিন্তু পরিবেষ (সূর্য্যের চতুর্দ্দিকে গোলাকার মণ্ডল) বা বর্ষণ হইলে শুভ হইবে না। জলজাত সর্ব্বপ্রকার পুষ্প, দেব-মূর্ত্তি, দূর্ব্বা, কাচা-গোময়, রূপা, তামা, যবধান্য ও ক্রন্দন-শব্দহীন শব দর্শন করিলে যাত্রায় শুভ হইয়া থাকে। কৃতযাত্র ব্যক্তির সম্মুখদিকে, অব্যক্ত শব্দকারী বৃষভ, গাভী বা মহিষ দর্শনে যাত্রায় শুভ হইয়া থাকে। ৮০।

গমনপ্রতিষেধায় গাবঃ প্রত্যুরসি স্থিতাঃ।
প্রাগুদীচ্যোঃ শিবাঃ শস্তাঃ শান্তাঃ সর্ব্বত্র পূজিতাঃ॥
ধূমিতাভিমুখী হন্তি স্বরদীপ্তাদিগীশ্বরান।
মুক্তিঃ প্রাপ্তিশ্চ সূর্য্যাচ্চ ফলং দিক্ষু যথাবিধম্।
অঙ্গার-দীপ্ত-ধূমিন্যস্তাশ্চ শান্তাস্ততোঽপরাঃ॥

দগ্ধাদিদিঙ্‌নির্ণয়ঃ।

বিব্যয়ংশ্চাগ্রতঃ পক্ষৌ ধুন্বন্ ধ্বাঙ্ক্ষো ভয়ঙ্করঃ।
প্রত্যুরস্যুপসর্পংস্তু সংস্পৃশংশ্চ ভয়ঙ্করঃ॥ ৮১॥
ধ্বাঙ্ক্ষঃ পার্শ্বদ্বয়েনাপি শস্তো যাত্রনুলোমগঃ।
বামে শব-শিবাকুম্ভা দক্ষিণে গো-মৃগ-দ্বিজাঃ॥

---

প্রত্যুরসি স্থিতাঃ যায়িনো বক্ষঃস্থলাভিমুখাঃ স্থিতাঃ। দগ্ধাদিদিশ আহ মুক্তিরিত্যাদি। প্রতিপ্রহরং সূর্য্যঃ পূর্ব্বাদীনামেকৈকদিশং প্রত্যহং ভ্রমতি। তত্র যস্যাং দিশি রবের্মুক্তিঃ ভোগশেষঃ স্যাং সা দিগ্ দগ্ধা। যস্যাং দিশি সূর্য্যস্য প্রাপ্তিঃ স্যাৎ সা দিগ্ দীপ্তা; যস্যাং দিশি সূর্য্যস্য ভোগো ভবেৎ ভবিষ্যৎপ্রাপ্তিসম্ভাবনা সা দিগ্ ধূমিনী স্যাদপরাঃ পঞ্চ দিশঃ শান্তাঃ স্যুরিত্যর্থঃ। যদাহ বসন্তরাজঃ। "দগ্ধা দিগুক্তা দিননাথভুক্তা বিবস্বদাপ্তা ভবতি প্রদীপ্তা। সংধূমিতা যাং সবিতা প্রয়াতা শেষা দিগন্তাঃ খলু পঞ্চ শান্তাঃ॥" ইতি। বিব্যয়ন্ গচ্ছন্ ব্যয়ধাতো রূপমিদম্। ধুন্বন্ কম্পয়ন্ প্রত্যুরসি বক্ষঃস্থলং প্রতি উপসর্পন্ আগচ্ছন্ ॥৮১॥

---

যাত্রাকারীর বক্ষঃস্থলাভিমুখ হইয়া গো অবস্থিত হইলে যাত্রা করিবে না। পূর্ব্ব ও উত্তরদিকে শৃগাল দর্শনে শুভ। শান্তসংজ্ঞকদিকে শৃগাল দর্শন হইলে সর্ব্বত্র শুভ হয়। ধূমিতদিগাভিমুখী বা সূর্য্যদীপ্ত দিগভিমুখী শিবা দর্শনে নৃপতির মৃত্যু হইয়া থাকে। সূর্য্য অষ্টপ্রহরে প্রতিদিন পূর্ব্বাদি-অষ্টদিকে ভ্রমণ করেন। যে দিক্ সূর্য্যভুক্ত হইবে সে দিক্‌কে দগ্ধা, যে দিক্ সূর্য্য ভোগ করিতেছে সে দিক্‌কে দীপ্তা ও যে দিক্ সূর্য্য পরে ভোগ করিবে সে দিক্‌কে ধূমিনী বলে। অপর পাঁচটি দিক্‌কে শান্তা কহে। কোন কাক পক্ষদ্বয় কম্পন করিতে করিতে প্রস্থিত ব্যক্তির অগ্রে গমন করিলে কিংবা সম্মুখদিকে আগমন করিলে, অথবা কৃতযাত্র ব্যক্তিকে স্পর্শ করিলে যাত্রাকারীর ভয় হইবে। ৮১।

দীপকায়াম্—

নৃহয়াতপ-বারণেভ-শস্ত্র-ধ্বজদেহানবমূত্রয়ন্ জয়ায়।

স-ভয়ো বিচরন্ বিনা নিমিত্তং ন শুভঃ শ্বাভিমুখো ভবন্ লিখন্ গাম্॥

দ্বন্দ্বরোগার্দ্দিতাস্ত্রস্তাঃ কলহামিষকাঙ্ক্ষিণঃ

আপগান্তরিতা মত্তা ন গ্রাহ্যাঃ শকুনাঃ ক্বচিৎ॥

ক্রোশাদূর্দ্ধং শকুনচরিতং নিষ্ফলং প্রাহুরেকে

তত্রানিষ্টে প্রথমশকুনে যানয়েৎ পঞ্চকৃত্বঃ।

প্রাণায়ামান্ নৃপতিরশুভে ষোড়শৈব দ্বিতীয়ে

প্রত্যাগচ্ছেৎ স্বভবনমতো যদ্যনিষ্টস্তৃতীয়ঃ।

মৎস্যপুরাণে—

দৃষ্ট্বা নিমিত্তং প্রথমমঙ্গল্যবিনাশনম্।

কেশবং পূজয়েদ্বিদ্বান্ স্তবেন মধুসূদনম্॥

দ্বিতীয়ে তু ততো দৃষ্টে প্রতীপে প্রবিশেদ্ গৃহম্॥ ৮২॥

---

যাত্রনুলোমগঃ-যাতুরনুলোমগামী। আতপবারণং-ছত্রম্ ইভঃ হস্তী লিখন্ নখৈ কণ্ডুয়ন্ গাং ভূমিম্। দ্বন্দ্বং মৈথুনম্ আপগান্তরিতাঃ নদীব্যবহিতাঃ ন গ্রাহ্যাঃ শুভাশুভ-

---

যাত্রাকারী লোকের অনুলোম গমনকারী কোন কাক, দক্ষিণ বা বামপার্শ্বে দৃষ্ট হইলে সে যাত্রায় শুভ হয়। এবং যাত্রাকালে বামদিকে শব, শৃগাল বা জলপূর্ণ কলস, দক্ষিণদিকে (দক্ষিণ-পার্শ্বে) গাভী, মৃগ বা ব্রাহ্মণ দৃষ্ট হইলে শুভ হইয়া থাকে। দীপিকায় লিখিত আছে—যাত্রা সময়ে নর, অশ্ব, ছত্র, হস্তী, শস্ত্র বা ধ্বজে কুকুরকে প্রস্রাব করিতে দেখিলে জয়লাভ হয়। এবং বিনাকারণে সভয়ে বিচরণকারী-কুকুর দর্শনে, কিংবা অভিমুখ হইয়া মাটি আঁচড়াইতেছে এমন কুকুর দর্শনে অশুভ হয়। মৈথুন বা রোগপীড়িত, ভীত, কলহ বা মৎস্য-মাংসাহারাভিলাষী, নদীর পর-পারস্থিত বা উন্মত্ত কোন প্রকার শকুন, (পশু-পক্ষী) শুভাশুভ নিরূপণে গ্রহণ-যোগ্য হইবে না। কোন কোন মহর্ষির মতে এক ক্রোশের পর কোন প্রকার শকুন-চরিত দর্শন হইলে তাহা নিষ্ফল বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে। কৃতযাত্রব্যক্তি প্রথমবারে অনিষ্ট-সূচক

এহীতি পুরতঃ শব্দঃ শ্রূয়তে ন তু পৃষ্ঠতঃ।
গচ্ছেতি পশ্চাচ্ছুভদঃ পুরস্তাচ্চ বিগর্হিতঃ॥
উত্তান-শয্যাসন-পাদুকাদিনিষ্ঠ্যূতিদুর্দ্দর্শনমৈথুনানি।
নেষ্টানি শব্দাশ্চ তথৈব যাতুরাগচ্ছ তিষ্ঠ প্রবিশ স্থিরাদ্যাঃ
বিসর্জ্জয়ন্তি যদ্যেক একশ্চ প্রতিষেধতি।
স বিরোধোঽশুভো যাতুর্গ্রাহ্যো বা বলবত্তরঃ॥ ৮৩॥

---

নিরূপণে ন গ্রহণযোগ্যাঃ॥ যানয়েং যাত্রাং কুর্য্যাৎ প্রতীপে প্রতিকূলে অনিষ্টসূচকে ইতি যাবৎ গৃহং প্রবিশেৎ ন গচ্ছেদিতি ভাবঃ॥ ৮২॥

এহীত্যুপলক্ষণং তেনাগমনার্থকধাতুনিষ্পন্নানুমত্যর্থকলোড়ন্তঃ শব্দঃ পুরতঃ যায়িনঃ সম্মুখদিশি যদি শ্রূয়তে তদা শুভকরঃ স্যাদিতি ভাবঃ। উত্তানং বিপরীতভাবে বিন্যস্তং শয্যাসনপাদুকাশকটভোজনপাত্রাদি যাত্রাকালে দৃষ্টমশুভায় ভবতীত্যর্থঃ। নিষ্ঠ্যূতিঃ নিষ্ঠীবনম্‌। স্থিরাদ্যাঃ স্থিরো ভব মা গচ্ছ গৃহং প্রবিশ ইত্যাদি গমনবারণার্থকশব্দাঃ। বিসর্জ্জয়তি গমনং বোধয়তি যাতুঃ গমনোদ্যতস্য বলবত্তরঃ অনুকূল-প্রতিকূল-শব্দয়োর্মধ্যে যঃ শব্দঃ প্রকর্ষেণোচ্চারিতঃ॥ ৮৩॥

---

শকুন দর্শন করিলে পাঁচ বার প্রাণায়াম করিয়া যাত্রা করিবে। দ্বিতীয়বারে ঐরূপ হইলে ষোলবার প্রাণায়াম-পূর্ব্বক গমন করিবে। এবং তৃতীয়বারে অনিষ্ট-দর্শনে গৃহে প্রত্যাগমন করিবে। মৎস্য পুরাণে লিখিত আছে—প্রথম দুর্নিমিত্ত দর্শনে অমঙ্গল-বিনাশকারী কেশবের পূজা ও স্তব করিবে। দ্বিতীয়-বারে অনিষ্ট দর্শনে গৃহে প্রবেশ করিবে।৮২।

যাত্রাকারকের সম্মুখদিকে "আসুন" ইত্যাদি প্রকার শব্দ শুভজনক, কিন্তু পৃষ্ঠ-ভাগে ঐ প্রকারের কোন শব্দ শুভ হইবে না। পৃষ্ঠ-ভাগে 'যাও' 'যাত্রা করুন' ইত্যাদি শব্দ শুভ, কিন্তু সম্মুখ-ভাগে অশুভ হইবে। বিপরীত-বিন্যস্ত শয্যা, আসন, পাদুকা, গাড়ী প্রভৃতি দর্শন, নিষ্ঠীবন, অপ্রিয় দৃশ্য বা মৈথুন দর্শন হইলে অশুভ হয়। আসুন, থাকুন, প্রবেশ করুন, স্থির হউন ইত্যাদি শব্দ, যাত্রাকালে শ্রুতি-গোচর হইলে অশুভ হয়। একটি অনুকূল একটি প্রতিকূল এইরূপ শব্দদ্বয়ের বিরোধ হইলে অশুভ হয়। কিংবা তাদৃশ-স্থলে যে শব্দ স্পষ্টভাবে উচ্চারিত হইবে সে শব্দানুসারে শুভাশুভ স্থির করিবে।৮৩।

অনুলোমগতে প্রদক্ষিণে সুরভৌ দেহসুখেঽনিলে গতঃ।
তিমিরাণি গভস্তিমানিব প্রসভং হন্তি বলানি বিদ্বিষাম্।
ধ্বজাতপত্রায়ুধসংনিপাতঃ ক্ষিতৌ প্রয়াণে যদি মানবানাম্।
উত্তিষ্ঠতো বায়ুধমেতি সঙ্গং পতেত বা তন্নৃপতেঃ ক্ষয়ায়।
পৌষাদিচতুরো মাসান্ বৃষ্টিং দৃষ্ট্বা ন সংব্রজেৎ।
যস্তু সংপ্রস্থিতো যাত্রাং ব্রাহ্মণানপমন্যতে।
স্বকীয়াং পরকীয়াং বা স্ত্রিয়ং পুরুষমেব চ।
তাড়য়িত্বা তু যো গচ্ছেৎ তদন্তং তস্য জীবিতম্। ৮৪॥
যাত্রাকালে তু সম্প্রাপ্তে মৈথুনং যো নিষেবতে;
রোগার্ত্তঃ ক্ষীণকায়শ্চ স নিবর্ত্তেত বা নবা॥
কৃত্বা তু মৈথুনং রাত্রৌ প্রভাতে যঃ প্রতিষ্ঠতে।
নাসৌ প্রতিনিবর্ত্তেত দুঃখঞ্চ প্রাপ্নুয়ান্নরঃ।

---

তিমিরাণি তমাংসি গভস্তিমান্ সূর্য্যঃ। উত্তিষ্ঠতঃ গন্তুমুদ্যতস্য নৃপতেঃ যদি আয়ুধম্ অস্ত্রং সঙ্গং ভূতলসংসর্গম্ এতি প্রাপ্নোতি পতেত হস্তাৎ পতিতং স্যাদিত্যর্থঃ॥ ৮৪॥
যাত্রায়াং মৈথুননিষেধো রাগপ্রাপ্তস্যৈব বোধ্যঃ। অত এব চ্যবনঃ—'আত্যয়িক-কার্য্যপাতে পুষ্পস্নাতাসমাগমং কৃত্বা। মুদিতো গচ্ছন্লভতে মনোরথানচিরকালেন॥"

---

অনুলোমগামী প্রদক্ষিণগত, দেহ-সুখকর সুরভি-সমীরণ-প্রবাহ সময়ে যাত্রা করিলে, সূর্য্য যেমন অন্ধকার-রাশি বিনাশ করেন, সেইরূপ রাজা সহসা শত্রু-পক্ষ বিনাশ করিতে সমর্থ হয়। যাত্রা সময়ে ধ্বজ, ছত্র, অস্ত্র, ভূতলে পতিত হইলে, কিংবা নৃপতির গমন করিতে উঠিবার সময়ে, নিজ অস্ত্র ভূতল-সংলগ্ন হইলে, কিংবা অস্ত্র হস্তচ্যুত হইলে ক্ষয় হইয়া থাকে। পৌষাদি চারি মাসে বৃষ্টি হইলে বিশেষ যাত্রা করিবে না। যাত্রোদ্যত-ব্যক্তি ব্রাহ্মণের অপমান করিলে কিংবা, স্ত্রীলোক বা পুরুষকে তাড়না করিলে তাহার সেই পর্য্যন্তই জীবন জানিবে। ৮৪।

যে ব্যক্তি যাত্রাকালে স্ত্রী-সম্ভোগ করে, সে রোগ-পীড়িত ও ক্ষীণ-দেহ হইয়া প্রত্যাবৃত্ত হয় কি না সন্দেহ। রাত্রিতে স্ত্রী-সংসর্গ করিয়া প্রভাতে

কটুতৈল-গুড়ক্ষীর-পক্কমাংসাশনস্তথা।

ভুক্ত্বা যো যাত্যসৌ মোহাদ্ব্যাধিতঃ স নিবর্ত্ততে।

বরাহপুরাণে—

তৃণোদকাঢ্যেষু বনেষু মত্তাঃ ক্রীড়ন্তু গাবঃ স-বৃষাঃ স-বৎসাঃ।

ক্ষীরং প্রমুঞ্চন্তু সুখং স্বপন্তু শীতাতপব্যাধিভয়ৈর্ব্বিযুক্তাঃ॥

ইমং মন্ত্রং বিশুদ্ধাত্মা জপেন্নিত্যং সমাহিতঃ।

গচ্ছন্ তিষ্ঠন্ স্বপন্ জিঘ্রন্ ভুঞ্জন্ ক্রীড়ন্ সমুৎসৃজন্।

মহাভয়েষু সর্ব্বেষু বিষমেষু সমেষু চ॥

প্রয়াণকালে চ তথা শ্রোতব্যমভয়প্রদম্॥ ৮৫॥

মৎস্যসূক্তে—

বলিকর্ম্মণি যাত্রায়াং প্রবেশে নববেশ্মনঃ।

মহোৎসবে চ মাঙ্গল্যে তত্র স্ত্রীণাং ধ্বনিঃ শুভঃ॥

ধ্বনিরুলুধ্বনিঃ।

দীপিকায়াম্—

সিদ্ধার্থকাদর্শপয়োঽঞ্জনানি বদ্ধৈকপশ্বামিষপূর্ণকুম্ভাঃ

উষ্ণীষ-ভৃঙ্গার-নৃবদ্ধযান-পুংযানবীণা-তপবারণানি।

ভৃঙ্গারঃ কনকালুকা।

---

ক্ষীরাদিনিষেধশ্চ প্রাগুক্তদিগ্‌দোহদনক্ষত্রদোহদেতরবিষয়ো বোধ্যঃ।দোহদস্য বিশেষেণা-হিতত্বাদিতি ভাব্যম্। যাত্রাকালে পঠনীয়মন্ত্রমাহ তৃণোদকাঢ্যেষু ইত্যাদি॥৮৫॥

---

যাত্রা করিলে দুঃখ ভোগ করে ও গৃহে প্রত্যাবৃত্ত হয় না। কটু-তৈল, গুড়, ক্ষীর, পক্ক দ্রব্য ও মাংস ভোজন-পূর্ব্বক যাত্রা করিলে ব্যাধি-গ্রস্ত হইয়া ফিরিয়া আসে। বরাহপুরাণে লিখিত আছে, বিশুদ্ধাত্মা সমাহিত হইয়া গমন, অবস্থান, শয়ন, আঘ্রাণ, ভোজন, ক্রীড়া ও দানকালে সর্ব্বপ্রকার মহাভয়ে বিষম বা সম অবস্থায় যাত্রাকালে "তৃণোদকাঢ্যেষু" ইত্যাদি মন্ত্র জপ করিবে কিংবা শ্রবণ করিবে তাহা হইলে কোন প্রকার ভয় থাকে না। ৮৫।

মৎস্যসূক্তে আছে—বলিদান কার্য্যে, যাত্রা সময়ে, নব-গৃহ-প্রবেশে, মহোৎসব ও মাঙ্গলিক কার্য্যে রমণীগণের উলুধ্বনি শুভ হয়। দীপিকায়

দধিমধু-ঘৃতরোচনা-কুমার্য্যো ধ্বজ-কনকাম্বুজ-ভদ্রপীঠ-শঙ্খাঃ।
সিতবৃষ-কুসুমে সুবাণি-মীন-দ্বিজ-গণিকাপুজনাশ্চ চারুবেশাঃ॥
জ্বলিতশিখি-ফলাক্ষতে-ক্ষু-ভক্ষ্য-দ্বিরদ-মৃদঙ্গা-ঙ্কুশ-চামরা-য়ুধানি।
মরকত-কুরুবিল্ব-পদ্মরাগ-স্ফটিকমণিপ্রমুখাশ্চ রত্নভেদাঃ॥
স্বয়মথ রচিতান্যযত্নতো বা যদি কথিতানি ভবন্তি মঙ্গলানি।
স জয়তি সকলাং ততো ধরিত্রীং গ্রহণ-দৃগালভন-শ্রুতেরুপাস্য॥ ৮৬॥

নির্গতস্য তু দ্বারাদ্যৈঃ শিরসশ্চাভিঘাতনম্।
ছত্র-ধ্বজাদিবস্ত্রাণাং পতনঞ্চাশুভাবহম্॥
কার্পাসৌষধ-কৃষ্ণধান্য-লবণ-ক্লীবা-স্থি-তৈলং বসা
পঙ্গ্বাঙ্গার-গুড়া-হি-চর্ম্ম-শকৃতঃ ক্লেশায় সব্যাধিতাঃ।
বান্তোন্মত্ত-জড়া-ন্ধ-কতৃণ-তুষ-ক্ষুৎক্ষাম-তক্রারয়ো
মুণ্ডাভাক্ত-বিমুক্তকেশ-পতিতাঃ কাষায়িনশ্চাশুভাঃ॥

---

লিখিত আছে—সর্ষপ, দর্পণ, দুগ্ধ, অঞ্জন, রজ্জুবদ্ধ একটি পশু, মাংস, পূর্ণ-কুম্ভ, পাগড়ী, ভৃঙ্গার, নরারূঢ়-যান, নর-যান, বীণা, ছত্র, দধি, মধু, ঘৃত, গোরচনা, কুমারী, পতাকা, স্বর্ণ, পদ্ম, ভদ্রাসন (দেবপীঠ), শঙ্খ, শ্বেত-বৃষ, কুসুম, মাঙ্গলিক বাক্য, মৎস্য, ব্রাহ্মণ, গণিকা, সাধু লোক, সুবেশধারী-লোক, প্রজ্বলিত অগ্নি, ফল, অক্ষত, ইক্ষু, ভক্ষ্য-বস্তু, হস্তী, মৃদঙ্গ, অঙ্কুশ, চামর, আয়ুধ, মরকত, কুরু-বিল্ব, পদ্মরাগ, স্ফটিকমণি প্রভৃতি বিবিধ রত্ন, এই সকল বস্তুর কোন বস্তু, স্বরচিতই বা অন্য-নির্ম্মিত যে কোন প্রকারের হউক না কেন সতত মঙ্গল-জনক জানিবে। যাত্রাকালে এই সমুদয় বস্তুর জ্ঞান, দর্শন, স্পর্শন বা শ্রবণ করিলে কৃতযাত্র রাজা সমস্ত পৃথিবী জয় করিতে পারেন। ৮৬।

যাত্রাকারী ব্যক্তি. গৃহ হইতে বহির্গত হইবার সময়ে দ্বারাদিদ্বারা মস্তকে আঘাত প্রাপ্ত হইলে, কিংবা ছত্র পতাকা বস্ত্রাদির কোন দ্রব্য মস্তকে পড়িলে অশুভ হইয়া থাকে। যাত্রাকালে কার্পাস, ঔষধ, কৃষ্ণ-ধান্য, লবণ, নপুংসক, অস্থি, তৈল, বসা-খঞ্জ, অঙ্গার, গুড়, সর্প, চর্ম্ম, বিষ্ঠা দর্শন হইলে ক্লেশ-ভোগ

কুটুম্বকলহো গৃহজ্বলনমার্ত্তবং যোষিতাং
বিড়ালসমরং ক্ষুতং স্খলিতমম্বরাদেস্তথা।
দুরুক্তমতিকোপিতা মহিষয়োশ্চ যুদ্ধং ভবেৎ
প্রয়াণসময়ে নৃণামভিমতার্থবিচ্ছিত্তয়ে ॥ ৮৭ ॥
যাত্রা মঙ্গলামঙ্গলানি নির্গচ্ছতাং প্রদিষ্টানি।
স্বপ্নেঽপি তানি শুভাশুভানি বিড়্‌লেপনং পুনর্ধন্যম্‌।

মৎস্যপুরাণে—

কৃতকৃত্যো যথাকামং পূজয়িত্বা জনার্দ্দনম্‌।
স্বপ্নন্তু দেবদেবস্য ন্যবেদয়ত ধার্ম্মিকঃ ॥
দুঃস্বপ্নাকথনং ধন্যং পুনঃ প্রস্বাপনং তথা।
প্রাতঃস্নানং তিলৈর্হোমো ব্রাহ্মণানাঞ্চ ভোজনম্‌ ॥
স্তুতিশ্চ বাসুদেবস্য তথা তস্য চ পূজনম্‌।
"চক্ষুঃস্পন্দং ভুজস্পন্দং তথা দুঃস্বপ্নদর্শনম্‌ ॥
শত্রূণাঞ্চ সমুত্থানমশ্বত্থ শময়াশু মে।
অশ্বত্থরূপী ভগবান্‌ প্রীয়তাং মে জনার্দ্দনঃ ॥"
মন্ত্রেণানেন চাশ্বত্থং প্রার্থয়েদ্দোষসূচনে ॥ ৮৮ ॥

করে ও রোগ-যুক্ত হয়। বমনকারী, উন্মত্ত, জড়, অন্ধ, কুৎসিত-তৃণ, তুষ, ক্ষুধায় ক্ষীণ-দেহ ব্যক্তি, ঘোল, শত্রু-ব্যক্তি, মুণ্ডিতব্যক্তি তৈলাভ্যক্ত-ব্যক্তি, মুক্তকেশ-ব্যক্তি পতিত-ব্যক্তি, কষায়-বস্ত্রধারী-ব্যক্তি, যাত্রাকালে এই সকল দৃষ্ট হইলে অশুভ হয়। কুটুম্বগণের কলহ, গৃহ-দাহ, ঋতু-শোণিত, বিড়াল-যুদ্ধ, ক্ষুত (হাঁচি), বস্ত্রাদির পতন দৃষ্ট হইলে, কিংবা দুর্ব্বাক্য, অতি ক্রোধ বা মহিষ-যুদ্ধ হইলে যাহায় অভিলষিত কার্য্য সিদ্ধ হয় না। ৮৭।

যাত্রাকারীর পক্ষে যে সকল দ্রব্য শুভাশুভ বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে, সে সকল বস্তু স্বপ্নে দৃষ্ট হইলেও, সেইরূপ শুভাশুভ ফল সূচনা করিবে। কিন্তু স্বপ্নে নিজ শরীরে বিষ্ঠা-লেপন দেখিলে শুভ হইয়া থাকে। মৎস্য পুরাণে আছে কোন ধার্ম্মিক রাজা নিত্য ক্রিয়া সমাপনান্তে যথা-কাম নারায়ণকে পূজা করিয়া স্বপ্ন-বৃত্তান্ত দেবদেব নারায়ণকে নিবেদন করিয়াছিলেন।

চিন্তাদুষ্টেন শোকেন ব্যাধিগ্রস্তেন বা পুনঃ।
কামশুক্ষেণ চিত্তেন দৃষ্টঃ স্বপ্নো নিরর্থকঃ ॥
অবিজ্ঞাতস্বরূপাণাং নরাণাং জ্ঞানহেতবে
স্বপ্নে দৃষ্টানি বক্ষ্যামি পুণ্যপাপোদ্ভবানি চ।
এবঞ্চৈতেষাং সূচকত্বং ন কারকত্বম্।
আদিত্যমণ্ডলং স্বপ্নে চন্দ্রং বা যদি পশ্যতি।
ব্যাধিভ্যো মুচ্যতে রোগী চারোগী সুখমাপ্নুয়াৎ।
দীপমন্নং ফলং বস্ত্রং কন্যারত্নং রথধ্বজম্।
যস্তু পশ্যতি স্বপ্নে তু লভতে চোত্তমাং শ্রিয়ম্।
উপানহৌ চ ছত্রঞ্চ লব্ধ্বা যঃ প্রতিবুধ্যতে।
অসিং বা নির্ম্মলং তীক্ষ্ণং অধ্বানং তস্য নির্দ্দিশেৎ ॥
দেবতাশ্চ দ্বিজা গাবঃ পিতরো লিঙ্গিনঃ স্ত্রিয়ঃ।
যদ্বদন্তি নরং স্বপ্নে তত্তথৈব ভবিষ্যতি ॥ ৮৯ ॥

দুঃস্বপ্ন-দর্শন হইলে তাহা কাহাকে বলিবে না এবং স্বপ্ন-দর্শনের পর আবার নিদ্রানুভব করিবে। প্রাতঃস্নান, তিলদ্বারা বিষ্ণুর হোম, বিষ্ণু-পূজা ও তাহার স্তব-পাঠ এবং ব্রাহ্মণ-ভোজন করাইবে। "চক্ষুঃস্পন্দং" ইত্যাদি মন্ত্র, অশ্বত্থ বৃক্ষ প্রদক্ষিণ-পূর্ব্বক পাঠ করিলে শুভ হইবে। ৮৮।

চিন্তা, শোক বা রোগগ্রস্ত ব্যক্তি ও কামশুষ্ক-চিত্ত ব্যক্তি স্বপ্ন-দর্শন করিলে নিষ্ফল হইয়া থাকে। স্বপ্নদৃষ্ট-বস্তু-স্বরূপে জ্ঞানহীন মানবের জ্ঞানের জন্য শুভাশুভ কর্ম্মফলোদ্ভব স্বপ্ন-দৃষ্ট বস্তুর শুভাশুভ ফল বলিব। স্বপ্নদৃষ্ট বস্তু সকল শুভাশুভ ফলের সূচক মাত্র কারক নহে। স্বপ্নে রবি-মণ্ডল বা চন্দ্র দর্শন হইলে রোগী রোগ-মুক্ত ও অরোগী ব্যক্তি সুখভোগী হইয়া থাকে। দীপ, অন্ন, ফল, বস্ত্র, কন্যা, রত্ন, রথ-পতাকা স্বপ্নে দৃষ্ট হইলে উত্তম শ্রীলাভ হয়। স্বপ্নে পাদুকা-যুগল ও ছত্র, কিংবা নির্ম্মল তীক্ষ্ণ অসিলাভ করিয়া যে ব্যক্তি জাগরিত হয় তাহাকে ভ্রমণ করিতে হয়। দেবতা, ব্রাহ্মণ, গো, পিতৃগণ, সন্ন্যাসচিহ্নধারী ব্যক্তি বা স্ত্রীলোক স্বপ্নে যাহা বলে তদনুরূপ ফল হইবে। ৮৯।

আরোহণং গো-হয়-কুঞ্জরাণাং প্রাসাদ-শৈলাগ্র-বনস্পতীনাম্।
আরুহ্য নৌকাং প্রতিগৃহ্য বীণাং ভুক্ত্বা রুদিত্বা ধ্রুবমর্থলাভঃ॥
ভক্ষণং চাদ্র মাংসস্য মৎস্যস্য পায়সস্য চ।
দর্শনং রুধিরস্যাপি স্নানং বা রুধিরেণ চ॥
সুধারুধিরমদ্যানাং পানং ক্ষীরস্য শোভনম্।
জীবতাং ভূমিপালানাং সুহৃদাঞ্চৈব দর্শনম্।
উরগো বৃশ্চিকশ্চৈব জলৌকা যদি দৃশ্যতে।
তদা পুত্রাদিলাভঃ স্যাদগম্যাগমনে শুভম্॥ ৯০॥
সর্ব্বাণি শুক্লানি সুশোভনানি কার্পাস-ভস্মা-স্থি-কপালবর্জ্জম্।
সর্ব্বাণি কৃষ্ণানি বিনিন্দিতানি গো-হস্তি-দেব-দ্বিজ-বাজিবর্জ্জম্॥
মরণং বন্ধনং ধন্যং বহ্নিদাহো গৃহাদিষু।
শুক্লপীতাম্বরা নারী শুক্লপীতানুলেপনা।
অবগূহতি যং স্বপ্নে তস্য স্যাৎ সর্ব্বতঃ সুখম্॥
কৃষ্ণরক্তাম্বরা নারী রক্তকৃষ্ণানুলেপনা।
অবগূহতি যং স্বপ্নে ব্যাধিং মৃত্যুঞ্চ নির্দ্দিশেৎ॥

---

গো, অশ্ব, হস্তী, প্রাসাদ, পর্ব্বত-শিখর বা বৃক্ষে স্বপ্নে আরোহণ করিলে কিংবা নৌকারোহণ, বীণাযন্ত্র-গ্রহণ, ভোজন বা রোদন হইলে নিশ্চয় অর্থলাভ হয়। স্বপ্নে কাচামাংস বা মৎস্য-ভক্ষণ, পায়স-ভোজন দৃষ্ট হইলে, কিংবা রুধির দর্শন, রুধির-স্নান, সুধা, রুধির, মদ্য ও ক্ষীরের পান দৃষ্ট হইলে শুভ হয়। জীবিত রাজা বা বন্ধুগণ, সর্প, বৃশ্চিক বা জলৌকা দর্শন হইলে পুত্রাদি লাভ, এবং অগম্যা গমন করিলে শুভ হয়। ৯০।

কার্পাস, ভস্ম, অস্থি, কপাল (মাথার খুলি) ব্যতীত সর্ব্বপ্রকার শুক্ল বস্তু স্বপ্ন-দৃষ্ট হইলে শুভ, এবং গো, হস্তী, দেবতা, ব্রাহ্মণ, অশ্ব ব্যতীত সর্ব্ববিধ কৃষ্ণ বস্তু স্বপ্ন-দৃষ্ট হইলে অশুভ হয়। স্বপ্নে মরণ, বন্ধন ও গৃহ-দাহ দর্শন হইলে শুভ হয়। শুক্ল বা পীত-বস্ত্র-পরিহিতা কোন নারী শুক্ল বা পীত বর্ণের অনুলেপন দ্বারা ভূষিতা হইয়া যে পুরুষকে স্বপ্নে আলিঙ্গন করে তাহার সর্ব্বত্র সুখলাভ হয়। এবং কৃষ্ণ বা রক্ত-বস্ত্রপরিহিতা রক্ত বা কৃষ্ণ বর্ণের

বরাহর্ক্ষ খরোষ্ট্রাণামারোহো মহিষস্য চ।
ভক্ষণং পক্ষিমাংসানাং তৈলস্য কৃশরস্য চ।
নর্ত্তনং হসনঞ্চৈব বিবাহো গীতমেব চ।
তন্ত্রীবাদ্যবিহীনানাং বাদ্যানামপি বাদনম্।
দিব্যান্তরীক্ষ-ভৌমানামুৎপাতানাঞ্চ দর্শনম্।
স্বপ্নে পশ্যতি চাত্মানং রক্তাম্বরবিভূষণম্॥
মলিনাম্বরধারিত্বমভ্যঙ্গ-ক্ষৌর-নগ্নতাঃ।
উৎসবাচরণং পাতো দোলারোহশ্চ নিন্দিতঃ॥ ৯১॥

ইতি স্বপ্নফলম্।

সর্ব্বতঃ ক্ষুতমশোভনং স্মৃতং গোক্ষুতং মরণমেব করোতি।
কেচিদাহুরফলং বলাৎ কৃতং বৃদ্ধ-পীনসিত-বালকৃতঞ্চ॥
বিত্তং ব্রহ্মণি কার্য্যসিদ্ধিরতুলা শক্রে হুতাশে ভয়ম্।
যাম্যামগ্নিভয়ং সুর-দ্বিষি কলির্লাভঃ সমুদ্রালয়ে।
বায়ব্যাং বরবস্ত্রগন্ধসলিলং দিব্যাঙ্গনা চোত্তরে
ঐশান্যাং মরণং ধ্রুবং নিগদিতং দিগ্লক্ষণং খঞ্জনে।
জ্যেষ্ঠীরুতে ক্ষুতেহপ্যেবমূচুঃ কেচিচ্চ কোবিদাঃ॥ ৯২॥

অনুলেপন-যুক্তা কোন নারী যে পুরুষকে স্বপ্নে আলিঙ্গন করে তাহার রোগ বা মৃত্যু হইবে। বরাহ, ভল্লুক, গর্দ্দভ ও মহিষে আরোহণ, পক্ষি-মাংস, তৈল বা খিচুড়ী-ভক্ষণ, নৃত্য, হাস্য, বিবাহ, গীত এই সকলের দর্শন, তন্ত্রী ও শব্দহীন বাদ্য যন্ত্রের বাদ্যকরা, দিব্য অন্তরীক্ষ ও ভৌম উৎপাতের দর্শন, নিজকে রক্ত-বস্ত্রে ভূষিত দর্শন, মলিন বস্ত্রধারিরূপে দর্শন, অভ্যঙ্গ ও ক্ষৌরকার্য্যে আসক্তরূপে বা নগ্নরূপে দর্শন, উৎসবাচরণ উচ্চস্থান হইতে পতন বা দোলারোহণ দৃষ্ট হইলে অশুভ হইয়া থাকে। ৯১।

যাত্রা প্রভৃতি সকল কার্য্যেই হাঁচি অশুভ হইয়া থাকে। গোরুর হাঁচি হইলে মরণ হয়। কেহ কেহ বলেন বলপূর্ব্বক-কৃত, বৃদ্ধ ও পীনসরোগী-কৃত, বালক-কৃত হাঁচির কোন ফল হয় না। খঞ্জন টিক্‌টিকি ও হাঁচির ফল যথা— উপরদিকে খঞ্জন দেখিলে বিত্তলাভ. পূর্ব্বদিকে কার্য্যসিদ্ধি, অগ্নিকোণে ভয়,

বিষ্ণুধর্ম্মোত্তরে বিষ্ণোরিত্যধিকৃত্য—

'নাম সংকীর্ত্তনং নিত্যং ক্ষুতঃ প্রস্খলিতাদিষু।

বিয়োগং শীঘ্রমাপ্নোতি সর্ব্বত্র নাত্র সংশয়ঃ॥

অতএব বিষ্ণুপুরাণম্—

স্মৃতে সকলকল্যাণ-ভাজনং যত্র জায়তে।

পুরুষস্তমজং নিত্যং ব্রজামি শরণং হরিম্॥ ৯৩॥

যুদ্ধযাত্রায়াম্—

যত্র ঋক্ষে স্থিতো রাহুর্ব্বদনং তদ্বিনির্দ্দিশেৎ।

মুখাৎ পঞ্চদশে ঋক্ষে পুচ্ছং তস্য প্রতিষ্ঠিতম্॥

রাহুভুক্তানি ঋক্ষাণি জীবপক্ষে ত্রয়োদশ।

ত্রয়োদশৈব ভোগ্যানি মৃতপক্ষগতানি চ।

মৃতপক্ষে মুখং তস্য গুদং জীবার্দ্ধমধ্যগম্॥ ৯৪॥

জীবপক্ষে ক্ষপানাথে মৃতপক্ষে রবৌ স্থিতে।

তদা রণে শুভা যাত্রা বিপরীতে তু হানিদা॥

---

দক্ষিণে অগ্নি-ভয়, নৈঋতে কলহ, পশ্চিমে লাভ, বায়ুকোণে উত্তম বস্ত্র গন্ধ দ্রব্য ও সুপেয় জলপান, উত্তরে দিব্য স্ত্রী-সম্ভোগ, ঈশানকোণে খঞ্জন দৃষ্ট হইলে নিশ্চয় মরণ হইয়া থাকে। টিক্‌টিকির শব্দ ও হাঁচি হইলেও এইরূপ ফল হইবে, কোন কোন পণ্ডিত এইরূপ বলেন। ৯২।

হাঁচি প্রভৃতি অশুভদর্শনে বিষ্ণুর নাম কীর্ত্তন করিলে শীঘ্র অশুভ ফলের বিনাশ হয়। এইজন্য বিষ্ণুপুরাণে লিখিত হইয়াছে যে, যাহাকে স্মরণ করিলে মানব সর্ব্বপ্রকার মঙ্গল ভাজন হয়, সেই জন্ম মৃত্যু বিহীন রক্ষাকর্ত্তা হরির শরণাপন্ন হইলাম। ৯৩।

যুদ্ধযাত্রা-বিষয়ে লিখিত হইয়াছে। যে নক্ষত্রে রাহু থাকে তাহা রাহুর মুখ, মুখনক্ষত্র হইতে ১৫ নক্ষত্র রাহুর পুচ্ছ দেশ, রাহুভুক্ত তেরটি নক্ষত্রকে জীবপক্ষ এবং রাহুর ভোগ্য তেরটি নক্ষত্রকে মৃতপক্ষ কহে। রাহুর মুখ নক্ষত্রটি মৃতপক্ষের অন্তর্গত জানিবে। এবং জীবপক্ষের ৭ম নক্ষত্রটি রাহুর গুহ্যদেশ। ৯৪।

চন্দ্রাদিত্যৌ যদা যুক্তৌ জীবপক্ষে ব্যবস্থিতৌ।
তত্র ক্ষেমং জয়ো লাভো যাত্রাকালে ন সংশয়ঃ॥
মৃতপক্ষে যদা কালে সংস্থিতৌ চন্দ্রভাস্করৌ।
তদা হানির্ভয়ো ভঙ্গো মৃত্যুর্যাত্রাফলং মতম্॥
জীবপক্ষে স্থিতে চন্দ্রে কার্য্যং স্যাদমৃতোপগম্।
মৃতপক্ষে মৃতং জ্ঞেয়ং যতশ্চন্দ্রবলে বলম্॥
যুদ্ধকালে যদা শীঘ্রং যাত্রা যোগেন লভ্যতে।
উৎপাদ্যৌ তু তদা শীঘ্রং তৎকালেন্দুদিবাকরৌ॥ ৯৫॥
ইষ্টনাড্যো হতা ধিষ্ণ্যৈঃ ষষ্টিভাগাপ্তশেষকে।
অশ্বিন্যাদীন্দুভুক্তেন যোগাত্তৎকালচন্দ্রমাঃ॥
যথা চন্দ্রস্তথা সূর্য্যঃ কর্ত্তব্যশ্চেষ্টকালিকঃ।
অহোরাত্রস্য মধ্যে তৌ বিভ্রান্তৌ ধিষ্ণ্যমণ্ডলে॥

---

জীবপক্ষে চন্দ্র ও মৃতপক্ষে রবি থাকিলে যুদ্ধ-যাত্রায় শুভ এবং বিপরীত হইলে হানি হইয়া থাকে। চন্দ্র ও রবি এই দুইটি গ্রহ জীবপক্ষে অবস্থিত হইলে মঙ্গল ও জয়লাভ হয়। এবং রণযাত্রা-সময়ে চন্দ্র ও রবি মৃতপক্ষে অবস্থান করিলে সেই যাত্রা-ফলে হানি, ভয়, ভঙ্গ বা মৃত্যু হইয়া থাকে। জীবপক্ষে চন্দ্র থাকিলে যে কার্য্য অনুষ্ঠিত হইবে, তাহা অমৃত সদৃশ হয়, আর মৃতপক্ষে চন্দ্র থাকার সময়ে যে কার্য্য করিবে তাহা মৃত তুল্য জানিবে। যেহেতু চন্দ্রের চন্দ্রের বলানুসারে কার্য্যের শুভাশুভ ফল হইয়া থাকে। যুদ্ধ কালে বা যাত্রাকালে শীঘ্র জীবপক্ষ-গত চন্দ্রের লাভ না হইলে যাহাতে জীবপক্ষ-গত চন্দ্র সূর্য্যলাভ হইতে পারে তাহার জন্য তাৎকালিক চন্দ্র ও তাৎকালিক রবির গণনা করিবে। ৯৫।

তাৎকালিক চন্দ্র রবির গণনা-প্রণালী যথা—অভীষ্ট সময়ের দণ্ডমানকে ২৭ দ্বারা গুণ করিয়া ৬০ দিয়া ভাগ করিলে যাহা প্রাপ্ত হইবে, ঐ সংখ্যার সহিত চন্দ্রের ভুক্ত নক্ষত্র সংখ্যা যোগ দিলে গত নক্ষত্র পাওয়া যাইবে। ঐ নক্ষত্রাঙ্ক যোগে ২৭শের অধিক হইলে ২৭ বাদ দিতে হইবে। কর্ম্মকাল পর্য্যন্ত যে নক্ষত্রের যত দণ্ড ভোগ হইয়াছে তাহাই এই স্থলে ইষ্ট-নাড়ী

সর্ব্বেষু শুভকার্য্যেষু যাত্রাকালে বিশেষতঃ ।
দণ্ডৈশ্চ পঞ্চভী রাশাবেবং স্যুর্দ্বাদশ ক্রমাৎ ॥
লগ্নবদ্ ভুক্তভাগস্য ত্যাগাচ্ছেষক্রমাৎ ক্রমঃ ।

অস্যার্থঃ—ইষ্টনাড্যঃ সূর্য্যোদয়াবধিকর্ম্মকালীনদণ্ডসংখ্যাঃ । গতরাত্রিপ্রবিষ্টনক্ষত্রদণ্ডাবধিকর্ম্মকালীনদণ্ডসংখ্যা বা সপ্তবিংশত্যা-পূরিতাঃ ষষ্ট্যা যো লব্ধঃ সোঽশ্বিন্যাদিচন্দ্রভুক্তনক্ষত্রাঙ্কযুক্তঃ সপ্তবিংশাধিকশ্চেত্তমপহায় যৎ সংখ্যানং তেন নক্ষত্রং তত্র চন্দ্রঃ । সূর্য্যপক্ষে সূর্য্যভুক্তনক্ষত্রাঙ্কযুক্তো লব্ধাঙ্ক ইতি বিশেষঃ ॥৯ ॥

---

ইষ্টনাড্য ইত্যাদি । কর্ম্মকালে নক্ষত্রস্য যাবন্তো দণ্ডা গতাস্তে ধিষ্ণ্যৈঃ সপ্তবিংশত্যা হতাঃ গুণিতাঃ কার্য্যাঃ পশ্চাৎ ষষ্ট্যা বিভাগেন যো লব্ধঃ সঃ চন্দ্রভুক্তনক্ষত্রাঙ্কযুক্তঃ কার্য্যঃ সপ্তবিংশাধিকশ্চেত্তং বিহায় যৎ সংখ্যানং তদ্‌গতনক্ষত্রম্ । যশ্চ শেষঃ সোঽপি ভুজ্যমান নক্ষত্রস্য ভুক্তপাদাদি জ্ঞেয়ম্ । তথাহি পঞ্চদণ্ডমধ্যে একরাশিভোগাৎ সপাদনক্ষত্রদ্বয়ং ভুক্তং ভবেৎ । ত্রয়োদশপলাধিকদণ্ডদ্বয়েন চ একৈকনক্ষত্রভোগঃ কল্প্যতে । এবঞ্চ যস্মিন্ নক্ষত্রে চন্দ্রোঽস্তি তস্য ষষ্টিদণ্ডাত্মকত্বে নির্দ্দিষ্টনিয়মেন ভোগঃ স্যাৎ । ন্যূনাধিকপরিমাণে তু তদনুসারেণ দ্বাদশরাশিভোগকল্পনা কার্য্যা । অত্র চন্দ্রস্য তাৎকালিকত্বে সমুদাহ্রিয়তে কর্ম্মকালে মঘানক্ষত্রস্য ভুক্তদণ্ডাঃ ২২ সপ্তবিংশত্যা হতে ৫৯৪ জাতং ষষ্টিবিভাগেন লব্ধং ৯ তত্র চন্দ্রভুক্তাশ্লেষানক্ষত্রাঙ্কযোগে জাতং ১৮ এতদ্‌গতম্ । শেষাঙ্কঃ ৫৪ তেন মূলানক্ষত্রস্য তৃতীয়পাদো ভুক্তশ্চতুর্থপাদো ভুজ্যতে । পঞ্চদশপর্য্যন্তাঙ্কশেষশ্চেৎ প্রথমপাদঃ । তত-স্ত্রিংশৎপর্য্যন্তং দ্বিতীয়ঃ, পঞ্চচত্বারিংশৎপর্য্যন্তং তৃতীয়পাদস্ততশ্চতুর্থপাদ ইতি ক্রমেণ বোধ্যঃ ।

---

বলিয়া জানিবে। তাৎকালিক চন্দ্রের ন্যায় তাৎকালিক রবি করিবে। নক্ষত্রগুলির মধ্যে ৬০ দণ্ডের ভিতর চন্দ্র ও রবি ভ্রমণ করিতেছে। সকল শুভকার্য্যে ও যাত্রাকালে তাৎকালিক চন্দ্র দ্বারা শুভ সময় নির্ণয় করিবে। প্রতি ৫ দণ্ডে এক এক রাশি ভোগ হওয়ায় ৬০ দণ্ডের মধ্যে দ্বাদশ রাশি ভোগ হয়। লগ্নের ন্যায় ভুক্ত অংশ পরিত্যাগ করিয়া শেষ ভাগ ক্রমে ফল নির্দ্দেশ করিবে। উদাহরণ—মঘানক্ষত্র-ভুক্ত দণ্ড ২২ তাহাকে ২৭ দ্বারা গুণ করিলে ৫৯৪ হইল, তাহাকে ৬০ ভাগ করিলে ভাগফল ৯, তাহার সহিত চন্দ্রের ভুক্ত নক্ষত্র অশ্লেষার সংখ্যা ৯ যোগ করায় ১৮ হইল ইহা গত নক্ষত্র। শেষ ৫৪ থাকায় জানা যাইতেছে যে মূলানক্ষত্রের চতুর্থ পাদ ভোগ হইতেছে।

প্রবাসঃ সুস্থতা মৃত্যুর্হাস্যং জয়ো জ্বরো রতিঃ ।
নষ্টতা শূন্যতা ক্রীড়া সুপ্তির্ভুক্তিশ্চ মেষতঃ ।
এতাশ্চ দ্বাদশাবস্থা শশাঙ্কস্য দিনে দিনে ।
শুভাশুভেষু কার্য্যেষু ফলং নামানুসারতঃ ॥
ইতি কালীনরাহুতৎকালচন্দ্রাদিত্য-ব্যবস্থা ॥

হরিবংশে—

মরণং সহমানানাং যুধ্যতাং বিজয়ো ধ্রুবম্ ॥
বিদেশগতভ্রাত্রন্বেষণায় ন গন্তব্যম্ ।

যথা বিষ্ণুপুরাণম্—

ততঃ প্রভৃতি বৈ ভ্রাতা ভ্রাতুরন্বেষণে দ্বিজ ।
প্রয়াতো নশ্যতি তথা তন্ন কার্য্যং বিজানতা ॥

---

তাৎকালিকরবিগণনায়াস্তু সূর্য্যোদয়াবধিকার্য্যকালীনদণ্ডসংখ্যা ইষ্টনাড্যো জ্ঞেয়া যোগ্যত্বাৎ। অত এব গ্রন্থকৃতা বিকল্পঃ প্রদর্শিতঃ। এবমুক্তপ্রকারেণ তাৎকালিকরবিচন্দ্রৌ কৃত্বা যাত্রাদিশুভকার্য্যেষু জীবনক্ষত্রে চেৎ প্রাপ্নুয়াত্তদা শুভফলং স্যাদিতি ভাবঃ ॥ তেন নক্ষত্রং তেন সংখ্যানেন গতনক্ষত্রাঙ্কেন হেতুনা নক্ষত্রং পরবর্ত্তিনক্ষত্রং ভুজ্যমানং জ্ঞেয়ং যথাশ্রুতন্তু ন সম্ভবতি ইতি বোধ্যম্ ॥ ৯৬ ॥

---

তাৎকালিক রবি করিলে সূর্য্যোদয়াবধি কর্ম্মকালে যত দণ্ড গত হইয়াছে তাহাকে ইষ্ট নাড়ী গণ্য করিয়া পূর্ব্ববৎ গণনা করিবেন এবং ভাগলব্ধ অঙ্কে সূর্য্যভুক্ত নক্ষত্র-সংখ্যা যোগ দিবেন। ৯৬।

চন্দ্রের দ্বাদশ অবস্থা যথা—প্রবাস, সুস্থতা, মৃত্যু, হাস্য, জয়, জ্বর, রতি, নষ্টতা, শূন্যতা, ক্রীড়া, সুপ্তি, ভুক্তি। মেষাদি রাশি-ক্রমে চন্দ্রের প্রবাসাদি অবস্থা হইবে। যেমন চন্দ্র মেষ রাশিতে থাকিলে ১ম ৫ দণ্ড প্রবাস, ২য় ৫ দণ্ড সুস্থতা ইত্যাদি। বৃষস্থ চন্দ্রে ১ম ৫ দণ্ড সুস্থতা, ২য় ৫ দণ্ড মৃত্যু ইত্যাদি রূপে অবস্থা জানিবে। শুভাশুভ সকল কার্য্যে নামানুরূপ ফল হইবে। হরিবংশে আছে মরণে ভয়হীন হইয়া যাহারা যুদ্ধ করে তাহাদিগের নিশ্চয়ই বিজয় হয়। বিদেশগত ভ্রাতার অন্বেষণের জন্য গমন করিবে না। এই বিষয়ে বিষ্ণুপুরাণে লিখিত আছে—"সে সময় হইতে বিদেশগত ভ্রাতার

'ততঃ' সমস্তপৃথিবীং দ্রষ্টুং গতানাং হর্য্যশ্বাদীনাং তদনুগামিনাঞ্চ তদ্‌ভ্রাতৃণাং সবলাশ্বাদীনামনিবর্ত্তনদর্শনাৎ ॥ ৯৭ ॥

মৎস্যপুরাণেঽপি—

ততঃ প্রভৃতি ন ভ্রাতুঃ কনীয়ান্‌ মার্গমিচ্ছতি ।
অন্বিষ্য দুঃখমাপ্নোতি তেন তৎ পরিবর্জ্জয়েৎ ॥

তিথাবরিক্তে শুভদে চ চন্দ্রে পাপেষু কেন্দ্রাষ্টমবর্জ্জিতেষু ।
গ্রাম্যে স্থিরে বা নিজভে সুলগ্নে গৃহং বিশেদ্‌ যান-নিবৃত্তভূপঃ ॥

পরবিষয়পুরাপ্তৌ সাধুদেব-দ্বিজস্বং
কুলজনবনিতাশ্চ ক্ষ্মাধিপো নোপরুধ্যাৎ ।
বিগজ-তুরগ-শস্ত্রান্‌ ভীতাংশ্চ হন্যাৎ
শুভতিথি-দিবসর্ক্ষে হৃষ্টসৈন্যো বিশেচ্চ ॥

---

যাননিবৃত্তভূপঃ যানং যাত্রা তস্মাৎ প্রত্যাবৃত্তঃ কুলজনবনিতাঃ কুলরমণ্যঃ নোপরুধ্যাৎ ন স্বায়ত্তীকুর্য্যাৎ। বিগজতুরগশস্ত্রান্‌ গজাশ্বরহিতান্‌ শস্ত্ররহিতাংশ্চ। তথাচোক্তং বশিষ্ঠেন বিগজতুরগভীতান্‌ পুণ্যালোকাভিলাষান্‌ বিরথশিথিলবস্ত্রান্‌ মুক্তশস্ত্রাস্ত্রকেশান্‌। তৃণ-

---

অন্বেষণে কোন ভ্রাতা গমন করিলে নষ্ট হয়, অতএব বুদ্ধিমান্‌ ব্যক্তি তাদৃশ কার্য্য করিবে না। শ্লোকে যে 'ততঃ' শব্দ আছে তাহার অর্থ করিতেছেন, সমস্ত পৃথিবী দেখিবার জন্য প্রস্থিত হর্য্যশ্ব প্রভৃতি ভ্রাতৃগণের অন্বেষণার্থগত সবলাশ্ব প্রভৃতি ভ্রাতৃগণের অনিবৃত্তি দর্শন হইতে। ৯৭।

মৎস্যপুরাণেও আছে সে সময় হইতে ভ্রাতার অন্বেষণার্থ কনিষ্ঠ ভ্রাতা গমন করিলে দুঃখভোগ করিতে হয়, সে জন্য তাহা পরিত্যাগ করিবে। রিক্তা ভিন্ন তিথি ও চন্দ্র তারা শুদ্ধ হইলে গ্রাম্য, স্থির বা নিজের শুভ জন্ম লগ্নে, পাপগ্রহগণ কেন্দ্র ও অষ্টম স্থান ব্যতিরিক্ত স্থানে অবস্থিত হইলে, যাত্রা-নিবৃত্ত রাজা গৃহপ্রবেশ করিবে। রাজা পররাজ্যলাভ করিলে তত্রত্য সাধু, দেবতা ও ব্রাহ্মণদিগের ধনাপহরণ করিবে না। এবং কুলরমণীদিগের কোন প্রকার অনিষ্টাচরণ করিবে না। গজ ও অশ্ববাহন হীন, শস্ত্র হীন, পীড়িত ও ভীত ব্যক্তিকে নষ্ট করিবে না। শুভ তিথি, শুভদিন ও শুভনক্ষত্রে রণবিজয় হর্ষে পুলকিতচিত্ত-সৈন্যগণ সহ, রাজা

পুষ্টৈঃ শুক্রেন্দুজীবৈর্ধ্রুব-লঘু-বলভিদ্-বিষ্ণু-মৈত্রেন্দুপৌষ্ণৈঃ
সল্লগ্নেঽপাপ-জন্মোদয়-পতিষু বিরন্ধ্রারিগেন্দ্বারসৌম্যৈঃ।
ত্র্যায়ারিস্থৈরথাষ্ট-ব্যয়গৃহরহিতৈঃ সদ্গ্রহৈঃ কেন্দ্রকোণে
বীর্য্যাঢ্যে ক্ষত্রিয়াংশে সুদিনতিথিশুভেন্দৌ নৃপস্যাভিষেকঃ ॥ ৯৮ ॥

অথ ছত্রচক্রম্।

আদৌ চক্রং সমালিখ্য ছত্রত্রয়ং সুশোভনম্।
অশ্বিন্যাদিলিখেত্তত্র সপ্তবিংশতিভানি চ ॥
অশ্বিন্যাদ্যং মঘাদ্যঞ্চ মূলাদ্যঞ্চ ক্রমেণ তু।
উত্তরে পূর্ব্বদক্ষে চ এতচ্ছত্রত্রয়ং মতম্ ॥
প্রতীচীমধ্যরেখাগ্রাদৈশান্যন্তং হয়াধিপঃ।
আগ্নেয্যান্তং নরাধীশো নৈঋ‌ত্যন্তং গজাধিপঃ ॥

---

মুখগতসত্ত্বান্ প্রাঞ্জলীনুহ্যমানান্ ক্ষিতিপতিতনয়া দীন্ যুদ্ধভূমৌ ন হন্যাৎ। পুষ্টৈঃ শুভৈঃ অপাপজন্মোদয়পতিষু শুভগ্রহজন্মরাশিলগ্নপতিগ্রহেষু সৎসু। বীর্য্যাঢ্যে শুভদৃগ্‌যোগাদ্বলযুক্তে ইত্যর্থঃ। ক্ষত্রিয়াংশে ক্ষত্রিয়জাতীয়রাশিস্বরূপনবাংশে ॥ ৯৮ ॥

অশ্লেষাং ভূভৃতাং জন্মনপতীনাম্ ঋক্ষং জন্মনক্ষত্রং যস্মিন্ ছত্রে বিদ্যতে তস্য শুভাশুভং তচ্ছত্রানুসারেণ বক্তব্যমিত্যর্থঃ। অশ্লেষামিত্যুপাদানাৎ পূর্ব্বদিগবস্থিতছত্রে সর্ব্বপ্রধান-

---

গৃহপ্রবেশ করিবে। অভিষেক—শুক্র, চন্দ্র ও বৃহস্পতি শুভ হইলে, ধ্রুব, লঘুগণ নক্ষত্রে জ্যেষ্ঠা, শ্রবণা, অনুরাধা, মৃগশিরা ও রেবতী নক্ষত্রে, শুভ লগ্নে পাপগ্রহ ভিন্ন জন্মরাশিপতি জন্মলগ্নপতি গ্রহ অবস্থিত হইলে, চন্দ্র, মঙ্গল ও বুধ ইহারা ৬ষ্ঠ ৮মস্থ না হইলে এবং শুভগ্রহ ৮ম ও ব্যয়স্থ না হইয়া ৩য়, ১১শ ও ৬ষ্ঠস্থ হইলে, কেন্দ্র ও কোণস্থান শুভযোগ দৃষ্টিবশে বলযুক্ত হইলে ক্ষত্রিয়রাশি-স্বরূপ নবাংশের উদয়ে, শুভ বার, শুভ তিথি ও চন্দ্র তারা শুদ্ধ হইলে রাজার অভিষেক কার্য্য করিবে। ৯৮।

ছত্রচক্র। প্রথমে ৩টি সুন্দর ছত্র অঙ্কিত করিবে। উত্তরের ছত্রচক্রে অশ্বিন্যাদি অশ্লেষা পর্য্যন্ত ৯টি নক্ষত্র, পূর্ব্বদিকের ছত্রচক্রে মঘা হইতে জ্যেষ্ঠা পর্য্যন্ত ৯টি নক্ষত্র এবং দক্ষিণ ছত্রে মূলা হইতে রেবতী পর্য্যন্ত ৯টি নক্ষত্র লিখিয়া রাখুন। পশ্চিমদিকে বিন্যস্ত রেখার অগ্র হইতে ঈশানকোণ পর্য্যন্ত

অশ্বাধ্যক্ষো নরাধ্যক্ষো গজাধ্যক্ষঃ ক্রমেণ তু।
এষাং ছত্রবিভাগেন জ্ঞাতব্যঞ্চ শুভাশুভম্॥
অন্যেষাং ভূভৃতামৃক্ষং যত্র চ্ছত্রে ব্যবস্থিতম্।
তচ্ছত্রং তস্য ভূপস্য শুভাশুভফলপ্রদম্॥ ৯৯॥
চামরং কলসো বীণা ছত্রং দণ্ডঃ পতদ্‌গ্রহঃ।
আসনং কীলকং রজ্জুর্নব ভেদাঃ প্রকীর্ত্তিতাঃ॥
যস্য ছত্রে স্থিতঃ সৌরির্ভঙ্গং তস্য বিনির্দ্দিশেৎ।
ফলঞ্চ চামরাদীনাং প্রত্যেকঞ্চ বদাম্যহম্॥
চামরে চণ্ডতা বায়োরনাবৃষ্টিশ্চ জায়তে।
দুর্ভিক্ষঞ্চ ভবেদ্ ঘোরং প্রজাপীড়া ন সংশয়ঃ॥
কলসস্থে ভবেদ্ যুদ্ধং রণে ভঙ্গো মহদ্ ভয়ম্।
ঘাতপাতাদিকং সর্ব্বং জায়তে নাত্র সংশয়ঃ॥

---

নৃপতেঃ শুভাশুভং বক্তব্যম্। অন্যেষাঞ্চ জন্মনক্ষত্রযুক্তছত্রানুসারেণেতি জ্ঞেয়ম্। উত্তরচ্ছত্রে হয়াধ্যক্ষস্য, দক্ষিণচ্ছত্রে গজাধ্যক্ষস্য শুভাশুভং বক্তব্যমিতি বিশেষঃ। এষাং হয়াধ্যক্ষনরাধ্যক্ষগজাধ্যক্ষাণাম্॥ ৯৯॥

তত্র ফলবিচারার্থং বিন্যস্তনক্ষত্রক্রমেণ চামরাদিনব ভেদান্ দর্শয়তি চামরমিত্যাদি। উত্তরচ্ছত্রচক্রে অশ্বিনীনক্ষত্রং চামরং ভরণী কলসঃ কৃত্তিকা বীণা রোহিণীচ্ছত্রং মৃগশীর্ষো

---

যে ছত্রচক্র হইয়াছে তাহাতে অশ্বাধ্যক্ষের এবং পূর্ব্বদিকে যে ছত্রচক্র হইয়াছে তাহাতে সম্রাটের ও দক্ষিণদিকের ছত্রচক্রে গজাধ্যক্ষের শুভাশুভ বিচার করিবে। অপর ভূপতিগণের জন্ম নক্ষত্র যে ছত্রচক্রে থাকিবে, সে ছত্রচক্রানুসারে তাহাদিগের শুভাশুভ বলিবে। ৯৯।

ছত্রচক্রে চামরাদি-বিভাগ।—১ চামর, ২ কলস, ৩ বীণা, ৪ ছত্র, ৫ দণ্ড, ৬ পতদ্‌গ্রহ, ৭ আসন, ৮ কীলক, ৯ রজ্জু। প্রত্যেক ছত্রচক্রে বিন্যস্ত নক্ষত্র ক্রমানুসারে চামরাদি নয় প্রকার বিভাগ জানিবে। অর্থাৎ ১ম নক্ষত্র চামর, ২য় নক্ষত্র কলস, ৩য় নক্ষত্র বাণা, ৪র্থ নক্ষত্র ছত্র ইত্যাদি। যাহার ছত্র সংজ্ঞক নক্ষত্রে শনি অবস্থান করিবে তাহার ছত্র ভঙ্গ হয়। চামরে শনি থাকিলে ভীষণ ঝড়, অনাবৃষ্টি, ভয়ঙ্কর দুর্ভিক্ষ ও প্রজাপীড়া হয়, কলসে

বীণাসংস্থেঽর্কতনয়ে পট্টরাজ্ঞী বিনশ্যতি ।
চলচ্চিত্তো ভবেদ্রাজা ভয়ভীতা চ মেদিনী ॥
যদা ঋক্ষত্রয়ে সৌরিশ্ছত্রে দণ্ডে পতদ্‌গ্রহে ।
তদা তস্য ভবেদ্ ভঙ্গশ্ছত্রস্যাপি ন সংশয়ঃ ॥
আসনস্য ভবেন্নাশ আসনস্থে শনৈশ্চরে ।
যুবরাজক্ষয়ঃ কীলে বন্ধনং রজ্জুসংজ্ঞকে ॥ ১০০ ॥
সৌম্যযুক্তোঽতিচারস্থঃ শনিরুক্তফলো ন হি ।
বক্রগঃ ক্রূরযুক্তশ্চ সর্ব্ব ক্রূরং করোতি সঃ ॥
শনি-রাহুকুজাদিত্যা যদা জীবেন্দুসংযুতাঃ ।
উত্তরাধীশরাজ্ঞো বৈ নিশ্চিতং ছত্রভঙ্গদাঃ ॥

---

দণ্ডঃ আর্দ্রা পতদ্‌গ্রহঃ পুনর্বসুরাসনং পুষ্যঃ কীলকম্ অশ্লেষা রজ্জুরিতি । এবং পূর্ব্বচক্রে মঘা চামরং পূর্ব্বফল্গুনী কলস উত্তরফল্গুনী বীণা ইত্যাদি জ্ঞেয়ম্ । দক্ষিণচক্রে মূলানক্ষত্রং চামরং পূর্ব্বাষাঢ়া কলস ইত্যাদি বোধ্যম্ । ফলমাহ চামরে চণ্ডতা বায়োরিত্যাদি । চামরে ছত্রচক্রস্য প্রথমনক্ষত্রে । ভয়ভীতা প্রজানাং দুর্ভিক্ষাদিবশাদিতি ভাবঃ । ঋক্ষত্রয়ে ছত্রদণ্ডপতদ্ গ্রহ-বিভাগস্থানাং ত্রয়াণাং নক্ষত্রাণামন্যতমস্থে । ছত্রস্যাপি ইত্যপিনা দণ্ডপতদ্‌গ্রহয়োশ্চ ভঙ্গঃ । আসনস্থে রাজাসনস্থ ॥ ১০০ ॥

---

কোন সংশয় নাই । কলসে শনি অবস্থান করিলে যুদ্ধ, রণে সৈন্যগণের পলায়ন, মহাভয়, অস্ত্রাঘাত ও উচ্চদেশ হইতে পতন হয় । বীণায় শনি থাকিলে পাটরাণীর মৃত্যু, রাজার চিত্তচাঞ্চল্য ও সমুদয় প্রজা উৎপীড়িত (পিড়দানী) হইয়া থাকে ! ছত্র, দণ্ড ও পতদ্‌গ্রহ সংজ্ঞক নক্ষত্রের কোন এক নক্ষত্রে শনি থাকিলে ছত্র ও দণ্ড পতদ্ গ্রহের ভঙ্গ সম্ভাবনা । শনি আসনস্থ হইলে আসন-নাশ, কীলকস্থ হইলে যুবরাজের মৃত্যু এবং শনি রজ্জু নক্ষত্রে অবস্থান করিলে রাজার বন্ধন ভয় হইবে । ১০০ ।

শনি শুভযুক্ত বা অতিচারী হইলে পূর্ব্বোক্ত ফলদানে সমর্থ নহে । কিন্তু বক্রী বা ক্রূরযুক্ত হইলে সর্ব্বপ্রকার অনিষ্ট-সূচনা করে । শনি, রাহু, মঙ্গল ও রবি যখন বৃহস্পতি ও চন্দ্রযুক্ত হইবে, তখন উত্তরদিগধিপতি রাজার ছত্র-ভঙ্গ হয় । শনি রাহু মঙ্গল ও রবি বুধ চন্দ্রযুক্ত হইলে পূর্ব্বদিকের রাজার

ক্রূরচতুষ্টয়ঞ্চৈব বুধচন্দ্রসমন্বিতম্ ।
পূর্ব্বচ্ছত্রবিনাশায় সূচিতং পূর্ব্বসূরিভিঃ ॥
এবং পাপচতুষ্কঞ্চ যদা শুক্রেন্দুসংযুতম্ ।
দক্ষিণাশা-পতেশ্চত্রবিনাশো ভাষিতো বুধৈঃ ॥
এবমন্যেষু রাজ্যেষু যত্র যস্য চ সম্ভবঃ ।
উক্তগ্রহসমাযোগাচ্ছত্রভঙ্গং বিনির্দ্দিশেৎ ॥
যথা দুষ্টফলঃ সৌরিস্তথা সৌম্যফলো গুরুঃ ।
ভৌমজ্ঞৌ গুরুরাহু চ রবিচন্দ্রৌ বলে সমৌ ॥ ১ ॥
যথা হানিকরাঃ ক্রূরাস্তথা সৌম্যাঃ শুভঙ্করাঃ ।
ক্রূরযুক্তো বুধঃ ক্রূরশ্চন্দ্রঃ পূর্ণস্তথা শুভঃ ॥
সৌম্যাঃ ক্রূরা যদা চ্ছত্রে দৃষ্টা বৈ চ্ছত্রসংস্থিতাঃ ।
ছত্রভঙ্গো ভবেত্তস্য পরচক্রাগমেণ চ ॥

---

এবমন্যেষু রাজ্যেষু ইত্যাদি । যত্র যস্মিন্ দেশে যস্য রাজ্ঞঃ সম্ভব উৎপত্তিঃ কূর্ম্মচক্রানুসারেণ তস্মিন্ দেশে কথিতগ্রহাণাং যোগে তস্য নৃপস্য ছত্রভঙ্গঃ স্যাদিতি ভাবঃ । বলে সমৌ শুভাশুভফলরহিতৌ পরস্পরাভিঘাতেন ফলনাশাদিতি ভাবঃ ॥ ১ ॥

পর চক্রাগমেণ পররাষ্ট্রীয়নৃপতেরাক্রমণেন, চক্রং রাষ্ট্রেঽপাস্করং তু যোক্তেঽণীত্যমরঃ । ছত্রভঙ্গঃ ছত্রস্য রাজচ্ছত্রস্য ভঙ্গঃ বিনাশস্তেন রাজবিপত্তিরিতি বোধ্যম্ । নৃপনাশশ্চ

---

ছত্র ভঙ্গ হইবে । ঐ পাপগ্রহ চতুষ্টয়, শুক্র চন্দ্রযুক্ত হইলে দক্ষিণদিগধিপতি রাজার ছত্র-ভঙ্গ হয় । এবং অন্যান্য রাজ্যে যে স্থলে যাহার উৎপত্তি সে দেশে উক্ত গ্রহ সকলের যোগ হইলে সে রাজার ছত্র-ভঙ্গ হইবে । (কূর্ম্ম চক্রের দেশ বিভাগানুসারে উক্ত ফল বিচার করিতে হইবে ।) শনি যেরূপ অশুভ ফলের সূচক হয়েন, বৃহস্পতি সেরূপ শুভফলের সূচক হয়েন । মঙ্গল, বুধ, বৃহস্পতি ও রাহু, রবি ও চন্দ্র বলে সমান । অর্থাৎ ইহারা পরস্পর মিলিত হইলে শুভাশুভ কোন ফল হয় না । ১ ।

কারণ পাপগ্রহ যেমন হানিকর, শুভগ্রহ তেমন শুভকর হইয়া থাকেন । বুধগ্রহ পাপযুক্ত হইলে অশুভ ও পূর্ণচন্দ্র শুভকর হয়েন । সমস্ত শুভগ্রহ ও সমস্ত পাপগ্রহ যাহার ছত্রে অবস্থান করে, অপর নৃপতির আক্রমণে তাহার

নৃপনামর্ক্ষগো রাহুঃ কেতুর্ব্বা যদি সংস্থিতঃ।
ছত্রভঙ্গো ভবেত্তস্য বিষদানেন ভূপতেঃ॥
মৃগয়াং সাহসং যাত্রাং তৃষ্ণাশ্বগজবাহনম্‌।
বিগ্রহঞ্চ ত্যজেদ্রাজা ছত্রস্থে ক্রূরখেচরে॥
এবং জ্ঞাত্বা যদা রাজা করোতি গ্রহশান্তিকম্‌।
যদুক্তং যামলে তন্ত্রে তেন শান্তো ভবেন্নৃপঃ॥ ২॥

অথ সিংহাসনচক্রম্‌।

অথাতঃ সংপ্রবক্ষ্যামি চক্রং সিংহাসনত্রয়ম্‌।
সপ্তবিংশতিনক্ষত্রৈরেকৈকঞ্চ নবাত্মকম্‌॥
অশ্বিনী-মঘ-মূলাদ্যং পঞ্চনাড়ীবিভেদতঃ।
আশ্বিন্যাদ্যুত্তরে ভাগে মঘাদ্যং পূর্ব্বতঃ স্থিতম্‌।

---

নৃ[illegible]ক্রমেণ শতপদচক্রে যন্নক্ষত্রং তদ্গতঃ। সাহসম্‌ অপরাধিনো দণ্ডঃ। সাহসস্ত দমো দণ্ড ইত্যমরঃ। যাত্রাং রণযাত্রাং তৃষ্ণা অপররাজ্যলিপ্সা তৃষ্ণা স্পৃহা লিপ্সাপি যে ইত্যমরঃ॥ ২॥

ক্রমপ্রাপ্তং সিংহাসনচক্রং কথয়তি অথেতি। অথোত্তরস্যাং ক্রমশো হ্রস্বাকৃত্তর-উপর্য্যুপরি পঞ্চরেখাঃ কার্য্যাঃ। তাসু রেখাসু আশ্বিন্যাদিনব নক্ষত্রাণি ক্রমেণ লেখনীয়ানি। তদ্‌ যথা প্রথমরেখায়মশ্বিনী, দ্বিতীয়রেখায়াং ভরণী, তৃতীয়রেখায়াং কৃত্তিকা, চতুর্থরেখায়াং রোহিণী, পঞ্চমরেখায়াং মৃগশীর্ষঃ। ততঃ পুনঃ প্রথমরেখায়ামার্দ্রা, দ্বিতীয়রেখায়াং পুনর্ব্বসুঃ তৃতীয়-

---

ছত্র-ভঙ্গ হইবে। রাজার নাম নক্ষত্রে রাহু বা কেতু অবস্থান করিলে বিষ দান হেতু রাজার ছত্র-ভঙ্গ হয়। ছত্রে পাপগ্রহ থাকিলে মৃগয়া, দণ্ডবিধান-রাজ্যস্পৃহা, অশ্ব ও গজবাহন, সংগ্রাম-যাত্রা, বিগ্রহ, (প্রভৃতি গুরুতর কার্য্য) রাজা যত্নপূর্ব্বক পরিত্যাগ করিবেন। বুদ্ধিমান্‌ রাজা উক্ত অশুভ ফল জানিয়া যামলতন্ত্রোক্ত গ্রহ-শান্তি করিলে শান্তি লাভ করিতে পারিবেন। ২।

সিংহাসন চক্র।—অনন্তর সপ্তবিংশতি নক্ষত্রের নয় নয়টি নক্ষত্র ঘটিত পঞ্চ শ্রেণীযুক্ত তিনটি সিংহাসন চক্র বলিব। উত্তরদিকের সিংহাসনে অশ্বিন্যাদি ৯টি নক্ষত্র, পূর্ব্বদিকের সিংহাসনে মঘাদি ৯টি নক্ষত্র এবং দক্ষিণের সিংহাসনে মূলাদি ৯টি নক্ষত্র লিখিবে। উত্তরের সিংহাসনে উত্তরদিকের

